পুনঃ কথম্ভূতং গোবিন্দং। সুরভীকামধেনুতুল্যাধেনুসমূহাঃ অভিসর্ব্বতোভাবেপালয়ন্তং॥ ২ ॥ * ॥ * ॥ কামাদিতি॥ ঈশ্বরেগোবিন্দেআবিষ্টমনঃ পাপং ত্যক্ত্বাবহবোজনাঃ তদ্গত্যাঈশ্বরস্যাসম্বন্ধেসদ্গতিং গতাঃ প্রাপ্তাঃ কস্মাদ্ধেতুভূতাৎকামাৎকৃষ্ণার্থায়নিমিত্তায়। দ্বেষাৎকৃষ্ণস্যাসম্বন্ধেনিন্দনীয়াৎ। ভয়াৎকৃষ্ণবিষয়েত্রাসিতাৎআত্মানবসাসঃ। শ্রীকৃষ্ণেস্নেহাৎবাৎসল্য

কৃষ্ণের কেবল দ্বিভুজ। নারায়ণ রূপে সেই তনু চতুর্ভুজ॥ শঙ্খ চক্র গদা পদ্ম মহৈশ্বর্য্যময়। শ্রীভূলীলা শক্তি যাঁর চরণ সেবয়॥ যদ্যপি কেবল তাঁর ক্রীড়া মাত্র ধর্ম্ম। তথাপি জীবের কৃপায় করে এক কর্ম্ম॥ সালোক্য সামীপ্য সার্ষ্টি সারূপ্য প্রকার। চারি মুক্তি দিয়া করে জীবের নিস্তার॥ ব্রহ্মসাযুজ্য মুক্তের তাহা নাহি গতি। বৈকুণ্ঠ বাহিরে তা সবার হয় স্থিতি॥ বৈকুণ্ঠ বাহিরে এক জ্যোতির্ম্ময় মণ্ডল। কৃষ্ণের অঙ্গের প্রভা পরম উজ্জ্বল॥ সিদ্ধলোক নাম তাঁর প্রকৃতির পার। চিৎস্বরূপ তাহা নাহি চিচ্ছক্তি বিকার॥ সূর্য্যমণ্ডল যেন বাহিরে নির্ব্বিশেষ। ভিতরে সূর্য্যের রথ আদি সবিশেষ॥ * ॥ তথাহি শ্রীমদ্ভাগবতে সপ্তমস্কন্ধে প্রথমাধ্যায়ে ঊনত্রিংশঃ শ্লোকে যুধিষ্ঠিরং প্রতি নারদ বাক্যং। কামাদ্দ্বেষাদ্ভয়াৎ স্নেহাদ্যথা ভক্ত্যেশ্বরে মনঃ। আবেশ্যতদঘং হিত্বা বহবস্তদ্গতিং গতাঃ॥ ৩ ॥ * ॥ * ॥ * ॥ তথাহি তত্রৈব॥ কামাদ্গোপ্যো ভয়াৎ কংসো দ্বেষাচ্চৈদ্যাদয়োনৃপাঃ। সম্বন্ধাদ্বৃষ্ণয়ঃ স্নেহাৎ যূয়ং ভক্ত্যাবয়ং বিভো॥ ৪ ॥ * ॥ * ॥ * ॥ তথাহি ভক্তিরসামৃতসিন্ধৌ সাধনভক্তিলহর্য্যাং অষ্টমাধিকশতঃ শ্লোকে

আনন্দযুক্তাৎযথাভক্ত্যাশ্রীকৃষ্ণেভক্তিশ্রদ্ধয়াকরণভূতয়াকচিৎজনঃ॥ ৩ ॥ * ॥ * ॥ কামাদিতি॥ কামাৎসকাশাৎগোপ্যঃ প্রাপ্তবত্যঃ॥ ভয়াৎভয়হেতুভূতাৎকংসঃ প্রাপ্তবান। দ্বেষাৎ-নিন্দনীয়াৎচৈদ্যাদয়োনৃপাঃ শিশুপালাদয়োরাজানঃ। সম্বন্ধাৎসম্বন্ধহেতুভূতাৎনন্দাদয়োযদুবংশায়ঃ প্রাপ্তবন্তঃ। হেবিভোহেযুধিষ্ঠিরযুয়ংপাণ্ডুবংশাদয়ঃ স্নেহাৎপ্রাপ্তভবতঃ। বয়ং ভক্ত্যাশুকব্যাস-
॥ * ॥ ১০ ॥ * ॥

ধ্রুবপ্রহ্লাদনারদাদয়ইত্যর্থঃ ॥ ৪ ॥ * ॥ * ॥ যদরীতি ॥ যদ্যস্মাৎঅরীণাং শত্রূণাং ব্রহ্মণ্যপ্রাপ্যং। প্রিয়াণাং ভক্তানাং কৃষ্ণস্যপ্রাপ্যং। এক্যং প্রাপ্যং উদিতং কথিতং ইবতদ্ব্রহ্ম-

শ্রীরূপ গোস্বামি বাক্যং। যদরীণাং প্রিয়ানাঞ্চ প্রাপ্যমেকমিবোদিতং। তদ্ব্রহ্মকৃষ্ণয়োরৈক্যাৎ কিরণার্কোপমাজুষোঃ ॥ ৫ ॥ * ॥ * ॥ তৈছে
পরব্যোমে নানা চিচ্ছক্তি বিলাস। নির্বিশেষ জ্যোতির্বিম্ব বাহিরে প্রকাশ ॥ নির্বিশেষ ব্রহ্ম সেই কেবল জ্যোতির্ম্ময়। সাযুজ্যের অধিকারী তাহা পায় লয় ॥
॥ * ॥ তথাহি ভক্তিরসামৃতসিন্ধৌ সাধনভক্তিলহর্য্যাং দশাধিকশতাঙ্কধৃত ব্রহ্মাণ্ডপুরাণং। সিদ্ধলোকাস্তু তমসঃ পারে যত্র বসন্তিহি। সিদ্ধাব্রহ্মসুখে
মগ্না দৈত্যাশ্চ হরিণাহতাঃ ॥ ৬ ॥ * ॥ সেই পরব্যোমে চতুর্ব্যূহ চারি পাশে। দ্বারকাদি চতুর্ব্যূহের দ্বিতীয় প্রকাশে ॥ বাসুদেব সঙ্কর্ষণ প্রদ্যুম্নানি-
রুদ্ধ। দ্বিতীয় চতুর্ব্যূহ এই তুরীয় বিশুদ্ধ ॥ তাহা যে রামের রূপ মহাসঙ্কর্ষণ। চিচ্ছক্তি আশ্রয় তিঁহো কারণের কারণ ॥ চিচ্ছক্তি বিলাস এক শুদ্ধসত্ত্ব নাম।
শুদ্ধসত্ত্বময় যত বৈকুণ্ঠাদি ধাম ॥ ষড়্বিধৈশ্বর্য্য তাহা সকল চিন্ময়। সঙ্কর্ষণ বিভূতি সব জানিহ নিশ্চয় ॥ জীব নাম তটস্থাখ্য এক নাম হয়। মহা সঙ্কর্ষণ সব
জীবের আশ্রয় ॥ যাঁহা হৈতে বিশ্বোৎপত্তি যাঁহাতে প্রলয়। সেই পুরুষের সঙ্কর্ষণ সমাশ্রয় ॥ সর্ব্বাশ্রয় সর্ব্বাদ্ভুত ঐশ্বর্য্য অপার। অনন্ত কহিতে নারে মহিমা
যাঁহার ॥ তুরীয় বিশুদ্ধ সত্ত্ব সঙ্কর্ষণ নাম। তিঁহো যাঁর অঙ্গ সেই নিত্যানন্দ রাম ॥ অষ্টম শ্লোকের এই কৈল বিবরণ। নবম শ্লোকের অর্থ শুন দিয়া মনঃ ॥
তথাহি শ্রীরূপ গোস্বামি কড়চায়াং শ্লোকঃ ॥ মায়াভর্ত্তাজাণ্ডসংঘাশ্রয়াঙ্গঃ শেতে সাক্ষাৎ কারণাম্ভোধি মধ্যে। যস্যৈকাংশঃ শ্রীপুমানাদি দেব স্তং শ্রীনি-
ত্যানন্দ রামং প্রপদ্যে ॥ ৭ ॥ * ॥ বৈকুণ্ঠবাহিরে যেই জ্যোতির্ম্ময় ধাম। তাহার বাহিরে কারণার্ণব নাম ॥ বৈকুণ্ঠ বেড়িয়া এক আছে জলনিধি।

কৃষ্ণয়োস্তথাঐক্যাত্তাৎকথম্ভূতাৎ। যথাকিরণার্কয়োঃ সূর্য্যস্যকিরণং। এবম্ভূতাৎগোবিন্দাৎব্রহ্ম। উপমাযুষোঃ উপমাযুক্তয়োরিত্যর্থঃ ॥ ৫ ॥ * ॥ * ॥ সিদ্ধলোকাইতি ॥ সিদ্ধাগণাঃ
সর্ব্বদাব্রহ্মসুখেব্রহ্মানুভববিষয়েমগ্নাঃ। কিংবিশিষ্টং তেসিদ্ধলোকাঃ তমসঃ পারে প্রকৃত্যামায়ায়াঃ পারেযত্রব্রহ্মণ্যাবিষ্টত্রবসন্তিবাসং কুর্ব্বন্তি। পুনঃদৈত্যাশ্চদৈত্যগণাঃ সর্ব্বাঃ হরিণাহতাঃ

-কৃষ্ণেনকরণেনহতাঃ নাশংভবন্তি।। ৬ ।। * ।। * ।। কারণাদিশায়িনোমহত্ত্বমাহ।। যস্যৈকেতি।। তং গোবিন্দমাদিপুরুষং অহং ভজামি। যস্যমহাবিষ্ণোরেকনিশ্বসিতং নিশ্বাস-

অনন্ত অপার তার নাহিক অবধি।। বৈকুণ্ঠের পৃথিব্যাদি সকল চিন্ময়। মায়িক ভূতের তথি জন্ম নাহি হয়।। চিন্ময় জল সেই পরম কারণ। যার এক কণা গঙ্গা পতিত পাবন।। সেইত কারণার্ণবে সেই সঙ্কর্ষণ। আপনার এক অংশে করেন শয়ন।। মহৎস্রষ্টা পুরুষ তিঁহো জগত কারণ। আদ্য অবতার করে মায়ার দর্শন।। মায়াশক্তি রহে কারণাব্ধির বাহিরে। কারণ সমুদ্র মায়া পরশিতে নারে।। সেইত মায়ার দুই বিধ অবস্থিতি। জগতের উপাদান প্রধান প্রকৃতি।। জগত কারণ নহে প্রকৃতি জড়রূপা। শক্তি সঞ্চারে তারে কৃষ্ণ করে কৃপা।। কৃষ্ণ শক্ত্যে প্রকৃতি হয় গৌণ কারণ। অগ্নি শক্ত্যে লৌহ যেন করয়ে জারণ।। অতএব কৃষ্ণ মূল জগত কারণ। প্রকৃতি কারণ যৈছে অজা গলস্তন।। সেহো নহে যাতে কর্ত্তা হেতু নারায়ণ। হেতু কর্ত্তা করে তারে শক্তি সঞ্চারণ।। ঘটের নিমিত্ত হেতু যৈছে কুম্ভকার। তৈছে জগতের কর্ত্তা পুরুষাবতার।। কৃষ্ণকর্ত্তা মায়া তার করেন সহায়। ঘটের কারণ যেন দণ্ডাদি উপায়।। দূরে হৈতে পুরুষ করে মায়াতে অবধান। জীবরূপ বীর্য্য তাথে করেন আধান।। এক অঙ্গাভাসে করে মায়াতে মিলন। মায়া হৈতে জন্মে তবে ব্রহ্মাণ্ডের গণ। অগণ্য অনন্ত যত অণ্ড সন্নিবেশ। ততো রূপে পুরুষ করে সবাতে প্রবেশ।। পুরুষ নাসাতে যবে বাহিরায় শ্বাস। নিশ্বাস সহিতে হয় ব্রহ্মাণ্ড প্রকাশ।। পুনরপি শ্বাস যবে প্রবেশে অন্তরে। শ্বাস সহ ব্রহ্মাণ্ড পৈশে পুরুষ শরীরে।। গবাক্ষের রন্ধ্রে যেন ত্রসরেণু চলে। পুরুষের লোমকূপে ব্রহ্মাণ্ডের জালে।। * ।। তথাহি ব্রহ্মসংহিতায়াং পঞ্চমাধ্যায়ে চতুঃপঞ্চাশৎ শ্লোকঃ।। যস্যৈক নিশ্বসিত কালমথাবলম্ব্য জীবন্তি লোমবিলজা জগদণ্ডনাথাঃ। বিষ্ণুর্মহান স ইহ যস্য কলা বিশেষো গোবিন্দমাদি পুরুষং তমহং ভজামি।। ৭ ।। * ।। * ।। তথাহি শ্রীমদ্ভাগবতে দশমস্কন্ধে চতুর্দ্দ-

কালং অবলম্বনং কৃত্বাসংব্যাপ্যএকনিশ্বাসেনোপলক্ষিতং যৎকালং তৎপরিমাণং লোমবিলজামহাবিষ্ণোর্লোমকূপস্থাঃ জগদণ্ডনাথাঃ। ব্রহ্মাদয়োজীবন্তি। সমহাবিষ্ণুঃ ইহপাস্মযস্যগোবিন্দস্যকলা-

বিশেষঃ এবম্ভূতং গোবিন্দং তমিতিতমাদীত্যর্থঃ॥ ৭ ॥ ✻ ॥ ✻ ॥ ক্বাহমিতি॥ হেভগবন্অবধীয়তাং। অহমস্মিককুত্রতবসমুচিতঃ অহং কথম্ভূতঃ। তমোহহঙ্কারঃ মহৎপ্রকাশঃ। অহমহঙ্কারঃ খচরঃ পক্ষিসদৃশমনঃ। অগ্নিঃ অনলঃ। বার্জলং। ভূস্থানং। এতৈঃ সপ্তভিঃ সংবেষ্টিতঃ অণ্ডমেবঘটঃ সপ্তবিতস্তিপ্রমাণকায়ঃ শরীরঃ যস্যসোহহং। ক্বাঈদৃগ্বিধা এবম্ভূতা বিগণিতানির্গতাঃ। অণ্ডপরাঃ। অনাঃ অনুচর্য্যাঃ অনুচরণীয়াঃ। বাতাধ্ববায়ুঃ পন্থাঃ তস্মিন্‌রোমাণাং বিবরেবরেত্রেষস্য এবম্ভূতস্যতবমহিত্বং মহিমানং বক্তুং কঃ ক্ষমতে। এতেনজীবেশ্বরয়োর্ভেদ-

শোধ্যায়ে একাদশঃ শ্লোকে শ্রীকৃষ্ণং প্রতি ব্রহ্ম বাক্যং॥ ক্বাহং তমোমহদহং খচরাগ্নিবার্ভূ, সংবেষ্টিতাণ্ডঘট সপ্তবিতস্তিকায়ঃ। ক্বেদৃগ্বিধা বিগণিতাণ্ডপরানু-চর্য্যা বাতাধ্বরোম বিবরস্যচতে মহিত্বং॥ ৮ ॥ ✻ ॥ ✻ ॥ অংশের অংশ যেই কলা তার নাম। গোবিন্দের প্রতিমূর্ত্তি শ্রীবলরাম॥ তাঁর এক স্বরূপ মহাসঙ্কর্ষণ। তাঁর অংশ পুরুষের কলা যে গণন॥ যাহাকেত কলা কহি তিহোঁ মহাবিষ্ণু। মহাপুরুষাবতারী সেহো সর্ব্ব জিষ্ণু॥ গর্ভোদ ক্ষীরোদশায়ী দোঁহে পুরুষ নাম। সেই দুই যাঁর অংশ হয় বিশ্বধাম॥ ✻ ॥ তথাহি শ্রীমদ্ভাগবতে দ্বিতীয়স্কন্ধে ষষ্ঠাধ্যায়ে দ্বিচত্বারিংশাঙ্ক ধৃতাদ্যোহংবতারঃ পুরুষ ইত্যস্য শ্রীধরস্বামি কৃত ব্যাখ্যায়াং ধৃতং, তথা লঘুভাবতামৃতেচ পূর্ব্বখণ্ডে অবতার প্রকরণে নবমাঙ্কধৃতঞ্চ সাত্বত তন্ত্রং। বিষ্ণোস্তুত্রীণিরূপাণি পুরুষাখ্যান্যথোবিদুঃ। একন্তুমহতঃ স্রষ্টৃ দ্বিতীয়ং ত্বণ্ডসংস্থিতং॥ তৃতীয়ং সর্ব্বভূতস্থং তানিজ্ঞাত্বা বিমুচ্যতে॥ ৯ ॥ ✻ ॥ ✻ ॥ যদ্যপি কহিয়ে তাঁরে কৃষ্ণের কলা করি। মৎস্য কূর্ম্মাদ্যবতারের তিঁহো অবতারী॥ ✻ ॥ তথাহি শ্রীমদ্ভাগবতে প্রথমস্কন্ধে তৃতীয়াধ্যায়ে অষ্টবিংশতিঃ শ্লোকে সৌনকাদীন্ প্রতি সূত বাক্যং॥ এতেচাংশ কলাঃপুংসঃ কৃষ্ণস্তু ভগবান্ স্বয়ং। ইন্দ্রারি ব্যাকুলং লোকং মৃড়য়ন্তি যুগে যুগে॥ ১০ ॥ ✻ ॥ ✻ ॥ সেই পুরুষ

দর্শিতমিতিভাবঃ॥ ৮ ॥ ✻ ॥ ✻ ॥ বিষ্ণোরিতি॥ মহাবিষ্ণোঃ সঙ্কর্ষণস্যভগবতস্ত্রীণিরূপাণিপুরুষাখ্যানিপুরুষনামানিঅথোবিদুঃ। জানন্তীত্যর্থঃ। একন্তুমহতঃ প্রকৃতেরাদ্যশক্তিঃ মায়য়াসৃষ্টীভর্ত্তাঅন্তর্যামীসঙ্কর্ষণোরূপঃ। দ্বিতীয়ন্তুপুনরণ্ডসংস্থিতং অণ্ডমধ্যাৎ চতুর্মুখস্যব্রহ্মণঅন্তর্যামীত্বং গর্ভোদকশায়ীপ্রদ্যুম্নরূপঃ। তৃতীয়ং সর্ব্বভূতস্থং সর্ব্বজীবান্তর্যামীক্ষীরোদশায়ীঅনিরুদ্ধরূপঃ। তানিএতানিত্রীণিজ্ঞাত্বাবিশিষ্টেনসম্বোধাসং জানীয়বিমুচ্যতেভবপাশাম্মুচ্যতে॥ ৯ ॥ ✻ ॥ ✻ ॥ এতেইতি॥ পুংসঃ পুরুষস্যনারায়ণস্যঃ এতেমৎস্যকূর্ম্মাদয়। অংশ-

কলাঃ ভবন্তিতুপুনঃ কৃষ্ণনন্দনন্দনঃ স্বয়ং ভগবানেব। তেমহৎসঙ্কর্ম্মাদয়ঃ যুগেযুগেলোকং চতুর্দ্দশভুবনস্থজনং মৃড়য়ন্তিমোদয়ন্তিসুখয়ন্তিইত্যর্থঃ। লোকং কথম্ভূতং। ইন্দ্রারিব্যাকুলং। ইন্দ্রশত্রুদেবস্য
অরয়ঃ। অসুরাদয়স্তেব্যাকুলং বিশিষ্টপ্রকারেণাকুলমিত্যর্থঃ। শ্রীকৃষ্ণঃ বিদধেনাবতারস্তু ইত্যাদৌবোধব্যাইতি ॥ ১০ ॥ ※ ॥ আদ্যোবতারমাহ॥ আদ্যইতি॥ হেনারদপরমস্যপরব্যোমাধীশস্যভূম্নঃ
প্রধানস্যভগবতঃ পুরুষঃ সঙ্কর্ষণঃ প্রকৃত্যাসহআদ্যঃ প্রথমোঽবতারউচ্যতে। কালশ্চঅক্ষয়দশুারমানঃ স্বভাবঃ প্রকৃতিঃ সৎনিত্যং অসৎঅনিত্যং মনশ্চমনসং মহত্তত্ত্বং দ্রব্যং মহাভূতানিবি-

সৃষ্টি স্থিতি প্রলয়ের কর্ত্তা। নানা অবতার করে জগতের ভর্ত্তা॥ সৃষ্ট্যাদি নিমিত্তে যেই অংশের অবধান। সেইত অংশেরে কহি অবতার নাম॥
আদ্যাবতার মহাপুরুষ ভগবান। সর্ব্ব অবতার বীজ সর্ব্বাশ্রয় ধাম॥ ※ ॥ তথাহি শ্রীমদ্ভাগবতে দ্বিতীয়স্কন্ধে ষষ্ঠাধ্যায়ে চত্বারিংশদাদি শ্লোকে
নারদং প্রতি ব্রহ্ম বাক্যং॥ আদ্যোঽবতারঃ পুরুষঃ পরস্যকালঃ স্বভাবঃ সদসন্মনশ্চ। দ্রব্যং বিকারোগুণ ইন্দ্রিয়াণি বিরাট্ স্বরাট্ স্থাস্নু চরিষ্ণু ভূম্নঃ॥ ※ ॥
অহং ভবোযজ্ঞ ইমে প্রজেশা দক্ষাদয়ো যে ভবদাদয়শ্চ। স্বর্লোকপালাঃ খগলোকপালা নৃলোকপালা স্তললোকপালাঃ॥ গন্ধর্ব্ব বিদ্যাধর চারণেশা যে
যক্ষ রক্ষোরগ নাগনাথাঃ। যেবা ঋষিণা মৃষভাঃ পিতৃণাং দৈত্যেন্দ্র সিদ্ধেশ্বর দানবেন্দ্রাঃ॥ অন্যেচ যে প্রেতপিশাচ ভূতকুষ্মাণ্ডযাদো মৃগ-
পক্ষ্যধিশাঃ। যৎকিঞ্চলোকে ভগবন্মহস্বদোজঃ সহস্বদ্বলবৎ ক্ষমাবৎ। শ্রীহ্রীবিভূত্যাত্মবদদ্ভুতার্ণং তত্ত্বং পরং রূপ বদস্বরূপং॥ ১১ ॥ ※ ॥ ※ ॥
তত্রৈব প্রথমস্কন্ধে তৃতীয়াধ্যায়ে প্রথমঃ শ্লোকে সৌনকাদীন্ প্রতি সূত বাক্যং॥ জগৃহে পৌরুষং রূপং ভগবান্মহদাদিভিঃ। সম্ভূতং ষোড়শকলমাদৌ-
লোক সিসৃক্ষয়া॥ ১২ ॥ ※ ॥ ※ ॥ যদ্যপি তিঁহো সর্ব্বাশ্রয় তাঁহাতে সংসার। অন্তরাত্মা রূপে তিঁহো জগত আধার॥ প্রকৃতি সহিতে তাঁর

কারঃ অহঙ্কারঃ গুণসত্ত্বাদয়ঃ। ইন্দ্রিয়াণিকর্ণ্ণনাশাদীনি। বিরাট্সমষ্টিশরীরং স্বরাট্বৈরাজঃ স্থাস্নুস্থাবরং চরিষ্ণুজঙ্গমং। ব্যষ্টিশরীরং। এতাদ্দশশক্তিরাদ্যাবতারাঃ উচ্যন্তে॥ ১১ ॥
॥ ※ ॥ ※ ॥ জগৃহেইতি॥ ভগবান্পরব্যোমাধীশঃ। আদৌপুরুষং পুরুষাকারং পুরুষাখ্যং বারূপং বিগ্রহং। জগৃহেগৃহীতবান্বাপ্রকটিতবান্পুরুষাণাং পরোঽন্তর্যামীনারায়ণঃ
মলসঙ্কর্ষণস্তস্যাবতারঃ আদ্যসঙ্কর্ষণভগবান্। কথম্ভূতং রূপং মহদাদিভিশ্চতুর্বিংশতিগুণৈর্লোকসিসৃক্ষয়ালোকসৃষ্টিং কর্ত্তুমিচ্ছয়াসম্ভূতং যুক্তং সংযোজনং। কথম্ভূতং ষোড়শকলাঃ শক্তয়ো-

যত্রাতৎ। এবম্ভুতং রূপং।। ১২ ।। * ।। * ।। এতৈস্ত্রিভির্যত্থাপিমায়াব্যবধানেতথাপিবশং নহিভুয়ন্তেতদাহ। এতদীশনমিতি। ঈশস্যাকারণাক্ত্যাদেরেতদৈশ্বর্য্যং ঈশং প্রকাশনং

উভয় সম্বন্ধ। তথাপি প্রকৃতি সহ নাহি স্পর্শ গন্ধ ।। * ।। তথাহি শ্রীমদ্ভাগবতে প্রথমস্কন্ধে একাদশোধ্যায়ে ত্রয়স্ত্রিংশতঃ শ্লোকে সৌনকাদীন্ প্রতি সুত বচনং ।। এতদীশনমীশস্য প্রকৃতিস্থোঽপি তদ্গুণৈঃ। ন যুজ্যতে সদাত্মস্থৈর্যথা বুদ্ধিস্তদাশ্রয়া ।। ১৩ ।। * ।। * ।। এই মত গীতাতেহো পুনঃপুনঃ কয়। সর্ব্বদা ঈশ্বর তত্ত্ব অচিন্ত্য শক্তি হয় ।। আমিত জগতে বসি জগত আমাতে। না আমি জগতে বসি না আমা জগতে ।। অচিন্ত্য ঐশ্বর্য্য এই জানিহ আমার। এইত গীতার অর্থ কৈল পরচার ।। সেই পুরুষ যাঁর অংশ ধরে তাঁর নাম। চৈতন্যের সঙ্গে সেই নিত্যানন্দ রাম ।। এইত নবম শ্লোকের অর্থ বিবরণ। দশম শ্লোকের অর্থ শুন দিয়া মনঃ ।। * ।। তথাহি শ্রীরূপ গোস্বামি কড়চায়াং শ্লোকঃ ।। যস্যাংশাংশঃ শ্রীলগর্ব্ভোদশায়ী যন্নাভ্যব্জং লোকসংঘাতনালং। লোকস্রষ্টুঃ সূতিকাধাম ধাতুস্তং শ্রীনিত্যানন্দ রামং প্রপদ্যে ।। * ।। * ।। সেই পুরুষ অনন্ত ব্রহ্মাণ্ড সৃজিয়া। সব অণ্ডে প্রবেশিলা বহু মূর্ত্তি হঞা ।। ভিতরে প্রবেশি দেখে সব অন্ধকার। রহিতে নাহিক স্থান করিল বিচার ।। নিজ অঙ্গে স্বেদজল করিল সৃজন। সেই জলে কৈল অর্দ্ধ ব্রহ্মাণ্ড ভরণ ।। ব্রহ্মাণ্ড প্রমাণ পঞ্চাশৎ কোটি যোজন। আয়াম বিস্তার হয়ে দুই এক সম ।। জলে ভরি অর্দ্ধ তাহা কৈল নিজ বাস। আর অর্দ্ধে কৈল চৌদ্দ ভুবন প্রকাশ ।। তাঁহাই প্রকট কৈল বৈকুণ্ঠ নিজ ধাম। শেষ শয়ন জলে করিলা বিশ্রাম ।। অনন্ত শয্যাতে তাঁহা করিল শয়ন। সহস্র মস্তক তাঁর সহস্র বদন ।। সহস্র নয়ন হস্ত সহস্র চরণ। সর্ব্ব অবতার বীজ জগত কারণ ।। তাঁর নাভিপদ্মেতে হইল এক পদ্ম। সেই পদ্মে হৈল ব্রহ্মার জন্ম সদ্ম ।। সেই পদ্ম নালে হৈল চৌদ্দভুবন। তিঁহো ব্রহ্মা হৈয়া সৃষ্টি করিল সৃজন ।। বিষ্ণু রূপ হৈয়া করে জগত পালনে। গুণাতীত বিষ্ণু স্পর্শ নাহি মায়া সনে ।। রুদ্র রূপ ধরি করে জগৎ সংহার। সৃষ্টি স্থিতি প্রলয় ইচ্ছায় যাঁহার ।। হিরণ্যগর্ভ অন্তর্যামী জগত কারণ। যাঁর অংশ করি করে বিরাট কল্পন ।। হেন নারায়ণ

ভবতীতিশেষঃ। প্রকৃতিস্থোপিমায়ায়াঃ ক্রোড়েস্থিত্বাপিকারণশায়ীগর্ভোদশায়ী ক্ষীরাব্ধিশায়ীচসদাত্মস্থৈঃ সর্ব্বদাত্মানিনিবিষ্টৈঃ তদ্গুণৈঃ মায়াগুণৈঃ সহনযুজ্যং করোতিনাপিবশীভুয়ন্তইত্যর্থঃ।

যাঁর অংশের অংশ। সেই প্রভু নিত্যানন্দ সর্ব্ব অবতংস ॥ দশম শ্লোকের অর্থ কৈল বিবরণ। একাদশ শ্লোকের অর্থ শুন দিয়া মনঃ ॥ × ॥ × ॥তথাহি শ্রীরূপ গোস্বামি কড়চায়াং শ্লোকঃ ॥ যস্যাংশাংশাংশঃ পরাত্মাখিলানাং পোষ্টাবিষ্ণুর্ভাতি দুগ্ধাব্ধিশায়ী। ক্ষৌণীভর্ত্তা যৎকলা সোঽপ্যনন্ত স্তং শ্রীনিত্যানন্দ রামং প্রপদ্যে ॥ × ॥ ॥ × ॥ নারায়ণের নাভিনাল মধ্যেতে ধরণী। ধরণীর মধ্যে সপ্ত সমুদ্র যে গণি ॥ তাহাঁ ক্ষীরোদধি মধ্যে শ্বেতদ্বীপ নাম। পালয়িতা বিষ্ণু তাঁর সেই নিজ ধাম ॥ সকল জীবের তিহোঁ হয়ে অন্তর্যামী। জগতের পালক তিহোঁ জগতের স্বামী ॥ যুগ মন্বন্তরে করি নানা অবতার। ধর্ম্ম সংস্থাপন করে অধর্ম্ম সংহার ॥ দেবগণে না পায় যাঁহার

দরশন। ক্ষীরোদক তীরে যাই করেন স্তবন ॥ তবে অবতরী করে জগত পালন। অনন্ত বৈভব তাঁর নাহিক গণন ॥ সেই বিষ্ণু হয় যাঁর অংশাংশের অংশ। সেই প্রভু নিত্যানন্দ সর্ব্ব অবতংস ॥ সেই বিষ্ণু শেষ রূপে ধরেন ধরণী। কাঁহা আছে মহী শিরে হেন নাহি জানি ॥ সহস্র বিস্তীর্ণ যাঁর ফণার মণ্ডল। সূর্য্য জিনি মণিগণ করে ঝলমল ॥ পঞ্চাশৎ কোটি যোজন পৃথিবীবিস্তার। যাঁর এক ফণে রহে সর্ষপ আকার ॥ সেইত অনন্ত শেষ ভক্ত অবতার। ঈশ্বরের সেবা বিনে নাহি জানে আর ॥ সহস্র বদনে করে কৃষ্ণ গুণ গান। নিরবধি গুণ গান অন্ত নাহি পান ॥ সনকাদি ভাগবত শুনে যার মুখে। ভগবানের গুণ কহে ভাসে প্রেমসুখে ॥ ছত্র পাদুকা শয্যা উপাধান বসন। আরাম আবাস যজ্ঞসূত্র সিংহাসন ॥ এত মূর্ত্তি ভেদ করি কৃষ্ণ

সেবা করে। কৃষ্ণের শেষতা পাঞা শেষ নাম ধরে ॥ সেইত অনন্ত যাঁর কহি এক কলা। হেন প্রভু নিত্যানন্দ কে জানে তাঁর খেলা ॥ এসব প্রমাণ জানি নিত্যানন্দ সীমা। তাঁহাকে অনন্ত কহি কি তাঁর মহিমা ॥ অথবা ভক্তের বাক্য মানি সত্য করি। সকল সম্ভবে তাথে যাথে অবতারী ॥ অবতার অবতারী [illegible]ভেদ যে জানে। পূর্ব্বে যৈছে কৃষ্ণ-কেহো কাহো করি মানে ॥ কেহ কহে কৃষ্ণ হয় সাক্ষাৎ নারায়ণ। কেহ কহে কৃষ্ণ হয় সাক্ষাৎ বামন ॥ কেহ কহে ক্ষীরোদকশায়ী অবতার। অসম্ভব নহে সত্য বচন সবার ॥ কৃষ্ণ যবে অবতরে সর্ব্বাংশ আশ্রয়। সর্ব্বাংশ আসি তবে কৃষ্ণেতে মিলয় ॥ যেই যেই রূপে জানে সেই তাহা কহে। সকল সম্ভবে সত্য কিছু মিথ্যা নহে ॥ অতএব শ্রীকৃষ্ণ

যথা বৃক্তিঃ যাদৃক্‌বুদ্ধিতদেবাশ্রয়ং যোজয়েৎসঙ্গীশোবদ্বেশেমায়ামন্ত্রীবোধত্তমার্দ্দিতইতি॥ . ১৩ ॥ * ॥ * ॥ বৃষায়েতি॥ বৃষায়মানোবৃষঃ যন্তন্তুষদাচরন্তৌশ্রীরামকৃষ্ণৌনন্দন্তৌমহা-ঘোরশব্দকুর্ব্বন্তৌপরম্পরং যুযুধাতেযুদ্ধং কুর্ব্বন্তৌ। অনুকৃত্যরুতৈঃ শব্দৈঃ করণৈশ্চেরতুশ্চিরংকারশব্দং কুর্ব্বন্তৌযথাপ্রাকৃতজন্তূনসর্ব্বানেতৎসংরামকৃষ্ণৌশব্দং কুর্ব্বন্তৌ॥ ১৪ ॥ * ॥ * ॥ কচিদিতি॥ ক্রীড়াপরিশ্রান্তং ক্রীড়ায়াশ্রমযুক্তং স্বয়ং কৃষ্ণগোপউৎসঙ্গোপবর্হণং আচ্ছাদিতবালিশং স্বয়ং বিশ্রামযত্যার্য্যং স্বয়ং কৃষ্ণঃ পাদসম্বাহনাদিভিঃ করণৈঃ। আর্য্যং বলরামং বিশ্র-

চৈতন্য গোসাঞি। সর্ব্ব অবতার করি লীলা সবারে দেখাই॥ এই রূপে নিত্যানন্দ অনন্ত প্রকাশ। সেই ভাবে কহে মুঞি চৈতন্যের দাস॥ কভু গুরু কভু সখা কভু ভৃত্য লীলা। পূর্ব্বে যেন তিন ভাবে ব্রজে কৈল খেলা॥ বৃষ হৈয়া কৃষ্ণ সনে মাথামাথি রণ। কভু কৃষ্ণ করে তাঁর পাদ সম্বাহন॥ আপনাকে ভৃত্য করি কৃষ্ণ প্রভু জানে। কৃষ্ণের কলার কলা আপনাকে মানে॥ * ॥ তথাহি শ্রীমদ্ভাগবতে দশমস্কন্ধে একাদশোধ্যায়ে একবিংশতিঃ শ্লোকে পরীক্ষিতং প্রতি শুক বাক্যং॥ বৃষায়মাণৌ নর্দ্দন্তৌ যুযুধাতে পরস্পরং। অনুকৃত্যরুতৈর্জন্তূন্ চেরতুঃ প্রাকৃতৌ যথা॥ ১৪ ॥ * ॥ * ॥ তথাহি তত্রৈব পঞ্চদশোধ্যায়ে ত্রয়োদশঃ শ্লোকে পরীক্ষিতং প্রতি শুক বাক্যং॥ ক্বচিৎক্রীড়া পরিশ্রান্তং গোপোৎসঙ্গোপবর্হণং। স্বয়ং বিশ্রাময়ত্যার্য্যং পাদ সম্বাহনাদিভিঃ॥ ১৫ ॥ * ॥ * ॥ তত্রৈব ত্রয়োদশোধ্যায়ে চতুস্ত্রিংশৎ শ্লোকে শ্রীকৃষ্ণ মুদ্দিশ্য বলদেব বাক্যং॥ কেয়ংবা কুত আয়াতা দেবীবানার্য্যুতাসুরী। প্রায়োমায়াস্তুমেভর্ত্তুর্নান্যামেঽপি বিমোহিনী॥ ১৬ ॥ * ॥ * ॥ তত্রৈব অষ্টষষ্ঠাধ্যায়ে ষড়্‌িংশতিঃ শ্লোকে দুর্য্যোধনাদীন্ প্রতি শ্রীবলদেব বাক্যং॥ যস্যাংঘ্রিপঙ্কজ রজোঽখিল লোকপালৈ, মৌল্যুত্তমৈ ধৃতমুপাসিত তীর্থতীর্থং। ব্রহ্মাভবোঽহমপি যস্যকলাঃ কলায়াঃ শ্রীশ্চোদ্বহেমচির-

ময়তিবিশ্রামং কারয়তীতার্থঃ॥ ১৫ ॥ * ॥ ॥ কেয়মিতি॥ ইয়ং মায়াকারাকুতঃ আয়াতাকস্মাদাগতাদৈবিবাদেবসম্বন্ধীয়াঅপিতুন। নার্য্যতাপ্রকৃত্যাবামায়নীপি। আসুরীঅসুর-সম্বন্ধীয়াবাপিনতুপুনর্মেমমভর্ত্তুঃ স্বামিনঃ কৃষ্ণস্যাইয়ং মায়াগোবৎসবালকস্বরূপা। প্রায়সঃ বাহুল্যমেযমবিমোহিনীবিশিষ্টরূপেণমোহয়িতুং শীলং যস্যাস্তথাভূতাঅন্যাংশ্চিয়মায়ামাং মোহয়িতুং সমর্থানভবং সতীতার্থঃ॥ ১৬ ॥ * ॥ * ॥ দ্বিতোর্য্যনন্তমাহ॥ বলদেববাক্যং॥ যস্যাদেগাবিন্দস্যাঅংঘ্রিপঙ্কজরজঃ পাদপদ্মরেণুউত্তমৈরখিললোকপালৈঃ সর্ব্বদেবতাগণৈর্মৌলীমস্ত-

কত্তুষণং কৃতং। কথম্ভূতং প্রসিদ্ধেষু উপাসিততীর্থানাং তীর্থং পবিত্রকারকং॥ পুনর্ব্রহ্মাপ্রজাপতিঃ। ভবঃ শিবঃ। অহং বিষ্ণুঃ। এতেবয়ং যস্যভগবতঃ কলায়াঃ কলাঃ শ্রিয়োংশস্যাংশরূপ-
তৎপাদাম্বুজরজঃ শিরসিধারয়েমেবহেম। প্রাপয়াম। চিরং বহুকালং ব্যাপ্য অস্যএবপ্রভুত্বস্যগোবিন্দস্যানুপালনং ইক্ষণং কর্তুমক্ষমং॥ ১৭ ॥ * ॥ * ॥ শ্রীবলরামলক্ষ্মণয়োঃ কলাত্ব-

মত্ত নৃপাগনং ক॥ ১৭ ॥ * ॥ * ॥ একলে ঈশ্বর কৃষ্ণ আর সব ভৃত্য। যারে যৈছে নাচায় সে তৈছে করে নৃত্য ॥ এই মত চৈতন্য গোসাঞি একলা ঈশ্বর। আর সব পারিষদ কেহ বা কিঙ্কর ॥ গুরুবর্গ নিত্যানন্দ অদ্বৈত আচার্য্য। শ্রীনিবাসাদি যত লঘু সম আর্য্য ॥ সবে মিলি করে সবে লীলার সহায়। সবা লঞা নিজ কার্য্য সাধে গৌররায় ॥ অদ্বৈত গোসাঞি নিত্যানন্দ দুই অঙ্গ। দুই গোসাঞি লঞা প্রভুর যত কিছু রঙ্গ ॥ অদ্বৈত আচার্য্য গোসাঞি সাক্ষাৎ ঈশ্বর। প্রভু গুরু করি মানে তিঁহো ত কিঙ্কর ॥ আচার্য্য গোসাঞির তত্ত্ব না যায় কথন। কৃষ্ণ অবতারী যেহোঁ তারিল ভুবন ॥ নিত্যানন্দ স্বরূপ পূর্ব্বে হইলা লক্ষ্মণ। লঘু ভ্রাতা হৈয়া করে রামের সেবন ॥ রামের চরিত্র যত দুঃখের কারণ। স্বতন্ত্র লীলায় দুঃখ সহেন লক্ষ্মণ ॥ নিষেধ করিতে নারে যাতে ছোট ভাই। মৌন করি রহে লক্ষ্মণ মনে দুঃখ পাই ॥ কৃষ্ণাবতারে জ্যেষ্ঠ হৈলা সেবার কারণে। কৃষ্ণকে করাইল নানা সুখ আস্বাদনে ॥ রাম লক্ষ্মণ কৃষ্ণ রামের অংশ বিশেষ। অবতার কালে দোঁহে দোঁহেতে প্রবেশ ॥ সেই অংশ লঞা জ্যেষ্ঠ কনিষ্ঠাভিমান। অংশাংশী রূপে শাস্ত্রে করয়ে ব্যাখ্যান ॥ * ॥ তথাহি ব্রহ্মসংহিতায়াং পঞ্চমোধ্যায়ে পঞ্চচত্বারিংশঃ শ্লোকঃ ॥ রামাদি মূর্ত্তিষু কলানিয়মেন তিষ্ঠন্নানাবতার মকরোদ্ভুবনেষু কিন্তু। কৃষ্ণঃ স্বয়ং সমভবৎ পরমঃ পুমান্ যো গোবিন্দমাদিপুরুষং তমহং ভজামি ॥ ১৮ ॥ * ॥ * ॥ শ্রীকৃষ্ণ চৈতন্য নিত্যানন্দ সেই রাম।

মাহ॥ রামাদীতি॥ তং গোবিন্দং আদিপুরুষং অহং ভজামি। যোগোবিন্দোরামাদিষুরামঃ বলরামলক্ষ্মণভরতমৎস্যাদিমূর্ত্তিষুকলানিয়মেনকলাস্বরূপেণতিষ্ঠন্সন্ভুবনেষুচতুর্দ্দশলোকেষুনানাবতারং
মন্বন্তরাবতারং অকরোৎকৃতবানিত্যর্থঃ। তস্মিন্মধ্যেকিন্তুপুনর্ব্বারং কৃষ্ণস্বয়ং মূলভগবান্পরমঃ পুমান্পুরুষাণাং প্রধানশ্রেষ্ঠইত্যর্থঃ সমভবৎ সম্ভবতিস্ম। অতএবসর্ব্বাবতারীগোবিন্দইতি॥

নিত্যানন্দ পূর্ণ করে চৈতন্যের কাম ॥ নিত্যানন্দ মহিমা সিন্ধু অনন্ত অপার। এক কণ স্পর্শিমাত্র সে কৃপা তাঁহার ॥ আর এক শুন তাঁর কৃপার মহিমা। অধম জীবেরে
চড়াইল ঊর্দ্ধ সীমা ॥ বেদ গুহ্য কথা এই অযোগ্য কহিতে। তথাপি কহিয়ে তাঁর কৃপা প্রকাশিতে ॥ উল্লাসের বশে লিখি তোমার প্রসাদ। নিত্যানন্দ প্রভু মোর ক্ষম
অপরাধ ॥ অবধূত প্রভুর এক ভৃত্য প্রেমধাম। মীনকেতন রামদাস হয় তার নাম ॥ আমার আলয়ে অহোরাত্র সঙ্কীর্ত্তন। তাহাতে আইল তেহঁ পায়্যা নিমন্ত্রণ ॥ মহা
প্রেমময় তিহেঁ বসিল অঙ্গনে। সকল বৈষ্ণব তাঁর বন্দিলা চরণে ॥ নমস্কার করিতে কার উপরেতে চড়ে। প্রেমে কেহ বংশী মারে কেহ বা চাপড়ে ॥ যে নেত্রে দেখিতে



অশ্রু মনঃ হয় যার। সেই নেত্রে অবিচ্ছিন্ন বহে অশ্রুধার ॥ কভু কোন অঙ্গে দেখি পুলক কদম্ব। এক অঙ্গে জাড্য তার আর অঙ্গে কম্প ॥ নিত্যানন্দ
বলি যবে করেন হুঙ্কার। তাহা দেখি লোকের হয় মহা চমৎকার ॥ গুণার্ণব মিশ্র নামে এক বিপ্র আর্য্য। শ্রীমূর্ত্তি নিকটে তিহোঁ করে সেবা কার্য্য ॥
অঙ্গনে আসিয়া তিহোঁ না কৈল সম্ভাষ। তাহা দেখি ক্রোধ হঞা বলে রামদাস ॥ এইত দ্বিতীয় সুত রোমহর্ষণ। বলরামে যে না করিল প্রত্যুদ্গম ॥ এত
বলি নাচে গায় করয়ে সন্তোষ। কৃষ্ণ কার্য্য করে বিপ্র না করিল রোষ ॥ উৎসবান্তে গেলা তিহেঁ। করিয়া প্রসাদ। মোর ভ্রাতা সনে তার কিছু হৈল
বাদ ॥ চৈতন্য গোসাঞিতে তার সুদৃঢ় বিশ্বাস। নিত্যানন্দ প্রতি তার বিশ্বাস আভাস ॥ ইহা শুনি রামদাসের দুঃখ হৈল মনে। তবেত ভ্রাতারে আমি



করিল ভৎর্সনে ॥ দুই ভাই এক তনু সমান প্রকাশ। নিত্যানন্দ না মানে তোমার হয়ে সর্ব্বনাশ ॥ একেতে বিশ্বাস অন্যে না করে সম্মান। অর্দ্ধকুক্কুটী ন্যায় তোমার
প্রমাণ ॥ কিম্বা দুই না মানিয়া হওত পাষণ্ড। একে মানি আরে না মানি এই মত ভণ্ড ॥ ক্রুদ্ধ হঞা বংশী ভাঙ্গি চলে রামদাস। তৎকাল আমার ভ্রাতার হৈল সর্ব্বনাশ ॥
এইত কহিল তাঁর সেবক প্রভাব। আর এক কহি তাঁর দয়ার স্বভাব ॥ ভাইকে ভৎর্সিনু মুঞি লঞা এই গুণ। সেই রাত্রে প্রভু মোরে দিলা দরশন ॥ নৈহাটি নিকটে
ঝামটপুর গ্রাম। তাহা স্বপ্নে দেখা দিলা নিত্যানন্দ রাম ॥ দণ্ডবৎ হৈয়া আমি পড়িনু পায়েতে। নিজ পাদপদ্ম প্রভু দিলা মোর মাথে ॥ উঠ উঠ বলি মোরে বলে

বারবার। উঠি তাঁর রূপ দেখি হৈনু চমৎকার ॥ শ্যাম চিকণ কান্তি প্রকাণ্ড শরীর। সাক্ষাৎ কন্দর্প যৈছে মহা মল্লবীর ॥ সুবলিত হস্ত পদ কমললোচন। পট্ট বস্ত্র শিরে পট্টবস্ত্রপরিধান ॥ সুবর্ণ কুণ্ডল কর্ণে স্বর্ণাঙ্গদ বালা। পায়েতে নূপুর বাজে কণ্ঠে পুষ্পমালা ॥ চন্দন লেপিত অঙ্গ তিলক সুঠান। মত্ত গজ জিনি মত্ত মন্থর পয়ান ॥ কোটি চন্দ্র জিনি মুখ উজ্জ্বল বরণ। দাড়িম্ব বীজ সম দন্ত তাম্বূল চর্ব্বণ ॥ প্রেমে মত্ত অঙ্গ ডাহিনে বামে দোলে। কৃষ্ণ কৃষ্ণ বলিয়া গম্ভীর বোল বলে ॥ রাঙ্গা যষ্টি হস্তে দোলে যেন মত্ত সিংহ। চারি পাশে বেড়িয়াছে চরণেতে ভৃঙ্গ ॥ পারিষদ গণ দেখি সব গোপবেশ। কৃষ্ণ কৃষ্ণ সবে কহে সপ্রেম আবেশ ॥ শিঙ্গা বংশী বাজায় কেহ

কেহ নাচে গায়। সেবক যোগায় তাম্বূল চামর ঢুলায় ॥ নিত্যানন্দ স্বরূপের দেখিয়া বৈভব। কিবা রূপ গুণ লীলা অলৌকিক সব ॥ আনন্দে বিহ্বল আমি কিছুই না জানি। তবে হাসি প্রভু মোরে কহিলেন বাণী ॥ অয়ে অয়ে কৃষ্ণদাস না করহ ভয়। বৃন্দাবনে যাহ তাঁহা সর্ব্ব লভ্য হয় ॥ এত বলি প্রেরিল মোরে হাতসানি দিয়া। অন্তর্ধান কৈল প্রভু নিজগণ লঞা ॥ মূর্চ্ছিত হইয়া মুঞি পড়িনু ভূমিতে। স্বপ্ন ভঙ্গ হৈল দেখ হৈয়াছে প্রভাতে ॥ কি দেখিনু কি শুনিনু করিয়ে বিচার। প্রভু আজ্ঞা হৈল বৃন্দাবন যাইবার ॥ সেইক্ষণে বৃন্দাবনে করিনু গমন। প্রভুর কৃপাতে সুখে আইনু বৃন্দাবন ॥ জয় জয় নিত্যানন্দ নিত্যানন্দ রাম। যাঁহার কৃপাতে পাইনু বৃন্দাবন ধাম ॥ জয় জয় নিত্যানন্দ জয় কৃপাময়। যাঁহাতে পাইনু রূপ সনাতনাশ্রয় ॥ যাঁহা

হৈতে পাইনু রঘুনাথ মহাশয়। যাঁহা হৈতে পাইনু শ্রীস্বরূপ আশ্রয় ॥ সনাতন কৃপায় পাইনু ভক্তির সিদ্ধান্ত। শ্রীরূপ কৃপায় পাইনু রসভাব প্রান্ত ॥ জয় জয় নিত্যা-নন্দ চরণারবিন্দ। যাঁহা হৈতে পাইলাম শ্রীরাধা গোবিন্দ ॥ জগাই মাধাই হৈতে মুঞি সে পাপিষ্ঠ। পুরীষের কীট হৈতে মুঞি সে লঘিষ্ঠ ॥ মোর নাম শুনে যেই তার পুণ্য ক্ষয়। মোর নাম লয় যেই তার পাপ হয় ॥ এমন নির্ঘৃণ মোরে কেবা কৃপা করে। এক নিত্যানন্দ বিনু জগত সংসারে ॥ প্রেমে মত্ত নিত্যানন্দ কৃপা অবতার। উত্তম অধম কিছু না করে বিচার ॥ যে আগে পড়য়ে তাঁর করয়ে নিস্তার। অতএব নিস্তারিলে মো হেন দুরাচার ॥ মো পাপিষ্ঠে আনিলেন শ্রীবৃন্দাবন।

॥ ১৮ ॥ ॥ ॥ ॥ শ্রীরাধাললিতাদিভিঃ সহরাসবিহারিণোগোবিন্দস্য কন্দর্পমোহনত্বমাহ॥ তাসামিতি॥ শৌরিশ্রীগোবিন্দঃ আস্বাদীনং মন্দহাসযুক্তং মুখাম্বুজং মুখপদ্মং যস্যসঃ গোবিন্দঃ। তাসাং রাধাললিতাদীনাং গোপাঙ্গনানাংমধ্যেঅবিরভুৎআগতবানিত্যর্থঃ। কথম্ভূতগোবিন্দঃ। পীতাম্বরধরং গলিতস্বর্ণবর্ণবসনং ধর্তুং ধারিতুশীলং যস্যসঃ। পুনঃ কথম্ভূতঃ স্রগ্বীপুষ্পহা-

যে। হেন অধমে দিল শ্রীরূপ চরণ॥ শ্রীমদন গোপাল শ্রীগোবিন্দ দরশন। কহিবার যোগ্য নহে এ সব কথন॥ বৃন্দাবন পুরন্দর শ্রীমদন গোপাল। রাস বিলাসী সাক্ষাৎ ব্রজেন্দ্র কুমার॥ রাধা ললিতাদি সঙ্গে রাস বিলাস। মন্মথ মন্মথ রূপে যাঁহার প্রকাশ॥ ॥ তথাহি শ্রীমদ্ভাগবতে দশমস্কন্ধে দ্বাত্রিংশোধ্যায়ে দ্বিতীয়ঃ শ্লোকে পরীক্ষিতং প্রতি শুকবাক্যং॥ তাসামাবিরভূচ্ছৌরিঃ স্ময়মানমুখাম্বুজঃ। পীতাম্বরধরঃ স্রগ্বীসাক্ষান্মন্মথমন্মথঃ॥ ১৯ ॥ ॥ ॥ ॥ স্বমাধুর্য্যে লোকের মনঃ করে আকর্ষণ। দুই পাশে রাধা ললিতাদি করেন সেবন॥ নিত্যানন্দ দয়ায় মোরে তাঁরে দেখাইল। শ্রীরাধা মদনমোহন প্রভু করি দিল॥ বৃন্দাবনে যোগপীঠ কল্পতরু বনে। রত্নমণ্ডপ তাহে রত্ন সিংহাসনে॥ শ্রীগোবিন্দ বসিয়াছেন ব্রজেন্দ্র নন্দন। স্বমাধুর্য্য প্রকাশ করেন জগত মোহন॥ বামপার্শ্বে শ্রীরাধিকা সখীগণ সঙ্গে। রাসাদিক লীলা প্রভু করে কত রঙ্গে॥ যাঁর ধ্যান নিজ লোকে করে পদ্মাসন। অষ্টাদশাক্ষর মন্ত্রে করে উপাসন॥ চৌদ্দ ভুবনে যাঁর সবে করে ধ্যান। বৈকুণ্ঠাদ্যে যাঁর লীলা গুণ করে গান॥ যাঁর মাধুরীতে করে লক্ষ্মী আকর্ষণ। রূপ গোসাঞি করিয়াছেন সে রূপ বর্ণন॥ ॥ তথাহি ভক্তিরসামৃতসিন্ধৌ পূর্ব্ব বিভাগে সাধন ভক্তিলহর্য্যাং সপ্তাশীতিতমঃ শ্লোকে শ্রীরূপ গোস্বামি বাক্যং॥ স্মেরাং ভঙ্গীত্রয় পরিচিতাং সাচিবিস্তীর্ণ দৃষ্টিং বংশীন্যস্তাধর কিশলয়া মুজ্জ্বলাং চন্দ্রকেণ। গোবিন্দাখ্যাং হরি তনুমিতঃ কেশি তীর্থোপকণ্ঠে

রাদিধারী। পুনঃকথম্ভূতঃসাক্ষান্মূর্ত্তিমান্মন্মথানাং কন্দর্পাণাং মন্মথঃ। মোহনকর্তৃং শীলং যস্যসঃ। অতএবদেবতামনুষ্যপশুপক্ষিস্থাবরাদীনাং মনোহারিত্বমিতিধ্বনিতং॥ ১৯॥ ॥ ॥ ॥ শ্রীকৃষ্ণ-মাধুর্য্যেণলক্ষ্যাদিরমণীমনোকর্ষ্যত্বেতদাহ॥ স্মেরামিতি॥ হেসখেযদিতববন্ধুসঙ্গেআস্মরস্যনাস্তিসঙ্গেরঙ্গঃ কৌতুকোঽস্তিভবতি। তদাইতঅস্মাৎব্রজাৎকেশিতীর্থস্যউপকণ্ঠেসমীপেহরিতনুং নন্দনন্দন

শরীরং গোবিন্দাখ্যং। মাপ্রেক্ষিষ্ঠামালোকয়। কথম্ভূতাং হরিতনুং গোরাং মন্দহাস্যযুক্তাং পুনঃ কথম্ভূতাং ভঙ্গীত্রয়পরিচিতং ত্রিভঙ্গিযুক্তাং ত্রিবক্রতাং। পুনঃ কথম্ভূতাং সাচিবিস্তীর্ণ দৃষ্টিং সাচিবামাঞ্চলেবিস্তীর্ণদৃষ্টিং নেত্রকটাক্ষতাং বশ্যাস্তথাভূতাং। পুনঃ কথম্ভূতঃ বংশীন্যস্তঃ বংশীযুক্তঃ। অধরকিশলয়েঅধরপঙ্কজেযস্যাঃ সাতাং। পুনশ্চন্দ্রবেশময়ূরপুচ্ছচূড়কেন উজ্জ্বলং

মাপ্রেক্ষিষ্ঠা স্তবযদি সখে বন্ধুসঙ্গেঽস্তিরঙ্গঃ॥ ২০ ॥ ※ ॥ ※ ॥ সাক্ষাৎ ব্রজেন্দ্র সুত ইথে নাহি আন। যেবা অজ্ঞে করে তাঁরে প্রতিমাদি জ্ঞান। সেই অপরাধে তার নাহিক নিস্তার। ঘোর নরকেতে পড়ে কি বলিব আর॥ হেন যে গোবিন্দ প্রভু পাইনু যাঁহা হৈতে। তাঁহার চরণ কৃপা কে পারে বর্ণিতে॥ বৃন্দাবনে বৈসে যত বৈষ্ণব মণ্ডল। কৃষ্ণ নাম পরায়ণ পরম মঙ্গল॥ যাঁর প্রাণধন নিত্যানন্দ শ্রীচৈতন্য। রাধাকৃষ্ণ ভক্তি বিনে নাহি জানে অন্য॥ সেই বৈষ্ণবের পদরেণু পদছায়া। মো অধমেরে দিল নিত্যানন্দ দয়া॥ তাঁহা সর্ব্ব লভ্য হয় তাঁহার বচন। সেই সূত্র এই তাঁর কৈল বিবরণ॥ সে সব পাইল আসি বৃন্দাবন আয়। সেই সব লভ্য এই প্রভুর কৃপায়॥ আপনার কথা লিখি নির্লজ্জ হইয়া। নিত্যানন্দ গুণে লেখায় উন্মত্ত করিয়া॥ নিত্যানন্দ প্রভুর গুণ মহিমা অপার। সহস্র বদনে শেষ নাহি পায় পার॥ শ্রীরূপ রঘুনাথ পদে যার আশ। চৈতন্য চরিতামৃত কহে কৃষ্ণদাস॥ ※ ॥ ইতি শ্রীচৈতন্যচরিতামৃতে আদিখণ্ডে শ্রীনিত্যানন্দ তত্ত্ব নিরূপণং নাম পঞ্চমঃ পরিচ্ছেদঃ॥ ৫ ॥ ※ ॥ ※ ॥ ※ ॥ ※ ॥ ※ ॥ ※ ॥ গ্রন্থকারস্য॥ বন্দে তং শ্রীমদদ্বৈতাচার্য্যমদ্ভুত চেষ্টিতং। যস্য প্রসাদাদজ্ঞোপি তৎস্বরূপং নিরূপয়েৎ॥ ১ ॥ ※ ॥ ※ ॥ জয় জয় শ্রীচৈতন্য জয় নিত্যানন্দ। জয়াদ্বৈতচন্দ্র জয় গৌরভক্ত বৃন্দ॥ পঞ্চম শ্লোকে কহিল নিত্যানন্দ তত্ত্ব। শ্লোকদ্বয়ে কহি অদ্বৈতাচার্য্যের মহত্ত্ব॥ ※ ॥ তথাহি

উৎকৃষ্টশোভাযস্যাঃ সাতাং। ২০ ॥ ※ ॥ ※ ॥ ইত্যাদিখণ্ডে পঞ্চমঃ পরিচ্ছেদঃ। ৫ ॥ ※ ॥ শ্রীমদদ্বৈতমহিমানমাহ॥ বন্দেতমিতি॥ তং শ্রীমদদ্বৈতাচার্য্যং বন্দেনমস্কারং কুর্ব্বেঽহমিতি। কথম্ভূতং। অদ্ভুতং আশ্চর্য্যং চেষ্টিতং আচরণং যস্যতং। যস্যশ্রীমদদ্বৈতস্যপ্রসাদাৎপ্রসন্নসকাশাৎঅজ্ঞোপিশাস্ত্রানভিজ্ঞোপিতৎশ্রীমদদ্বৈতস্যস্বরূপং তত্ত্বং নিরূপণং নিরূপয়েৎ-

বিনির্ণয়েৎ॥ ১ ॥ * ॥ * ॥ নারায়ণঃ ইতি॥ হেতোস্ত্বমেবনারায়ণনহিকিং। যতোদেহিনাং দেহধারিণামাত্মাসি॥ হে অধীশ হে অধীশ্বর অখিললোকানাং দেবমনুষ্যাদীনাং ভূতভবি-

শ্রীরূপ গোস্বামি কড়চায়াং শ্লোকদ্বয়ং॥ মহাবিষ্ণু র্জগৎকর্ত্তা মায়য়া যঃ সৃজত্যদঃ। তস্যাবতার এবায়মদ্বৈতাচার্য্যমীশ্বরঃ॥ * ॥ * ॥ * ॥ অদ্বৈতং হরিণাদ্বৈতাদাচার্য্যং ভক্তিসংসনাৎ। ভক্তাবতারমীশং তমদ্বৈতাচার্য্যমাশ্রয়ে॥ * ॥ * ॥ * ॥ অদ্বৈত আচার্য্য গোসাঞি সাক্ষাৎ ঈশ্বর। যাঁহার মহিমা নহে জীবের গোচর॥ মহাবিষ্ণু সৃষ্টি করেন জগদাদি কার্য্য। তাঁর অবতার সাক্ষাৎ অদ্বৈত আচার্য্য॥ যে পুরুষ সৃষ্টি স্থিতি করেন মায়ায়। অনন্ত ব্রহ্মাণ্ড সৃষ্টি করেন লীলায়॥ ইচ্ছায় অনন্ত মূর্ত্তি করেন প্রকাশ। এক এক মূর্ত্ত্যে করেন ব্রহ্মাণ্ডে প্রবেশ॥ সে পুরুষের অংশ অদ্বৈত নাহি কিছু ভেদ। শরীর বিশেষ তাঁর নাহিক বিচ্ছেদ॥ সহায় করেন তাঁর লইয়া প্রধানে। কোটি ব্রহ্মাণ্ড করেন ইচ্ছায় নির্ম্মাণে॥ জগত মঙ্গলাদ্বৈত মঙ্গল গুণধাম। মঙ্গল চরিত্র সদা মঙ্গল যাঁর নাম॥ কোটি অংশ কোটি শক্তি কোটি অবতার। এত লৈয়া সৃজে পুরুষ সকল সংসার॥ মায়া যৈছে দুই অংশ নিমিত্ত উপাদান। মায়া নিমিত্ত হেতু উপাদান প্রধান॥ পুরুষ প্রকৃতি ঐছে দ্বিমূর্ত্তি করিয়া। বিশ্ব সৃষ্টি করে নিমিত্ত উপাদান লঞা॥ আপনে পুরুষ বিশ্বের নিমিত্ত কারণ। অদ্বৈতরূপে উপাদান হয় নারায়ণ॥ নিমিত্তাংশে করেন তিহোঁ মায়াতে ঈক্ষণ। উপাদান অদ্বৈত করেন ব্রহ্মাণ্ডের সৃজন॥ অদ্বৈত আচার্য্য কোটি ব্রহ্মাণ্ডের কর্ত্তা। আর এক এক মূর্ত্তি ব্রহ্মাণ্ডের ভর্ত্তা॥ সেই নারায়ণের অঙ্গ মুখ্য অদ্বৈত। অঙ্গ শব্দে অংশ করি কহে ভাগবত॥ * ॥ তথাহি শ্রীমদ্ভাগবতে দশমস্কন্ধে চতুর্দ্দশোধ্যায়ে পঞ্চমঃ শ্লোকে শ্রীকৃষ্ণং প্রতি ব্রহ্ম বাক্যং॥ নারায়ণস্ত্বং নহি সর্ব্ব দেহিনামাত্মাস্য-ধীশাখিল লোকসাক্ষী। নারায়ণোঽঙ্গং নরভূজলায়নাত্তচ্চাপিসত্যং নতবৈবমায়া॥ ২ ॥ * ॥ ঈশ্বরের অঙ্গ অংশ চিদানন্দময়। মায়ার সম্বন্ধ নাহি এই শ্লোকে কয়॥ অংশ না কহিয়া কেন কহ তাঁরে অঙ্গ। অংশ হৈতে অঙ্গ যাতে হয় অন্তরঙ্গ॥ মহাবিষ্ণুর অংশ অদ্বৈত গুণধাম। ঈশ্বরের

যাবর্ত্তমানানিসর্ব্বাণিপশ্যসিত্বমতঃসাক্ষীত্বমেবঅসিনহিকিং তত্রাহঅঙ্গমিতি। নারায়ণস্যদেহাঙ্গমঙ্গং অধিষ্ঠানং সমানাধিকরণং। নারায়ণানাং অয়নং নিবাসস্তদধিষ্ঠানং। যস্মিন্নয়তীতি। তুমং কৃতাঞ্জলানাং

অয়নং আশ্রয়োযস্মিন্। প্রাকৃতাপ্রাকৃতসৃষ্টিজীবানামাশ্রয়শ্চৈব। অনেকারণার্কোশয়নং নিবাসঃ যস্যাসএবলোকসাক্ষী এতস্মাৎ অহমপিনৈবনারায়ণঃ ভবপিতা। অহমপিগোপকুমারঃ। পুনরাহ ঃ

অভেদ হৈতে অদ্বৈত পূর্ণনাম ॥ পূর্ব্বে যৈছে কৈল সর্ব্ব বিশ্বের সৃজন। অবতরী কৈল এবে ভক্তি প্রবর্ত্তন ॥ জীব নিস্তারিল কৃষ্ণ ভক্তি করি দান।
গীতা ভাগবতে কৈল ভক্তির বাখ্যান ॥ ভক্তি উপদেশ বিনু তাঁর নাহি কার্য্য। অতএব নাম তাঁর অদ্বৈত আচার্য্য ॥ দুই নাম মিলনে হৈল অদ্বৈত
আচার্য্য। বৈষ্ণবের গুরু তিঁহো জগতের আর্য্য ॥ কমল নয়নের যাতে তিঁহো অঙ্গ অংশ। কমলাক্ষ করি ধরে নাম অবতংস ॥ ঈশ্বর সারূপ্য পায় পারি-
ষদগণ। চতুর্ভুজ পীতবাস যৈছে নারায়ণ ॥ অদ্বৈত আচার্য্য ঈশ্বরের অংশ বর্য্য। তাঁর তত্ত্ব নাম গুণ সকল আশ্চর্য্য ॥ যাঁহার তুলসীদলে যাঁহার
হুঙ্কারে। স্বগণ সহিতে চৈতন্যেরে অবতারে ॥ যার দ্বারা কৈল প্রভু কীর্ত্তন প্রচার। যাঁর দ্বারা কৈল প্রভু জগত নিস্তার ॥ আচার্য্য গোসাঞির গুণ
মহিমা অপার। জীব কীট কোথায় পাইবেক তার পার ॥ আচার্য্য গোসাঞি চৈতন্যের মুখ্য অঙ্গ। আর এক অঙ্গ তাঁর প্রভু নিত্যানন্দ ॥ প্রভুর উপাঙ্গ
শ্রীবাসাদি ভক্তগণ। হস্ত মুখ নেত্র অঙ্গ চক্রাদ্যস্ত্র সম ॥ এ সব লইয়া চৈতন্য প্রভুর বিহার। এই সব লইয়া করেন বাঞ্ছিত প্রচার ॥ মাধবেন্দ্র পুরীর
ইহেঁা শিষ্য জ্ঞানে। আচার্য্য গোসাঞিরে প্রভু গুরু করি মানে ॥ লৌকিক লীলাতে ধর্ম্ম মর্য্যাদা রক্ষণ। স্তুতি ভক্ত্যে করেন তাঁর চরণ বন্দন ॥ চৈতন্য
গোসাঞিকে আচার্য্য করে প্রভু জ্ঞান। আপনাকে করেন তাঁর দাস অভিমান ॥ সেই অভিমান সুখে আপনা পাসরে। কৃষ্ণদাস হও জীবে উপদেশ
করে ॥ কৃষ্ণদাস অভিমানে যে আনন্দ সিন্ধু। কোটি ব্রহ্ম সুখ নহে তার এক বিন্দু ॥ মুঞি দাস চৈতন্যের আর নিত্যানন্দ। দাস ভাব সম নহে অন্যত্র
আনন্দ ॥ পরম প্রেয়সী লক্ষ্মী হৃদয়ে বসতি। তিঁহো দাস্যসুখ মাগে করিয়া বিনতি ॥ দাস্যভাবে আনন্দিত পারিষদগণ। বিধি ভব নারদ আর শুক

হে অধীশ্বর হে জীবেশ্বরপুরুষাদ্যবতারাণামধীশঃ নরেভুবিজলেনিবসতিযোনারায়ণঃ সতবৈবাঙ্গং। অংশইতি সত্যং। যন্নারায়ণঃ মায়য়াসহআদায়াসহযুক্তোপিত্বমেবমায়য়াসহযুক্তেনহিত্বমেবসক্তি-

দামন্যোসিইত্যর্থঃ ॥ ২ ॥ * ॥ * ॥ শ্রীনারদবচনেনশ্রীনন্দগোপঃ কৃষ্ণেমতিং প্রার্থয়েন্তদাহ ॥ হেনারদকৃষ্ণেতবঈশ্বরেনোঽস্মাকং রতির্মঙ্গলাচরিতৈর্জাতৈনৈঃ সংভবতু । ঈশ্বরেষ্বপিবত্র-

সনাতন ॥ নিত্যানন্দ অবধূত সবাতে আগল । চৈতন্যের দাস্য প্রেমে হইল পাগল ॥ শ্রীবাস হরিদাস রামদাস গদাধর । মুরারি মুকুন্দ চন্দ্রশেখর বক্রে-
শ্বর ॥ এ সব পণ্ডিত লোক পরম মহত্ত্ব । চৈতন্যের দাস্যে সবার করিল উন্মত্ত ॥ এই মত্ত গায় নাচে করে অট্টহাস । লোকে উপদেশে হও চৈতন্যের
দাস ॥ চৈতন্য গোসাঞি মোরে করে গুরু জ্ঞান । তথাপি আমার তাঁর দাস অভিমান ॥ কৃষ্ণ প্রেমের এই এক অপূর্ব্ব প্রভাব । গুরু সম লঘুকে করায়
দাস্যভাব ॥ ইহার প্রমাণ শুন শাস্ত্রের ব্যাখ্যান । মহদনুভব যাতে শাস্ত্রের প্রমাণে ॥ অন্যের কা কথা সেই নন্দ মহাশয় । তাঁর সম গুরু কৃষ্ণের আর
কেহ নয় ॥ শুদ্ধবাৎসল্য ঐশ্বর্য্য জ্ঞান নাহি যার । তাহাকেহ প্রেমে করায় দাস্য অনুকার । তিঁহো রতি মতি মাগে কৃষ্ণের চরণে । তাহার শ্রীমুখ বাণী
তাহাতে প্রমাণে ॥ শুন উদ্ধব সত্য কৃষ্ণ আমার তনয় । তিঁহো ঈশ্বর হেন যদি তোমার মনে লয় ॥ তথাপি তাহাতে হয় মোর মনোবৃত্তি । তোমার ৪৪
ঈশ্বর কৃষ্ণে হউক মোর মতি ॥ * ॥ তথাহি শ্রীমদ্ভাগবতে দশমস্কন্দে সপ্তচত্বারিংশোধ্যায়ে সপ্তপঞ্চাশৎ শ্লোকে শ্রীকৃষ্ণ মুদ্দিশ্য নন্দ বাক্যং ॥ মনসো
বৃত্তয়ো ন স্যুঃ কৃষ্ণ পাদাম্বুজাশ্রয়াঃ । বাচোঽভিধায়িনীর্নাম্নাং কায়স্তৎ প্রহ্বনাদিষু ॥ ৩ ॥ * ॥ * ॥ তত্রৈব অষ্টপঞ্চাশৎ শ্লোকে শ্রীকৃষ্ণমুদ্দিশ্য
নন্দ বাক্যং ॥ কর্ম্মভি র্ভ্রাম্যমাণানাং যত্রক্বাপীশ্বরেচ্ছয়া । মঙ্গলাচরিতৈর্দ্দানৈ রতির্নঃ কৃষ্ণ ঈশ্বরে ॥ ৪ ॥ * ॥ * ॥ শ্রীদামাদি যত সখা ব্রজের
নিচয় । ঐশ্বর্য্য জ্ঞান হীন কেবল সখ্য ময় ॥ কৃষ্ণ সঙ্গে যুদ্ধকরে স্কন্ধ আরোহণ । তার দাস্য ভাবে করে চরণ সেবন ॥ * ॥ তথাহি শ্রীমদ্ভাগবতে

যস্মিনকুত্রবাকর্ম্মভিঃ নিজকর্ম্মবন্ধনৈর্ভ্রাম্যমাণানাং সোঽস্মাকং মনসোবৃত্তয়োমনবৃত্তিসমূহাঃ কৃষ্ণপাদাম্বুজাশ্রয়াঃ কৃষ্ণপাদপদ্মআশ্রয়াঃ স্যুঃ ভবন্তীত্যর্থঃ । নোঽস্মাকং বাচোঽভিনাম্নাং শ্রীকৃষ্ণ-
নামাদীনাং অভিধায়িনীসদাপ্রকথনশীলাভবন্তু । কায়োঽস্মাকং শরীরং তৎপ্রহ্বনাদিষু ... ভবতু ॥ ইতিশ্লোকদ্বয়স্যার্থঃ ॥ ৩ ॥ ৪ ॥ * ॥ * ॥

সখ্যভাবান্বিতানাং শ্রীকৃষ্ণপাদসেবনায়াস্পৃহাত্বমাহ ॥ পাদেতি ॥ কেচিৎসুখায়স্তস্যমহাত্মনঃ । নন্দনন্দনস্যপাদসম্বাহনং পাদসেবনং চক্রুঃ কৃতবন্তইত্যর্থঃ । অপরেজনাঃ রক্তকাদয়োহত-
পাপ্মানোনিষ্পাপিনঃ জন্মজন্মনিবহুপুণ্যকৃতবন্তোব্যজনৈস্তালবৃন্তৈরথবাচামরৈঃ সমবীজয়ন্সদাকৃতবন্তইত্যর্থঃ ॥ ৫ ॥ * ॥ * ॥ গোপাঙ্গনানাংকৃষ্ণসেবায়াং মহাস্পৃহাত্বমাহ ॥ রাস-
বিহারিণীগোপীবচনং ॥ ব্রজজনার্ত্তীতি ॥ হেবীরহেশ্রীকৃষ্ণঃ । ব্রজজনার্ত্তিহন্ব্রজজনানাং আর্ত্তিহরণশীলঃ । নিজযোষিতাং । অস্মাকং নিজজনস্ময়গর্ব্বধ্বংসনস্মিতহাস্যেনধ্বংসকুরু । হেসখে-

দশমস্কন্ধে পঞ্চদশোধ্যায়ে পঞ্চদশঃ শ্লোকে পরীক্ষিতং প্রতি শুক বাক্যং ॥ পাদসম্বাহনং চক্রুঃ কেচিত্তস্য মহাত্মনঃ । অপরে হতপাপ্মানো ব্যজনৈঃ সম
বীজয়ন্ ॥ ৫ ॥ * ॥ * ॥ কৃষ্ণের প্রেয়সী ব্রজে যত গোপীগণ । যাঁর পদধূলী করে উদ্ধব প্রার্থন ॥ যাঁ সবা উপরে কৃষ্ণের প্রিয় নাহি আন ।
তাঁহারা আপনাকে করে দাসী অভিমান ॥ * ॥ তথাহি শ্রীমদ্ভাগবতে দশমস্কন্ধে একত্রিংশোধ্যায়ে ষষ্ঠঃ শ্লোকে শ্রীকৃষ্ণ মুদ্দিশ্য গোপী বাক্যং ॥
ব্রজজনার্ত্তিহন্ বীর যোষিতাং নিজজনস্ময়ধ্বংসনস্মিত । ভজসখে ভবৎ কিঙ্করীঃ স্মনোজলরুহাননং চারুদর্শয় ॥ ৬ ॥ * ॥ * ॥ তত্রৈব সপ্তচ-
ত্বারিংশদধ্যায়ে অষ্টাদশঃ শ্লোকে উদ্ধবং প্রতি গোপী বাক্যং ॥ অপিবত মধুপুর্য্যা মার্য্যপুত্রোঽধুনাস্তে স্মরতিসপিতৃ গেহান্ সৌম্যবন্ধূংশ্চ গোপান্ ।
ক্বচিদপিস কথানঃ কিঙ্করীণাং গৃণীতে ভুজমগুরুসুগন্ধং মূর্দ্ধ্ন্যধাস্যৎকদানু ॥ ৭ ॥ * ॥ * ॥ তাঁ সবার কথা রহু শ্রীমতী রাধিকা । সবা হৈতে
সকলাংশে পরম অধিকা ॥ তিঁহো যাঁর দাসী হয়ে করেন সেবন । যাঁর প্রেমগুণে কৃষ্ণ বদ্ধ অনুক্ষণ ॥ * ॥ তথাহি শ্রীমদ্ভাগবতে দশমস্কন্ধে ত্রিংশো-

হেনন্দনন্দন । ভবতস্তবকিঙ্করীর্দাসীর্নোঽস্মান্বিরহকাতরাভজস্বঅঙ্গীকুরুস্ব । জলরুহাননং পদ্মবদনং চারুমনোহরবদনং দর্শয়দর্শনীয়ভাবঃ ॥ ৬ ॥ * ॥ * ॥ অপিবতেতি ॥ হেউদ্ধব-
আর্য্যনন্দপুত্রঃ কৃষ্ণোঽধুনাইদানীং মধুপুর্য্যাং মথুরায়াং বতহর্ষেণঅপিনিশ্চিতং আস্তে । পুনঃ সকৃষ্ণঃ পিতৃগেহান্গৃহাদীন্স্মরতিস্মরণং করোতি । সৌম্যবন্ধূন্চপুনর্গোপানএতান্সর্ব্বান্স্মরতি ।
নোঽস্মাকং কিঙ্করীণাং দাসীনাং কথাং বিরহোন্মাদযুক্তবাচংসরাসরসিকঃ ক্বচিৎকুত্রচিৎসময়েগৃণীতেকথিতেনুভোউদ্ধবসনাগং অগুরুসুগন্ধং ভুজং । অস্মাকং মূর্দ্ধিমস্তকেকদাকস্মিন্কালে-

পুনরধ্যাস্যন্দনং করিষ্যতীত্যর্থঃ ॥ ৭ ॥ * ॥ * ॥ গোপাঙ্গনানাং প্রার্থনামাহ ॥ হানাথেতি ॥ হেরমণশ্রেষ্ঠহেরমণীয়হেনাথহেমহাভুজমহাচমৎকারণীয়ভুজযস্যসত্বং কাসিক্বাসিকুত্র-অসিককুত্রঅসিহাথেদেনেতিপুনরুক্তিঃ। হেসখেহেনন্দতনুজতেতবদাস্যাঃ কৃপণায়াঃ ভুঃখিতায়াঃ। মেমমসন্নিধিং নিকটং দর্শয়দর্শনং দেহি ॥ ৮ ॥ * ॥ * ॥ হেদ্রৌপদীঅহং তপশ্চরন্তি-তপসআচরন্তি। স্বপাদস্পর্শনাশয়া। কৃষ্ণস্যস্বকীয়পাদস্পর্শনাশয়াকরণয়া। তস্যগোবিন্দস্যত্ত্বায়জায়া। সখ্যোপেত্যসখ্যাঅর্জ্জুনেনকরণেনআনীয়মামাং গৃহীতোপাণিং বিবাহিতবান্।

ধ্যায়ে চতুস্ত্রিংশৎশ্লোকে শ্রীকৃষ্ণ মুদ্দিশ্য শ্রীরাধিকা বাক্যং। হা নাথ রমণ প্রেষ্ঠ ক্বাসিক্বাসি মহাভুজ। দাস্যাস্তে কৃপণায়ামে সখে দর্শয় সন্নিধিং ॥ ৮ ॥
॥ * ॥ * ॥ দ্বারকাতে রুক্মিণ্যাদি যতেক মহিষী। তাঁহারাহ আপনাকে মানে কৃষ্ণ দাসী ॥ * ॥ তথাহি শ্রীমদ্ভাগবতে দশমস্কন্ধে ত্র্যশীতি-তমাধ্যায়ে একাদশঃ শ্লোকে দ্রৌপদীং প্রতি মহিষী বাক্যং। তপশ্চরন্তীমাজ্ঞায় স্বপাদ স্পর্শনাশয়া। সখ্যোপেত্যাগ্রহীৎপাণিং যোহং তদ্গৃহমার্জ্জনী ॥
॥ ৯ ॥ * ॥ * ॥ তত্রৈব ত্র্যশীতিতমাধ্যায়ে চতুস্ত্রিংশৎ শ্লোকে দ্রৌপদীং প্রতি মহিষী বাক্যং। আত্মারামস্য তস্যেমাবয়ংবৈ গৃহদাসিকাঃ। সর্ব্ব-সঙ্গ নিবৃত্ত্যাদ্ধা তপসাচ বভূমিব ॥ ১০ ॥ * ॥ তত্রৈব ত্র্যশীতিতমাধ্যায়ে ত্রয়স্ত্রিংশৎ শ্লোকে দ্রৌপদীং প্রতি মহিষী বাক্যং ॥ দাসীভিঃ সর্ব্বসম্পদ্ভি ভটৈর্ভির্দরথাজিভিঃ। আয়ুধানিবিচিত্রাণি দদৌপূর্ণস্যভক্তিতঃ ॥ ১১ ॥ * ॥ আনের কি কথা বলদেব মহাশয়। যাঁর ভাব শুদ্ধ সখ্য বাৎসল্যাদি ময়॥ তিঁহো আপনাকে করে দাস ভাবনা। কৃষ্ণে দাস ভাব বিনু আছে কোনজনা॥ সহস্র বদনে যেহোঁ শেষ সঙ্কর্ষণ। দশ দেহ ধরি করেন কৃষ্ণের সেবন ॥ অনন্ত ব্রহ্মাণ্ডে রুদ্র সদাশিবের অংশ। গুণাবতার তিহোঁ সর্ব্ব অবতংস ॥ তিহোঁ যে করেন কৃষ্ণের দাস্য প্রত্যাশ। নিরন্তর কহে শিব মুঞি কৃষ্ণ দাস ॥

তত্তস্যগোবিন্দস্যশ্রীকৃষ্ণস্যগৃহমার্জ্জনীদাসীস্যাহং অহং সাকালিন্দীত্যর্থঃ ॥ ৯ ॥ * ॥ * ॥ আত্মারামস্যেতি ॥ তস্যআত্মারামস্যভগবতঃ কৃষ্ণস্য। ইমাবয়ং বৈনিশ্চিতং গৃহদাসিকাঃ। অদ্ধঅদ্ধনিশ্চয়মিত্যর্থঃ। চপুনঃ সর্ব্বসঙ্গনিবৃত্ত্যাসর্ব্বেষাং জনানাং সঙ্গনিবৃত্ত্যাতপসাতপঃ করণেনতস্যভগবতঃ বশীবভূবঅস্মাসাক্ষাৎস্বামিনোবভূবইমাবয়ং তস্যদাসিকাইত্যর্থঃ ॥ ১০ ॥
॥ * ॥ * ॥ দাসীভিরিতি ॥ মহারাজাসর্ব্বসম্পদ্ভিঃ সহদাসীভির্দদৌপূর্ণস্যকৃষ্ণস্যসমৃদ্ধ। পুনর্ভটৈঃ পদাতিভিঃ। রথৈর্হস্তিভির্বাজিভির্ঘোটকৈর্ভক্তিতঃ। ভক্তিভাবাৎদদৌদানকৃতবান্।

পুনরায়ুধানিঅস্ত্রাণিসর্ব্বাণিবিচিত্রাণিমহার্হাণিমহানন্দাৎদানকৃতবানিত্যর্থঃ॥ ১১ ॥ * ॥ * ॥ নতথেতি॥ হেউদ্ধবযথাযেনপ্রকারেণমেমমপ্রিয়তমস্তবান। অথবাগোপীজনঃ। মেমমপ্রিয়-

কৃষ্ণ প্রেমে উন্মত্ত বিহ্বল দিগম্বর। কৃষ্ণ গুণ লীলা গায় নাচে নিরন্তর॥ পিতা মাতা গুরু সখা ভাব কেনে নহে। প্রেমার স্বভাবে দাস ভাব সে করায়ে॥
এক কৃষ্ণ সর্ব্ব সেব্য জগত ঈশ্বর। আর যত সব তাঁর সেবকানুচর॥ সেই কৃষ্ণ অবতীর্ণ চৈতন্য ঈশ্বর। অতএব আর সব তাঁহার কিঙ্কর॥ কেহ মানে কেহ
না মানে সব তাঁর দাস। যে না মানে তার হয় সেই পাপে নাশ॥ চৈতন্যের দাস মুঞি চৈতন্যের দাস। চৈতন্যের দাস মুঞি তাঁর দাসের দাস॥ ইহা
কহি নাচে গায় হুঙ্কার গম্ভীর। ক্ষণেকে বসিলাচার্য্য হইয়া সুস্থির॥ ভক্ত অভিমান মূল শ্রীবলরামে। সেই ভাবে অনুগত তাঁর অংশগণে॥ তাঁর অব-
তার এক শ্রীসঙ্কর্ষণ। ভক্ত করি অভিমান করে সর্ব্বক্ষণ॥ তাঁর অবতার এক শ্রীযুৎ লক্ষ্মণ। শ্রীরামের দাস্য তিঁহো কৈল সর্ব্বক্ষণ॥ সঙ্কর্ষণ অবতার
কারণাব্ধিশায়ী। তাঁহার হৃদয়ে ভক্তভাব অনুযায়ী॥ তাঁহার প্রকাশ ভেদ অদ্বৈত আচার্য্য। কায়মনো বাক্যে তাঁর ভক্তি সর্ব্ব কার্য্য॥ বাক্যে কহে
মুঞি চৈতন্যের অনুচর। মুঞি তাঁর ভক্ত বলি মানে নিরন্তর॥ জল তুলসী দিয়া করে চরণ সেবন। ভক্তি প্রচারিয়া সব তারিলা ভুবন॥ পৃথ্বী ধরে যেই
সেই শেষ সঙ্কর্ষণ। কায়ব্যূহ করি করে কৃষ্ণের সেবন॥ এই সব হয় শ্রীকৃষ্ণের অবতার। নিরন্তর দেখি সব ভক্তির আচার॥ এ সবাকে শাস্ত্রে কহে ভক্ত
অবতার। ভক্ত অবতার পদ উপরি সবার॥ এক এক অংশী কৃষ্ণ অংশ অবতার। অংশী অংশে দেখি জ্যেষ্ঠ কনিষ্ঠ আচার॥ জ্যেষ্ঠ ভাবে অংশীতে হয়
প্রভু জ্ঞান। কনিষ্ঠ ভাবে আপনাকে ভক্তাভিমান॥ কৃষ্ণ সাম্য হৈতে ভক্তভাব বড় পদ। আত্মা হৈতে কৃষ্ণের ভক্ত প্রেমাস্পদ॥ আত্মা হৈতে কৃষ্ণ ভক্ত
বড় করি মানে। তাহাতে সকল শাস্ত্র বচন প্রমাণে॥ * ॥ তথাহি শ্রীমদ্ভাগবতে একাদশস্কন্ধে চতুর্দ্দশোধ্যায়ে চতুর্দ্দশঃ শ্লোকে উদ্ধবং প্রতি শ্রীকৃষ্ণ-
বাক্যং॥ নতথামে প্রিয়তম আত্মযোনি র্ন শঙ্করঃ। ন চ সঙ্কর্ষণো ন শ্রীর্নৈবাত্মা চ যথা ভবান্॥ ১২ ॥ * ॥ * ॥ কৃষ্ণ সাম্যে নহে তাঁর মাধুর্য্য-

তমঃ। ভবানউদ্ধবযথং শৃণু। তথাতেনপ্রিয়তমআত্মযোনির্ব্রহ্মাপিনতুপুনঃ শঙ্করস্তথাপ্রিয়তমোনভবতি। তথাপ্রিয়তমঃ শ্রীলক্ষ্মীর্নস্যাৎ। তথাসঙ্কর্ষণশ্চশ্রীবলরামশ্চনস্যাৎ। তথামেআত্মাপ্রিয়-

তমোনস্যাৎ। অথবাস্বাক্ষীরোদশায়ীতখানভবতীত্যর্থঃ॥ ১২ ॥ * ॥ * ॥ ইত্যাদিখণ্ডেবর্ষ্ঠঃ পরিচ্ছেদঃ॥ * ॥ ৬ ॥ ॥ * ॥ অগতীতি॥ শ্রীচৈতন্যং নত্বা নমস্কারং

স্বাদন। ভক্ত ভাবে করে তাঁর মাধুর্য্য চর্ব্বণ॥ শাস্ত্রের সিদ্ধান্ত এই বিজ্ঞের অনুভব। মূঢ় লোক নাহি জানে ভাবের বৈভব॥ ভক্তি ভাবাঙ্গী করি বলরাম লক্ষ্মণ। অদ্বৈত নিত্যানন্দ শেষ সঙ্কর্ষণ॥ কৃষ্ণের মাধুর্য্য রসামৃত করে পান। সেই সুখে মত্ত কিছু নাহি জানে আন॥ অন্যের আছুক কার্য্য আপনে শ্রীকৃষ্ণ। আপন মাধুর্য্য পানে হইয়া সতৃষ্ণ॥ স্বমাধুর্য্য আস্বাদিতে করেন যতন। ভক্ত ভাব বিনা নহে তাহা আস্বাদন॥ ভক্ত ভাব অঙ্গী-করি হৈলা অবতীর্ণ। শ্রীকৃষ্ণ চৈতন্য রূপ সর্ব্ব ভাবে পূর্ণ॥ নানা ভক্ত ভাবে করে স্বমাধুর্য্য পান। পূর্ব্বে করিয়াছি এই সিদ্ধান্ত ব্যাখ্যান॥ অবতারগণের ভক্তভাবে অধিকার। ভক্তভাব হৈতে অধিক সুখ নাহি আর॥ মূল ভক্ত অবতার শ্রীসঙ্কর্ষণ। ভক্ত অবতার তহিঁ অদ্বৈত গণন॥ অদ্বৈত আচার্য্য গোসা-ঞির মহিমা অপার। যাঁহার হুঙ্কারে কৈল চৈতন্যাবতার॥ কীর্ত্তন প্রচারি কৈল জগত তারণ। অদ্বৈত প্রসাদে লোক পাইল প্রেমধন॥ অদ্বৈত মহি-মানন্ত কে পারে কহিতে। সেই লিখি যেই শুনি মহাজন হৈতে॥ আচার্য্য চরণে মোর কোটি নমস্কার। ইথে কিছু অপরাধ না লবে আমার॥ তোমার মহিমা কোটি সমুদ্র অগাধ। তাঁহার যে তত্ত্ব কহি বড় অপরাধ॥ জয় জয় জয় শ্রীঅদ্বৈত আচার্য্য। জয় জয় শ্রীচৈতন্য নিত্যানন্দ আর্য্য॥ দুই শ্লোকে কহিল অদ্বৈত তত্ত্ব নিরূপণ। পঞ্চ তত্ত্বের বিচার ইবে শুন ভক্তগণ॥ শ্রীরূপ রঘুনাথ পদে যার আশ। চৈতন্যচরিতামৃত কহে কৃষ্ণদাস॥ * ॥ ইতি শ্রীচৈতন্যচরিতামৃতে আদ্যখণ্ডে শ্রীঅদ্বৈত তত্ত্ব নিরূপণং নাম ষষ্ঠঃ পরিচ্ছেদঃ॥ * ॥ ৬ ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥

গ্রন্থকারস্য। অগৎক্লোক গতিং নত্বা হীনার্থাধিক সাধকং। শ্রীচৈতন্যং লিখ্যতেঽস্য প্রেমভক্তি বদান্যতা॥ ১ ॥ * ॥ * ॥ জয় জয় মহাপ্রভু

কৃত্বা। অস্যশ্রীকৃষ্ণচৈতন্যস্যভক্তিপ্রেমবদান্যতাভক্তানাং প্রেমাখ্যবদান্যতালিখ্যতেনিরূপ্যতে। মমাইত্যাশয়ঃ। শ্রীচৈতন্যং কীদৃশং অগতীনাং নির্লজ্জানীনাং অকিঞ্চনানাং একগতিং প্রাপ্তি-

শ্রীকৃষ্ণ চৈতন্য। তাঁহার চরণাশ্রিত সেই বড় ধন্য ॥ পূর্ব্বে গুর্ব্বাদি তত্ত্ব কৈল নমস্কার। গুরু তত্ত্ব কহিয়াছি শুন পাঁচের বিচার ॥ পঞ্চ তত্ত্ব অবতীর্ণ চৈতন্যের সঙ্গে। পঞ্চ তত্ত্ব লঞা করেন সংকীর্ত্তন রঙ্গে ॥ পঞ্চ তত্ত্ব এক বস্তু নাহি কিছু ভেদ। রস আস্বাদিতে তাঁর বিবিধ বিভেদ ॥ * ॥ তথাহি শ্রীরূপ গোস্বামি কড়চায়াং শ্লোকঃ। পঞ্চতত্ত্বাত্মকং কৃষ্ণং ভক্তরূপ স্বরূপকং। ভক্তাবতারং ভক্তাখ্যং নমামি ভক্তশক্তিকং ॥ * ॥ * ॥ স্বয়ং ভগবান কৃষ্ণ একলে ঈশ্বর। অদ্বিতীয় নন্দাত্মজ রসিক শেখর ॥ রাসাদি বিলাসী ব্রজ ললনা নাগর। আর যত সব দেখ তাঁর পরিকর ॥ সেই কৃষ্ণ অবতীর্ণ শ্রীকৃষ্ণ চৈতন্য। সেই পরিকর গণ সঙ্গে সব ধন্য ॥ একলে ঈশ্বর তত্ত্ব

চৈতন্য ঈশ্বর। ভক্ত ভাবময় তাঁর শুদ্ধ কলেবর ॥ কৃষ্ণ মাধুর্য্যের এক অদ্ভুত স্বভাব। আপনা আস্বাদিতে কৃষ্ণ করে ভক্ত ভাব ॥ ইথে ভক্ত ভাব ধরে চৈতন্য গোসাঞি। ভক্ত স্বরূপ তাঁর নিত্যানন্দ ভাই ॥ ভক্ত অবতার তাঁর আচার্য্য গোসাঞি। এই তিন তত্ত্ব সবে প্রভু করি গাই ॥ এক মহাপ্রভু আর প্রভু দুই জন। দুই প্রভু সেবে মহাপ্রভুর চরণ ॥ এই তিন তত্ত্ব সর্ব্বারাধ্য করি মানি। চতুর্থ যে ভক্ত তত্ত্ব আরাধ্য করি জানি ॥ শ্রীবাসাদি যত কোটি কোটি ভক্তগণ। শুদ্ধ ভক্ত তত্ত্ব মধ্যে তা সবার গণন ॥ গদাধর পণ্ডিতাদি প্রভুর শক্তি অবতার। অন্তরঙ্গ ভক্ত করি গণন তাঁহার ॥ যাঁ সবা লইয়া প্রভুর নিত্য বিহার। যাঁ সবা লইয়া করে কীর্ত্তন প্রচার ॥ যাঁ সবা লঞা করে প্রেম আস্বাদন। যাঁহা সবা লৈয়া দান করে প্রেমধন ॥ সেই পঞ্চতত্ত্ব মেলি

পৃথিবী আসিয়া। পূর্ব্ব প্রেম ভাণ্ডারের মুদ্রা উঘাড়িয়া ॥ পাঁচে মেলি লুটে প্রেম করে আস্বাদন। যত পিয়ে তত তৃষ্ণা বাড়ে অনুক্ষণ ॥ পুনঃ পুনঃ পিয়ে পিয়াইয়া হয়ে মত্ত। নাচে কান্দে হাসে গায় যৈছে মদ মত্ত ॥ পাত্রাপাত্রবিচার নাহি নাহি স্থানাস্থান। যেই যাহা পায় তাহা করে প্রেম দান ॥ লুঠিয়া খাইয়া দিয়া ভাণ্ডার উজাড়ে। আশ্চর্য্য ভাণ্ডার প্রেম শতগুণ বাড়ে ॥ উথলিল প্রেম বন্যা চৌদিগে বেড়ায়। স্ত্রী বৃদ্ধ বাল আদি সকল ডুবায় ॥ সজ্জন দুর্জ্জন পঙ্গু জড় অন্ধগণ। প্রেম বন্যায় ডুবাইল জগতের মনঃ ॥ জগত ডুবিল জীবের হৈল বীজ নাশ। তাহা দেখি পাঁচ জনের পরম উল্লাস ॥ যত যত প্রেম বৃষ্টি করে পঞ্চজনে। তত তত বাড়ে জল ব্যাপে ত্রিভুবনে ॥ মায়া-

বাদী কর্ম্মনিষ্ঠ কুতার্কিকগণ। নিন্দক পাষণ্ডী যত পড়ুয়া অধম॥ সেই সব মহাদক্ষ ধাঞা পলাইল। সেই বন্যা তা সবারে ছুঁইতে নারিল॥ তাহা দেখি মহাপ্রভু করেন চিন্তন। জগত ডুবাতে আমি করিল যতন॥ কেহ কেহ এড়াইল প্রতিজ্ঞা হৈল ভঙ্গ। তা সবা ডুবাতে পাতিব কিছু রঙ্গ॥ এত বলি মনে কিছু করিয়া বিচার। সন্ন্যাস আশ্রম প্রভু কৈল অঙ্গীকার॥ চব্বিশ বৎসর ছিল গৃহস্থ আশ্রমে। পঞ্চবিংশতি বর্ষে কৈল যতি ধর্ম্মে॥ সন্ন্যাস করিয়া প্রভু কৈল আকর্ষণ। যতেক পলাঞাছিল তার্কিকাদি-গণ॥ পড়ুয়া পাষণ্ডী কর্ম্মী নিন্দকাদি যত। তারা আসি প্রভু পায় হয় অবনত॥ অপরাধ ক্ষমাইল ডুবিল প্রেম জলে। কেবা এড়াইব প্রভুর প্রেম মহাজালে॥ সবা

নিস্তারিতে প্রভু কৃপা অবতার। সবা নিস্তারিতে করে চাতুরী অপার॥ তবে নিজ ভক্ত কৈল যত ম্লেচ্ছ আদি। সবে এড়াইল মাত্র কাশীর মায়াবাদী॥ বৃন্দাবন যাইতে প্রভু রহিলা কাশীতে। মায়াবাদীগণ তাঁরে লাগিল নিন্দিতে॥ সন্ন্যাসী হইয়া করেন গায়ন নাচন। না করে বেদান্ত পাঠ করে সংকীর্ত্তন॥ মূর্খ সন্ন্যাসী নিজ ধর্ম্ম নাহি জানে। ভাবক হইয়া ফেরে ভাবকের সনে॥ এ সব শুনিয়া প্রভু হাসে মনেমনে। উপেক্ষা করিয়া কৈল মথুরা গমনে॥ ৪৭
মথুরা দেখিয়া পুনঃ কৈল আগমন॥ কাশীতে লেখক শূদ্র চন্দ্রশেখর। তার ঘরে রহিলা প্রভু স্বতন্ত্র ঈশ্বর॥ তপন মিশ্রের ঘরে ভিক্ষা নির্ব্বাহণ। সন্ন্যাসীর সঙ্গে নাহি মানে নিমন্ত্রণ॥ সনাতন গোসাঞি আসি তাহাই মিলিলা। তারে শিক্ষাইতে প্রভু দুমাস রহিলা॥

তারে শিক্ষাইল সব বৈষ্ণবের ধর্ম্ম। ভাগবত আদি শাস্ত্রে যত গূঢ় মর্ম্ম॥ ইতিমধ্যে চন্দ্রশেখর মিশ্র তপন। দুঃখি হঞা প্রভু পায় কৈল নিবেদন॥ কতেক শুনিব প্রভু তোমার নিন্দন। না পারি সহিতে ইবে ছাড়িব জীবন॥ তোমারে নিন্দয়ে যত সন্ন্যাসীর গণ। শুনিতে না পারি ফাটে হৃদয় শ্রবণ॥ ইহা শুনি রহে প্রভু ঈষৎ হাসিয়া। সেই কালে এক বিপ্র মিলিল আসিয়া॥ আসি নিবেদন করে চরণে ধরিয়া। এক বস্তু মাগোঁ দেহ প্রসন্ন হইয়া॥ সকল সন্ন্যাসী মুঞি কৈনু নিমন্ত্রণ। তুমি যদি আইস পূর্ণ হয় মোর মনঃ॥ না যাহ সন্ন্যাসী গোষ্ঠী ইহা আমি জানি। মোরে অনুগ্রহ কর নিমন্ত্রণ মানি॥ প্রভু হাসি নিমন্ত্রণ কৈল অঙ্গীকার। সন্ন্যাসীরে কৃপা লাগি এ ভঙ্গি তাঁহার॥

ধর্ম্মবত্বং। পুনঃ কীদৃশং। হীনায়নীচায়জনায়অর্থাদিকং প্রেমাণং সাধ্যত্বেনেনত্বং॥ ১ ॥ * ॥ * ॥ পুরাণান্তরেযথা॥ হরের্নামেত্যাদিশ্লোকত্রয়েনাবযুক্তদেবাহ। কৃতেসত্যযুগে-

সে বিপ্র জানেন প্রভু না যান কার ঘরে। তাহার প্রেরণাতে আগ্রহ করে তারে॥ আর দিনে গেলা প্রভু সে বিপ্র ভবনে। দেখিলা বসিয়াছেন সন্ন্যাসীর গণে॥ সবা নমস্করি কৈল পাদ প্রক্ষালনে। পাদ প্রক্ষালিয়া বসিলেন সেই স্থানে॥ বসিয়া করিল কিছু ঐশ্বর্য্য প্রকাশ। মহা তেজোময় বপু কোটি সূর্য্যাভাস॥ প্রভাবে আকর্ষিল সব সন্ন্যাসীর মনঃ। উঠিলা সন্ন্যাসী সব ছাড়িয়া আসন॥ প্রকাশানন্দ নাম তিঁহো সন্ন্যাসী প্রধান। প্রভুকে কহিল কিছু করিয়া সম্মান॥ ইহাঁ আইস গোসাঞি শুনহ শ্রীপাদ। অপবিত্র স্থানে বৈস কোন অবসাদ॥ প্রভু কহে আমি হই হীন সম্প্রদায়। তোমার সম্প্রদায় বসিতে না জুয়ায়॥ আপনে প্রকাশানন্দ হাতেতে ধরিয়া। বসাইল সভামধ্যে সম্মান করিয়া॥ পুছিল তোমার নাম শ্রীকৃষ্ণ চৈতন্য। কেশব ভারতীর শিষ্য তাতে তুমি ধন্য॥ সম্প্রদায়ী সন্ন্যাসী তুমি রহ এই গ্রামে। কি কারণে আমা সবার না কর দর্শনে॥ সন্ন্যাসী হইয়া কর গায়ন নর্ত্তন। ভাবক সব সঙ্গে লঞা করহ কীর্ত্তন॥ বেদান্ত পঠন ধ্যান সন্ন্যাসীর ধর্ম্ম। তাহা ছাড়ি কর কেন ভাবকের কর্ম্ম॥ প্রভাবে দেখিয়ে তোমা সাক্ষাৎ নারায়ণ। হীনাচার কর কেন ইথে কি কারণ॥ প্রভু কহে শুন শ্রীপাদ ইহার কারণ। গুরু মোরে মূর্খ কহি করিল শাসন॥ মূর্খ তুমি তোমার নাহি বেদান্তাধিকার। কৃষ্ণনাম জপ সদা এই শাস্ত্র সার॥ কৃষ্ণনাম হৈতে হবে সংসার মোচন। কৃষ্ণনাম হৈতে পাবে প্রেমরত্ন ধন॥ নাম বিনা কলিকালে নাহি আর ধর্ম্ম। সর্ব্ব মন্ত্র সার নাম এই শাস্ত্র মর্ম্ম॥ এত বলি এক শ্লোক শিক্ষাইল মোরে। কণ্ঠে করি এই শ্লোক করহ বিচারে॥ * ॥ তথাহি হরিভক্তি বিলাসস্য একাদশঃ বিলাসে দ্বিচত্বারিংশাধিকদ্বিশতাঙ্ক ধৃত বৃহন্নারদীয়ং। হরের্নাম হরের্নাম হরের্নামৈব কেবলং। কলৌ নাস্ত্যেব নাস্ত্যেব নাস্ত্যেব গতিরন্যথা॥ ২ ॥

ধ্যানেনবিষ্ণুং প্রাপ্নোতি। কলৌতত্ক্যানং নাস্ত্যেবকেবলং হরের্নামৈব। ভজনমিতি॥ ত্রেতায়াং ত্রেতাযুগেযজ্ঞাদিভির্বিষ্ণুং প্রাপ্নোতিকলৌতদ্বযজ্ঞাদিনাস্ত্যেবকেবলং হরের্নামৈবভজনং।

দ্বাপরেদ্বাপরযুগেপরিচর্য্যাদিভিঃ সেবাদিভির্বিষ্ণুং প্রাপ্নোতিস্ম। কলৌসাপরিচর্য্যানাস্ত্যেবকেবলং হরের্নামৈবভজনং। অন্যথাধ্যানতাগতিরন্যথাযাগাদিগতিরন্যথাপরিচর্য্যাগতিকলৌ-

॥ * ॥ * ॥ এই আজ্ঞা পাঞা নাম লই অনুক্ষণ। নাম লৈতে লৈতে মোর ভ্রান্ত হৈল মনঃ॥ ধৈর্য্য করিতে নারি হৈলাম উন্মত্ত। হাসি কান্দি নাচি গাই যৈছে মদমত্ত॥ তবে ধৈর্য্য করি মনঃ করিল বিচার। কৃষ্ণ নামে বুদ্ধিছন্ন হইল আমার॥ পাগল হইলাম আমি ধৈর্য্য নাহি মনে। এত চিন্তি নিবেদিলাম গুরুর চরণে॥ কিবা মন্ত্র দিলা গোসাঞি কিবা তাঁর বল। জপিতে জপিতে মন্ত্র করিল পাগল॥ হাসায় নাচায় মোরে করায় ক্রন্দন। এত শুনি গুরু মোরে বলিলা বচন॥ কৃষ্ণ নাম মহামন্ত্রের এইত স্বভাব। যেই জপে তার উপজায়ে কৃষ্ণে ভাব॥ কৃষ্ণ-বিষয় প্রেম পরম পুরুষার্থ। যাঁর আগে তৃণ প্রায় চারি পুরুষার্থ॥ পঞ্চম পুরুষার্থ প্রেমানন্দামৃত সিন্ধু। ব্রহ্মাদি আনন্দ যার নহে এক বিন্দু॥ কৃষ্ণ নামের ফল প্রেমা সর্ব্ব শাস্ত্রে কয়। ভাগ্যে সেই প্রেম তোমা করিল উদয়॥ প্রেমার স্বভাবে করে চিত্ত তনু ক্ষোভ। কৃষ্ণের চরণ প্রাপ্ত্যে উপজায়ে লোভ॥ প্রেমার স্বভাবে ভক্ত হাসে কান্দে গায়। উন্মত্ত হইয়া নাচে ইতি উতি ধায়॥ স্বেদ কম্প রোমাঞ্চ গদ্গদ বৈবর্ণ্য। উন্মাদ বিষাদ ধৈর্য্য গর্ব্ব হর্ষ দৈন্য॥ এত ভাবে প্রেমাভক্তগণেরে নাচায়। কৃষ্ণের আনন্দামৃত সাগরে ভাসায়॥ ভাল হৈল পাইলে তুমি পরম পুরুষার্থ। তোমার প্রেমাতে আমি হৈলাম কৃতার্থ॥ নাচে গাইয়া ভক্ত সঙ্গে করি সঙ্কীর্ত্তন। কৃষ্ণ নাম উপদেশী তার সর্ব্বজন॥ এত বলি এক শ্লোক শিক্ষাইল মোরে। ভাগবতের সার এই বলে বারে বারে॥ * ॥ তথাহি শ্রীমদ্ভাগবতে একাদশস্কন্ধে দ্বিতীয়োধ্যায়ে অষ্টত্রিংশৎ শ্লোকে জনকং প্রতি যোগেন্দ্র বাক্যং। এবং ব্রত স্বপ্রিয়নাম কীর্ত্ত্যা জাতানুরাগোদ্রুত চিত্তউচ্চৈঃ। হস-

নাস্ত্যেব। কলৌতুঃপ্রাপ্যং হরিকীর্ত্তনাৎ। হসনরোদনগায়নর্ত্তনাৎ হরিং প্রাপ্যতে॥ ২ ॥ * ॥ * ॥ শ্রীকৃষ্ণনামাজপকৃষ্ণনামদয়তীত্যাহ॥ এবমিতি॥ শ্রীকৃষ্ণামিদেভাজনঃ এবং ব্রতঃ

এবং প্রকারেণব্রতবান্‌ভবতি। কীদৃশঃ। স্বপ্রিয়নিজপ্রিয়শ্রীকৃষ্ণস্যনামানিতেষাং কৃত্যাকীর্ত্তনতয়াকরণভূতয়াজাতানুরাগঃ। যস্যসঃ পুনঃ কীদৃশঃ। দ্রুতচিত্তদ্রবীভূতং চিত্তং মানসং যস্যসঃ। সভক্তজনঃ। উচ্চৈর্যথাস্যাত্তথাহসতিহাস্যং করোতি অথান্তরং রোদিতিরোদনং করোতি। রৌতিহরিহরিশব্দং করোতি। গায়তিহরিগুণগানং করোতি। পুনরুন্মাদবন্নৃত্যতিনৃত্যং করোতি। সএবলোকবাহ্যঃ। লোকানাং চতুর্দ্দশভুবনস্থজনানাং বহির্ভূতং সর্ব্বোপরিবর্ত্ততে। হসনরোদনগর্জ্জনগায়ননর্ত্তনাদিনাচৈবক্রিয়তেনতুস্বেচ্ছয়েতিধ্বনিতং॥ ৪ ॥ * ॥ * ॥

ত্যথো রোদিতি রৌতিগায়ত্যুন্মাদবন্নৃত্যতি লোক বাহ্যঃ॥ ৪ ॥ * ॥ * ॥ তত্রৈব একাদশস্কন্ধে দ্বিতীয় অধ্যায়ে ঊনত্রিংশৎ শ্লোকে জনকং প্রতি যোগেন্দ্র বাক্যং॥ মধুরমধুরমেতন্মঙ্গলংমঙ্গলানাং সকলনিগমবল্লী সৎফলং চিৎস্বরূপং। সকৃদপিপরিগীতং শ্রদ্ধয়াহেলয়াবা ভৃগুবরনরমাত্রং তারয়েৎ কৃষ্ণনাম॥ ৫ ॥ * ॥ * ॥ তত্রৈব একাদশস্কন্ধে দ্বিতীয় অধ্যায়ে ত্রিংশৎ শ্লোকে জনকং প্রতি যোগেন্দ্র বাক্যং॥ ত্বৎকথামৃতপাথোধৌ বিহরন্তোমহামুদঃ। কুর্ব্বন্তিকৃতিনঃ কেচিচ্চতুর্ব্বর্গং তৃণোপমং॥ ৬ ॥ * ॥ * ॥ এই তাঁর বাক্য আমি দৃঢ় বিশ্বাস করি। নিরন্তর কৃষ্ণ নাম সঙ্কীর্ত্তন করি॥ সেই কৃষ্ণ নামে কভু গাওয়ায় নাচায়। গাই নাচি নাহি আমি আপন ইচ্ছায়॥ কৃষ্ণ নামে যে আনন্দ সিন্ধু আস্বাদন। ব্রহ্মানন্দ তাঁর আগে খাতোদক সম॥ * ॥ তথাহি হরিভক্তি রসামৃতসিন্ধৌ পূর্ব্ববিভাগে ভক্তি সামান্যলহর্য্যামষ্টাবিংশাঙ্ক ধৃতো হরিভক্তি সুধোদয়স্যচতুর্দ্দশাধ্যায়ীয়-

মধুরমধুরমিতি॥ হেভৃগুবরহেমাত্রিনন্দনহেসনকাদয়ঃ। নরমাত্রং কৃষ্ণনামঅল্পমাত্রং কৃষ্ণনামশ্রদ্ধয়াহেলয়াবাসকৃদপিসকৃৎএকবারং পরিগীতং। তত্তস্যাকৃষ্ণনামতারয়েৎ। কথম্ভূতোনাম। মধুরাৎমধুরং পুনর্মঙ্গলানাং মঙ্গলং এতন্নাম। পুনঃ সকলনিগমবল্লীসৎফলং। বেদানাং লতায়াঃ সৎফলং। পুনশ্চিৎস্বরূপং॥ সচ্চিদানন্দস্বরূপং নামইত্যর্থঃ॥ ৫ ॥ * ॥ * ॥ ত্বৎকথামৃতেতি॥ হেশ্রীকৃষ্ণহেপ্রভোত্বৎতবকথামৃতং পাথোধৌঅমৃতসলিলসমুদ্রেমহামুদঃ। রাজহংসাঃ সর্ব্বাবিহরন্তঃ বিহারং কুর্ব্বন্তঃ। কেচিৎবিহারং কৃতিনজনাঃ চতুর্ব্বর্গং সালোক্যাদি-

মুক্তিং তৃণোপমং তৃণতুল্যং কুর্ব্বন্তীত্যর্থঃ।। ৬ ।। * ।। * ।। ভক্ত্যাব্রহ্মানন্দস্তৃণবৎক্রিয়তেতদাহ।। ত্বদিতি।। হেজগদ্গুরোহেষৎপ্রভোনরসিংহ। যেমমাগ্রেব্রহ্মাণিব্রহ্মধামাপিসুখানি-

ষট্ত্রিংশঃ শ্লোকঃ। ত্বৎসাক্ষাৎ করণাহ্লাদ বিশুদ্ধাব্ধি স্থিতস্যমে। সুখানি গোষ্পদায়ন্তে ব্রহ্মণ্যপি জগদ্গুরোঃ ।। ৭ ।। * ।। * ।। প্রভুর মিষ্টবাক্য শুনি সন্ন্যাসীরগণ। চিত্ত ফিরি গেল কহে মধুর বচন ।। যে কিছু কহিলে তুমি সর্ব্ব সত্য হয়। কৃষ্ণপ্রেমা সেই পায় যার ভাগ্যোদয় ।। কৃষ্ণে ভক্তি কর ইহায় সবার সন্তোষ। বেদান্ত না শুন কেনে তার কিবা দোষ ।। এত শুনি হাসি প্রভু বলিলা বচন। দুঃখ না মানিহ যদি করি নিবেদন ।। ইহা শুনি বলে সর্ব্ব সন্ন্যাসীরগণ। তোমাকে দেখিয়ে যৈছে সাক্ষাৎ নারায়ণ ।। তোমার বচন শুনি জুড়ায় শ্রবণ। তোমার মাধুরী দেখি জুড়ায় নয়ন ।। তোমার প্রভাবে সবার আনন্দিত মনঃ। কভু অসঙ্গত নহে তোমার বচন ।। প্রভু কহে বেদান্তসূত্র ঈশ্বর বচন। ব্যাসরূপে কৈল তাহা শ্রীনারায়ণ ।। ভ্রম প্রমাদ বিপ্রলিপ্সা করণা পাটব। ঈশ্বরের বাক্যে নাহি এই দোষ সব। উপনিষদ্ সহিত সূত্র কহে যেই তত্ত্ব। মুখ্যাবৃত্তি সেই অর্থের পরম মহত্ত্ব।। গৌণীবৃত্তি যেবা ভাষ্য করিল আচার্য্য। তাহার শ্রবণে নাশ যায় সর্ব্ব কার্য্য ।। তাহার দোষ নাই ঈশ্বরের আজ্ঞা পাঞা। গৌণার্থ করিল মুখ্য অর্থ আচ্ছাদিয়া ।। ব্রহ্ম শব্দে মুখ্য অর্থে কহে ভগবান। চিদৈশ্বর্য্য পরিপূর্ণ অনূর্দ্ধ সমান ।। তাঁহার বিভূতি দেহ সব চিদাকার। চিদ্বিভূতি আচ্ছাদিয়া কহে নিরাকার ।। চিদানন্দ দেহ তাঁর স্থান পরিবার। তারে কহে প্রাকৃত সত্ত্ব গুণের বিকার ।। তাঁর দোষ নাহি তিঁহো আজ্ঞাকারী দাস। আর যেই শুনে তার হয় সর্ব্বনাশ ।। বিষ্ণু নিন্দা আর নাহি ইহার উপর। প্রাকৃত করিয়া মানে বিষ্ণু কলেবর ।। ঈশ্বরের তত্ত্ব যৈছে জ্বলিত জ্বলন। জীবের স্বরূপ যৈছে স্ফুলিঙ্গের কণ ।। জীব তত্ত্ব হৈতে কৃষ্ণ তত্ত্ব শক্তিমান। ৪৩

ব্রহ্মানন্দাদীনি। আপনিশ্চয়েনগোষ্পদায়ন্তেগোষ্পদস্থজলবৎপ্রতীয়ন্তে। কথম্ভূতস্যমেত্বৎসাক্ষাৎপ্রত্যক্ষং তবকরুণাআহ্লাদরূপোবিশুদ্ধঃ নির্ম্মলাব্ধিবৎসমুদ্রবৎতস্মিন্‌স্থিতস্যমে-

নিমগ্নজতস্যাস্যতএবব্রহ্মানন্দসুখাদিকং ভক্তৈর্নপ্রার্থনীয়মিতিধ্বনিতং॥ ৭ ॥ * ॥ * ॥ জীবেশ্বরয়োর্ভেদমাহ॥ অপরেতি॥ ইয়মপরাঅপকৃষ্টশক্তিঃ। অষ্টধাভুমিরাপইত্যাদিঅষ্ট প্রকারোভবতি। ইতঅন্যাঅপকৃষ্টায়াঃ সক্তেঃ সকাশাৎঅন্যাং ভিন্নাং প্রকৃতিং মায়াং মামিকাং মমসম্বন্ধিনীং জীবভূতাং জীবাঃ প্রাদুর্ভূতাঃ। যস্যাঃ সাতাং শক্তিং বিদ্ধিজানীহি।

গীতা বিষ্ণুপুরাণাদি তাহাতে প্রমাণ ॥ * ॥ তথাহি শ্রীভগবদ্গীতায়াং সপ্তমোধ্যায়ে পঞ্চমঃ শ্লোকে অর্জ্জুনং প্রতি শ্রীকৃষ্ণ বাক্যং। অপরেয়মিতস্ত্বন্যাং প্রকৃতিংবিদ্ধিমেঽপরাং। জীবভূতাং মহাবাহো যয়েদং ধার্য্যতেজগৎ ॥ ৮ ॥ * ॥ * ॥ তথাহি ভগবৎসন্দর্ভে সত্ত্বং রজস্তমঃ ইতি ত্রিদেকমিত্যস্য ব্যাখ্যায়াং ধৃতং বিষ্ণুপুরাণস্য ষষ্ঠাংশীয় সপ্তমাধ্যায়স্য ষষ্টিতম পদ্যং। বিষ্ণুশক্তিঃ পরা প্রোক্তা ক্ষেত্রজ্ঞাখ্যা তথা পরা। অবিদ্যা কর্ম্মসংজ্ঞান্যা তৃতীয়া শক্তিরিষ্যতে ॥ ॥ ৯ ॥ * ॥ * ॥ হেন জীব শক্তি লঞা লিখি পরতত্ত্ব। আচ্ছন্ন করিল শ্রেষ্ঠ ঈশ্বর মহত্ত্ব॥ ব্যাসের সূত্রেতে কহে পরিণাম বাদ॥ ব্যাস ভ্রান্ত বলি তথা উঠাল বিবাদ॥ পরিণাম বাদে ঈশ্বর হয়েন বিকারী। এত কহি বিবর্ত্ত বাদ স্থাপনা যে করি॥ বস্তুত পরিণাম বাদ সেইত প্রমাণ। দেহে আত্মা বুদ্ধি হয় বিবর্ত্তের স্থান॥ অবিচিন্ত্য শক্তিযুক্ত শ্রীভগবান। ইচ্ছায় জগত রূপে পায় পরিণাম॥ তথাপি অচিন্ত্য শক্ত্যে হয় অধিকারী। প্রাকৃত চিন্তামণি তাহে দৃষ্টান্ত ধরি॥ নানা রত্নরাশি হয় চিন্তামণি হৈতে। তথাপি মণি রহে স্বরূপ অঙ্গেতে॥ প্রাকৃত বস্তুতে যদি অচিন্ত্যশক্তি হয়। ঈশ্বরের অচিন্ত্যশক্তি ইথে কি বিস্ময়॥ প্রণব সে মহাবাক্য বেদের নিদান। ঈশ্বর স্বরূপ প্রণব সর্ব্ব বিশ্বধাম॥ সর্ব্বাশ্রয় ঈশ্বরের প্রণব উদ্দেশ। তত্ত্বমসি বাক্যে হয় বেদের এক দেশ॥ প্রণবের মহাবাক্য করি আচ্ছাদন। মহাবাক্য করে তত্ত্বমসির স্থাপন॥ সর্ব্ব বেদসূত্রে কহে কৃষ্ণের বিধান। মুখ্যবৃত্তি ছাড়ি করে লক্ষণা ব্যাখ্যান॥ স্বতঃ প্রমাণ বেদ কহে শিরোমণি। লক্ষণা হইলে স্বতঃ প্রমাণতা হানি॥ এই মত সূত্রে সব নিজার্থ ছাড়িয়া। গৌণার্থ ব্যাখ্যা সব কল্পনা করিয়া॥ এই

হেমহাবাহোহেঅর্জ্জুনময়াশক্ত্যাজীবোৎপত্ত্যামায়য়াশক্তেঃ। ইদং জগৎচরাচরং সর্ব্বধার্য্যতেস্বস্বকর্ম্মানুরূপং ক্রিয়তেইত্যর্থঃ॥ ৮ ॥ * ॥ * ॥ বিষ্ণুশক্তিরিতিঃ॥ বিষ্ণুশক্তিঃ পরা-প্রধানাপ্রোক্তাকথিতাক্ষেত্রজ্ঞাখ্যাজীবশক্তিঃ। অবিদ্যাকর্ম্মসংজ্ঞামায়াশক্তিঃ। তথান্যাপরাউত্তমাচিচ্ছক্তিঃ। তটস্থাবহিরঙ্গাঅন্তরঙ্গাতৃতীয়াশক্তিঃ। ঈষ্যতেপ্রধানকথ্যতে॥ ৯ ॥ * ॥ * ।

মতে প্রতি সূত্রে করিলা দুষণ। শুনি চমৎকার সব সন্ন্যাসীরগণ ॥ সকল সন্ন্যাসী কহে শুনহ শ্রীপাদ। তুমি যে কহিলে অর্থ এ নহে বিবাদ ॥ আচার্য্য কল্পিত অর্থ ইহা সবে জানি। সম্প্রদায় অনুরোধে তত্ত্ব ইহা মানি ॥ মুখ্যার্থ ব্যাখ্যা কর দেখি তোমার বল। মুখ্যার্থ লাগাইল প্রভু সূত্র সকল ॥ বৃহদ্বস্তু ব্রহ্ম কহি শ্রীভগবান। ষড়্‌বিধ ঐশ্বর্য্য পুর্ণ পর তত্ত্ব ধাম ॥ স্বরূপ ঐশ্বর্য্য তাঁর নাহি মায়া গন্ধ। সকল বেদেতে সেই ভগবান সম্বন্ধ ॥ তারে নির্বিশেষ করি চিচ্ছক্তি না মানি। অর্দ্ধ স্বরূপ না মানিলে পুর্ণ তাহে হানি ॥ ভগবান প্রাপ্তি হেতু যে করি উপায়। শ্রবণাদি ভক্তি কৃষ্ণ প্রাপ্তির সহায় ॥ সেই সর্ব্ব বেদের অভিধেয় নাম। সাধন ভক্তিতে হয় প্রেমের উদ্গাম ॥ কৃষ্ণের চরণে যদি হয় অনুরাগ। কৃষ্ণ বিনু অন্যত্র তার নাহি রহে রাগ ॥ পঞ্চম পুরুষার্থ সেই প্রেম মহাধন। কৃষ্ণ মাধুর্য্য রস করায় আস্বাদন ॥ প্রেম হৈতে কৃষ্ণ হয় নিজ ভক্ত বশ। প্রেমা হৈতে পায় কৃষ্ণের সেবা সুখ রস ॥ সম্বন্ধ অভিধেয় প্রয়োজন নাম। এই তিন অর্থে সর্ব্ব সূত্র পর্য্যবসান ॥ এই মত সব সূত্রের ব্যাখ্যান শুনিয়া। সকল সন্ন্যাসী কহে বিনয় করিয়া ॥ বেদময় মূর্ত্তি তুমি সাক্ষাৎ নারায়ণ। ক্ষম অপরাধ পুর্ব্বে যে কৈল নিন্দন ॥ এইমতে সন্ন্যাসীর ফিরা গেল মনঃ। কৃষ্ণ কৃষ্ণ নাম সদা করয়ে গ্রহণ ॥ এইরূপে তা সবার ক্ষমি অপরাধ। সবাকারে কৃষ্ণ নাম করিলা প্রসাদ ॥ তবে সকল সন্ন্যাসী মহাপ্রভু লৈঞা। ভিক্ষা করাইল সর্ব্ব মধ্যে বসাইয়া ॥ ভিক্ষা করি মহাপ্রভু আইলা বাসাঘর। হেন চিত্র লীলা করে গৌরাঙ্গসুন্দর ॥ চন্দ্রশেখর মিশ্র তপন সনা- 

তন। শুনি দেখি আনন্দিত সবাকার মনঃ ॥ প্রভুকে দেখিতে আইসে সকল সন্ন্যাসী। প্রভুর প্রশংসা করে সব বারাণসী ॥ বারাণসী পুরী আইলা শ্রীকৃষ্ণচৈতন্য। পুরী সহ সর্ব্বলোকে কৈল ধন্য ধন্য ॥ লক্ষ লক্ষ লোক আইসে প্রভুকে দেখিতে। মহা ভিড় হয় দ্বারে নারে প্রবেশিতে ॥ প্রভু যবে যান বিশ্বেশ্বর দরশনে। লক্ষ লক্ষ লোক আসি মিলে সেই স্থানে ॥ স্নান করিতে যবে যান গঙ্গাতীরে। তাহাঞি সকল লোক হয় মহা ভিড়ে ॥ বাহু তুলি প্রভু বলে বোল হরি হরি। হরিধ্বনি করে লোক স্বর্গ মর্ত্ত্য ভরি ॥ লোক নিস্তারিয়া প্রভুর যাইতে হৈল মনঃ। বৃন্দাবনে পাঠাইলা শ্রীসনাতন ॥ রাত্রি দিবসে লোকের দেখি কোলাহল। বারাণসী ছাড়ি প্রভু আইলা নীলাচল ॥ এই লীলা

॥ * ॥ ইত্যাদিখণ্ডে সপ্তমপরিচ্ছেদঃ ॥ * ॥ ৭ ॥ * ॥ বন্দেচৈতন্যেতি ॥ তং ভগবন্তং সর্ব্বৈশ্বর্য্যমাধুর্য্যপূর্ণং চৈতন্যদেবং বন্দে ভূমিসম্পতিতঃ। নমস্কারং কুর্ব্বেহমিত্যর্থঃ।

অগ্রেতে কহিব বিস্তারিয়া। সংক্ষেপে কহিল ইবে প্রসঙ্গ পাইয়া॥ এই পঞ্চতত্ত্ব রূপে শ্রীকৃষ্ণচৈতন্য। কৃষ্ণ নাম প্রেম দিয়া বিশ্ব কৈল ধন্য॥ মথুরাকে পাঠাইল রূপ সনাতন। দুই সেনাপতি কৈল ভক্তি প্রচারণ॥ নিত্যানন্দ প্রভুকে পাঠাইল গৌড়দেশে। তিঁহো ভক্তি প্রচারিলা অশেষ বিশেষে॥ আপনি দক্ষিণদেশে করিলা গমন। গ্রামে গ্রামে কৈল কৃষ্ণ নাম প্রচারণ॥ সেতুবন্ধ পর্য্যন্ত কৈল ভক্তির প্রচার। কৃষ্ণ প্রেম দিয়া কৈল সবার নিস্তার॥ এইত কহিল পঞ্চতত্ত্বের ব্যাখ্যান। যাহার শ্রবণে হয় গৌরতত্ত্ব জ্ঞান॥ শ্রীচৈতন্য নিত্যানন্দ অদ্বৈত তিন জন। শ্রীবাসাদি গদাধরাদিক ভক্তগণ॥ সবার চরণ পদ্মে করি নমস্কার। যৈছে তৈছে কহি কিছু চৈতন্য বিহার॥ শ্রীরূপ রঘুনাথ পদে যার আশ। চৈতন্যচরিতামৃত কহে কৃষ্ণদাস॥ * ॥ * ॥ ইতি শ্রীচৈতন্যচরিতামৃতে আদিখণ্ডে পঞ্চতত্ত্বাখ্যান নিরূপণং নাম সপ্তমঃ পরিচ্ছেদঃ॥ ৭ ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ ॥ গ্রন্থকারস্য। বন্দে চৈতন্যদেবং তং ভগবন্তং যদিচ্ছয়া। প্রসভং নর্ত্ততে চিত্রং লেখরঙ্গে জড়োপ্যয়ং॥ ১ ॥ * ॥ * ॥ জয় জয় শ্রীচৈতন্য জয় গৌরচন্দ্র। জয় জয় পরমানন্দ জয় নিত্যানন্দ॥ জয় জয় অদ্বৈত আচার্য্য কৃপাময়। জয় জয় গদাধর পণ্ডিত মহাশয়॥ জয় জয় শ্রীবাসাদি গৌর ভক্তগণ। দণ্ডবৎ হয়ে বন্দ সবার চরণ॥ মূক কবিত্ব করে যা সবার স্মরণে। পঙ্গু গিরি লঙ্ঘে অন্ধ দেখে তারা গণে॥ এসব না মানে যেই পণ্ডিত সকল। তা সবার বিদ্যা পাঠ ভেক কোলাহল॥ এ সব না মানে যেই করে কৃষ্ণ ভক্তি। কৃষ্ণ কৃপা নাহি তারে নাহি তার গতি॥ পূর্ব্বে যৈছে জরাসন্ধ আদি রাজাগণ। বেদ ধর্ম্ম করি করে বিষ্ণুর পূজন॥ কৃষ্ণ নাহি মানে তারে দৈত্য করি মানি। চৈতন্য না মানিলে তৈছে দৈত্য করি জানি॥ মোরে না মানিয়া সব লোক হৈল

যস্যচৈতন্যদেবস্যইচ্ছয়াজীবংকৃপয়াঅয়ং জড়োপিআরাধোপিলেখরঙ্গেচিত্রপটেচিত্রং যথাস্যাত্তথা। প্রসভং হটাৎকারং নৃত্যতেনৃত্যং করোতীত্যর্থঃ॥ ১ ॥ * ॥ * ॥ বহুজনাকৃত-

পুণ্যানাং ভক্তিরস্যাপ্রাপকত্বমাহ॥ জ্ঞানতইতি॥ জ্ঞানতঃ জ্ঞানসকাশাৎমুক্তিঃ সালোক্যাদিসুলভাভবেৎ। জ্ঞানাদিপুণ্যতঃ। গোমেধাশ্বমেধদানতীর্থাদিসকাশাৎভুক্তিং স্বর্গভোগাদিসুলভা-ভবেৎ। সাধনসাহস্রৈর্জ্ঞানযজ্ঞতপশ্চান্দ্রায়ণদানপুণ্যাদিভিঃ কোটিজন্মভিরুপার্জ্জিতাভিঃ করণভূতৈঃ। ইয়ং সাহরিভক্তিঃ সুদুর্ল্লভাঅপ্রাপকতাভবেদিত্যর্থঃ॥ ২ ॥ ※ ॥ ※ ॥ প্রেমভক্ত্যাদস্যত্বমাহ॥

নাশ। এই লাগি মহাপ্রভু করিল সন্ন্যাস॥ সন্ন্যাসী জানিয়া মোরে করিবে নমস্কার। তথাপি খণ্ডিবে দোষ পাইবে নিস্তার। হেন কৃপাময় প্রভু না ভজে যে জন। সর্ব্বোত্তম হইলেহ সে অসুরে গণন॥ অতএব শুন কহ উর্দ্ধ বাহু হয়্যা। চৈতন্য নিতাই ভজ কুতর্ক ছাড়িয়া॥ যদি বা তার্কিক কহে তর্ক সে প্রমাণ। তর্ক শাস্ত্রে প্রমাণ যেই সেই সেব্যমান॥ শ্রীকৃষ্ণচৈতন্য দয়া করহ বিচার। বিচার করিলে চিত্তে পাইবে চমৎকার॥ বহু জন্ম করে যদি শ্রবণ কীর্ত্তন। তভু না পাইয়ে কৃষ্ণ পদে প্রেমধন॥ ※ ॥ ※ ॥ তথাহি ভক্তিরসামৃতসিন্ধৌ পূর্ব্ববিভাগে ভক্তি লহর্য্যাং সামান্য প্রকরণে চতুর্ব্বিংশাঙ্ক ধৃত তন্ত্রং॥ জ্ঞানতঃ সুলভা মুক্তি র্ভুক্তির্যজ্ঞাদিপুণ্যতঃ। সেয়ং সাধনসাহস্রৈর্হরিভক্তিঃ সুদুর্ল্লভা॥ ২॥ ※ ॥ ※ ॥ কৃষ্ণ যদি ছুটে ভক্তে ভুক্তি মুক্তি দিয়া। কভু ভক্তি না দেন রাখেন লুকাইয়া॥ ※ ॥ তথাহি শ্রীমদ্ভাগবতে পঞ্চমস্কন্ধে ষষ্ঠাধ্যায়ে অষ্টাদশঃ শ্লোকে পরীক্ষিতং প্রতি শুক বাক্যং॥ রাজন্ পতির্গুরুরলং ভবতাং যদূনাং দৈবং প্রিয়ঃ কুলপতিঃ ক্বচকিঙ্করোবঃ। অস্ত্বেবমঙ্গ ভগবান্ ভজতাং মুকুন্দো মুক্তিং দদাতি কর্হিচিৎ স্মনভক্তিয়োগং॥ ॥ ৩ ॥ ※ ॥ ※ ॥ হেন প্রেম চৈতন্য নিতাই দিল যথা তথা। জগাই মাধাই তাহে আনের কি কথা॥ স্বতন্ত্র ঈশ্বর প্রেম নিগূঢ় ভাণ্ডার। বিলাইল যারে তারে না কৈল বিচার॥ অদ্যাপি দেখি চৈতন্য নাম যেই লয়। কৃষ্ণ নামে পুলকাশ্রু বিহ্বল সে হয়॥ নিতাই বলিতে হয় কৃষ্ণ প্রেমোদয়। অনা-য়াসে সর্ব্ব অঙ্গ অশ্রু গঙ্গাবয়॥ কৃষ্ণ নাম করে অপরাধের বিচার। কৃষ্ণ বলিলে অপরাধীর না হয় বিকার॥ ※ ॥ তথাহি শ্রীমদ্ভাগবতে দ্বিতীয়স্কন্ধে 

রাজন্নিতি॥ হেরাজনহেযুধিষ্ঠির। বোযুষ্মাকং ভবতাং যদূনাং। পাণ্ডুকুলোদ্ভবযদুকুলোদ্ভবানাং সম্বন্ধেভগবান্পতিঃ সাক্ষাত্তিভবতীত্যন্বয়ঃ। গুরুউপদেষ্টাঅলমত্যর্থঃ। দৈবং দেবতাঅস্তি-প্রিয়ঃ সুহৃদপিকুলপতিঃ কুলপালকঃ। ক্বচকুত্রচিৎসময়েকিঙ্করঃ ভৃত্যঃ অস্তুএবনিশ্চিতং। হেঅঙ্গহেমহারাজসমুকুন্দোভবতাং ভক্তিং কুর্ব্বতাং জনানাং সম্বন্ধেমুক্তিং দদাতিকর্হিচিৎকদা-

চিৎভক্তিযোগং নদদাতিস্বইতি ॥ ৩ ॥ * ॥ * ॥ বহুজন্মার্জ্জিতপাপিনামশ্রুপুলকাদিনাস্তানৈবজায়তেতদাহ। তদশ্মসারমিতি ॥ যদ্গৃহ্যমাণৈশরুচ্চার্য্যমানৈঃ। হরিনামধেয়ৈর্নাম-

তৃতীয়াধ্যায়ে চতুর্বিংশতিঃ শ্লোকে সূতং প্রতি সৌনক বাক্যং। তদশ্মসারং হৃদয়ং বতেদং যদ্গৃহ্যমাণৈর্হরিনামধেয়ৈঃ। নবিক্রিয়েতাথ যদা বিকারো নেত্রে-জলং গাত্ররুহেষু হর্ষঃ॥ ৪ ॥ * ॥ * ॥ এক কৃষ্ণ নামে করে সর্ব্ব পাপ নাশ॥ প্রেমের কারণ ভক্তি করয়ে প্রকাশ॥ প্রেমের উদয় হয় প্রেমের বিকার। স্বেদ কম্প পুলক গদ্গদ অশ্রুধার॥ অনায়াসে ভব ক্ষয় কৃষ্ণের সেবন। এক কৃষ্ণনাম ফল পাই এত ধন॥ হেন কৃষ্ণ নাম যদি লয় বহুবার। তভু যদি প্রেম নহে নহে অশ্রুধার॥ তবে জানি অপরাধ তাহাতে প্রচুর। কৃষ্ণ নাম বীজ তাহা না হয় অঙ্কুর॥ চৈতন্য নিত্যানন্দে নাহি এ সব বিচার। নাম লৈতে প্রেম দেন বহে অশ্রুধার॥ স্বতন্ত্র ঈশ্বর প্রভু অত্যন্ত উদার। তাঁরে না ভজিলে কভু নাহিক নিস্তার॥ অয়ে মূঢ় লোক শুন চৈতন্য মঙ্গল॥ চৈতন্য মহিমা যাতে জানিবে সকল॥ কৃষ্ণ লীলা ভাগবতে কহে বেদব্যাস। চৈতন্যচরিতে ব্যাস বৃন্দাবন দাস॥ বৃন্দাবন দাস কৈল চৈতন্যমঙ্গল। যাহার শ্রবণে নাশে সর্ব্ব অমঙ্গল॥ চৈতন্য নিতাইর যাতে জানিয়ে মহিমা। যাতে জানি কৃষ্ণভক্তি সিদ্ধান্তের সীমা॥ ভাগবতে যত ভক্তি সিদ্ধান্তের সার। লিখিয়াছেন ইহঁা আনি করিয়া উদ্ধার॥ চৈতন্যমঙ্গল শুনে যদি পাষণ্ডী যবন। সেহ মহা বৈষ্ণব হয় ততক্ষণ॥ মনুষ্য রচিতে নারে ঐছে গ্রন্থ ধন্য। বৃন্দাবন দাস মুখে বক্তা শ্রীচৈতন্য॥ বৃন্দাবন দাস পদে কোটি নমস্কার। ঐছে গ্রন্থ করি যেহো তারিলা সংসার॥ নারায়ণী চৈতন্যের উচ্ছিষ্ট ভাজন। তার গর্ভে জন্মিলা শ্রীদাস বৃন্দাবন॥ তার কি প্রভুর চরিত্র অদ্ভুত বর্ণন॥ যাহার শ্রবণে শুদ্ধ কৈল ত্রিভুবন॥ অতএব ভজ লোক চৈতন্য নিত্যানন্দ। খণ্ডিবে সকল দুঃখ পাবে প্রেমানন্দ॥ বৃন্দাবন দাস কৈল চৈতন্যমঙ্গল। তাহাতে চৈতন্য লীলা বর্ণিল সকল॥ সূত্র করি সব লীলা করিল গ্রন্থন। পাছে বিস্তারিয়া তাহা কৈল বিবরণ॥ চৈতন্য

ভিগৃহৈকর্তৃভূতৈঃ। যদাকালেবিকারোনবিক্রিয়েতনকৃতরিত্যর্থঃ। কথম্ভূতবিকারঃ। নেত্রেজলং নবিক্রিয়েতগাত্ররুহেষুরোমসুহর্ষঃপুলকঃ। নবিক্রিয়েতঅর্থান্তরং তত্তস্মাইদং হৃদয়ং মানসং

বতইতিআশ্চর্য্যঅশ্মসারং পাষাণসারং পাষাণতুল্যমিত্যর্থঃ। যথাবিচ্ছিন্নপয়োধারয়াপাষাণাং নৈবকর্দ্দমমিতিবৎ॥ ৪ ॥ ※ ॥ ※ ॥ অকিঞ্চনাভক্তির্বহির্নন্তর্নির্ম্মলং করোতিতদাহ।

চন্দ্রের লীলা অনন্ত অপার। বর্ণিতে বর্ণিতে গ্রন্থ হইল বিস্তার॥ বিস্তার দেখিয়া কিছু সঙ্কোচ হৈল মনে। সূত্রধৃত কোন লীলা না কৈল বর্ণনে॥ নিত্যানন্দ লীলায় বড় হইল আবেশ। চৈতন্যের শেষ লীলা রৈল অবশেষ॥ সেই সব লীলার শুনিতে বিবরণ। বৃন্দাবনবাসী ভক্তের উৎকণ্ঠিত মন॥ বৃন্দাবনে কল্পদ্রুমে সুবর্ণ সদন। মহাযোগপীঠ তাহাঁ রত্ন সিংহাসন॥ তাঁহা বসিয়াছে সাক্ষাৎ ব্রজেন্দ্রনন্দন। শ্রীগোবিন্দদেব নাম মদনমোহন॥ রাজসেবা হয় তাঁর বিচিত্র প্রকার। দিব্য সামগ্রী দিব্য বস্ত্র অলঙ্কার॥ সহস্র সেবক সেবা করে অনুক্ষণ। সহস্র বদনে সেবা না যায় বর্ণন॥ সেবার অধ্যক্ষ পণ্ডিত হরিদাস। যাঁর যশঃ গুণ সব জগতে প্রকাশ॥ সুশীল সহিষ্ণু শান্ত বদান্য গম্ভীর। মধুর বচন মধুর চেষ্টা অতি ধীর॥ সবার সম্মান কর্ত্তা করেন সর্ব্ব হিত। কৌটিল্য মাৎসর্য্য হিংসা শূন্য তাঁর চিত॥ কৃষ্ণের যে সাধারণ সদ্গুণ পঞ্চাশ। সে সব গুণ তাঁর শরীরে নিবাস॥ ※ ॥ ※ ॥ তথাহি শ্রীমদ্ভাগবতে পঞ্চম-স্কন্ধে অষ্টাদশোধ্যায়ে দ্বাদশঃ শ্লোকে শ্রীভগবন্তং মুদ্দিশ্য ভদ্রশ্রবো বাক্যং॥ যস্যাস্তি ভক্তির্ভগবত্যকিঞ্চনা সর্ব্বৈর্গুণৈ স্তত্র সমাসতেসুরাঃ। হরাব ভক্তস্যকুতোমহদ্গুণা মনোরথেনাসতিধাবতোবহিঃ॥ ৫ ॥ ※ ॥ ※ ॥ পণ্ডিত গোসাঞির শিষ্য অনন্ত আচার্য্য। কৃষ্ণ প্রেমময় তনু উদার সর্ব্ব আর্য্য॥ তাহার অনন্ত গুণ কে করু প্রকাশ। তাঁর প্রিয় শিষ্য ইহোঁ পণ্ডিত হরিদাস॥ চৈতন্য নিত্যানন্দে যাঁর পরম বিশ্বাস। চৈতন্যচরিতে যাঁর পরম উল্লাস॥ বৈষ্ণবের গুণগ্রাহী না দেখেন দোষ। কায় মনোবাক্যে করেন বৈষ্ণব সন্তোষ॥ নিরন্তর শুনে তিহোঁ চৈতন্যমঙ্গল। তাহার প্রসাদে শুনেন বৈষ্ণব সকল॥ কথায় সভা উজ্জ্বল করে যৈছে পূর্ণচন্দ্র। নিজ গুণামৃতে বাঢ়ায় বৈষ্ণব আনন্দ॥ তিঁহো বড় কৃপা করি আজ্ঞা দিল মোরে। গৌরাঙ্গের



ষমোতি॥ যস্যাসাধোর্জনস্যভগবতিগোবিন্দেঅকিঞ্চনানির্ম্মলাভক্তিরস্তিভবতি। তত্রসাধুজনেসুরাদেবাদয়ঃ সর্ব্বৈর্গুণৈঃ জ্ঞানাদৈঃ সহসমাসতেকবলীকৃত্যতে। পুনঃ হরৌগোবিন্দেঅভক্তস্য-

ভক্তিরহিতস্যজনস্যমহত্ত্বগুণাঃ সাধুগুণাদয়ঃ কুতঃ ভবন্তিনস্যুরিত্যর্থঃ। কথম্ভূতস্যঅভক্তজনস্যমনোরথেনঅসতিঅসারেপাপময়েবহির্মায়াময়সংসারেধাবতঃ। নিরন্তরং গচ্ছতইত্যর্থঃ। অতএব-

শেষ লীলা বর্ণিবার তরে॥ কাশীশ্বর গোসাঞির শিষ্য গোবিন্দ গোসাঞি। গোবিন্দের প্রিয় সেবক তাঁর সম নাঞি॥ যাদবাচার্য্য গোসাঞি শ্রীরূপের সঙ্গী। চৈতন্যচরিতে তিহোঁ অতি বড় রঙ্গী॥ পণ্ডিত গোসাঞির শিষ্য ভুগর্ভ গোসাঞি। গৌর কথা বিনা তাঁর মুখে অন্য নাঞি॥ তাঁর শিষ্য গোবিন্দ পূজক চৈতন্যদাস। কুমুদানন্দ চক্রবর্ত্তী প্রেমী কৃষ্ণদাস॥ আর এক মহাশয় চক্রবর্ত্তী শিবানন্দ। অহর্নিশি ভাবনা চৈতন্য নিত্যানন্দ॥ রাধাকৃষ্ণ লীলামৃত করে সদা পান। রাধা মদনমোহন বিনা নাহি জানে আন॥ আর যত বৃন্দাবন বাসী ভক্তগণ। শেষ লীলা শুনিতে সবার হৈল মনঃ॥ মোরে আজ্ঞা দিল সবে করুণা করিয়া। তা সবার বোলে লিখি নির্লজ্জ হইয়া। বৈষ্ণবের আজ্ঞা পাঞা চিন্তিত অন্তরে। মদন গোপালে গেলেম আজ্ঞা মাগিবারে॥ দর্শন করিয়া কৈল চরণ বন্দন। গোসাঞিদাস পূজারী করে চরণ সেবন॥ প্রভুর চরণে যবে আজ্ঞা মাগিল। গোসাঞিদাস আনি গলে আজ্ঞামালা দিল॥ আজ্ঞামালা পাঞা আমার হইল আনন্দ। তাহাই করিল তবে গ্রন্থের প্রবন্ধ॥ এই গ্রন্থ লেখায় মোরে মদনমোহন। আমার লিখন যেন শুকের পঠন॥ সেই লিখি মদনগোপাল যে লেখায়। কাষ্ঠের পুত্তলী যৈছে কুহকে নাচায়॥ কুলাধি দেবতা মোর মদনমোহন। যার সেবক রঘুনাথ রূপ সনাতন॥ বৃন্দাবন দাসের পাদপদ্ম করি ধ্যান। তাঁর আজ্ঞা লৈয়া লিখি যাহাতে কল্যাণ॥ চৈতন্য লীলাতে ব্যাস বৃন্দাবন দাস। তাঁর কৃপা বিনা অন্যে না হয় প্রকাশ॥ মুর্খ নীচ ক্ষুদ্র মুঞি বিষয় লালস। বৈষ্ণবাজ্ঞা বলে করি এতেক সাহস॥ শ্রীরূপ রঘুনাথ চরণের এই বল। যার স্মৃতে সিদ্ধ হয় বাঞ্ছিত সকল॥ শ্রীরূপ রঘুনাথ পদে যার আশ। চৈতন্যচরিতামৃত কহে কৃষ্ণদাস॥ * ॥ * ॥ ইতি শ্রীচৈতন্য চরিতামৃতে আদিখণ্ডে গ্রন্থ বিবরণং নামাষ্টমঃ পরিচ্ছেদঃ॥ ৮ ॥ * ॥ * ॥ * * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥

নির্ম্মলান্তঃকরণেনসর্ব্বদাভগবদ্ভক্তিঃ স্ফুরতি। কলুষযুক্তান্তঃকরণেনসর্ব্বদাসদ্বুদ্ধিঃ স্ফুরতিশ্বনিতমিতি॥ ৫ ॥ * ॥ * ॥ ইত্যাদিখণ্ডে অষ্টমপরিচ্ছেদঃ॥ * ॥ ৮ ॥ * ॥ * ॥

তং শ্রীমদিতি॥ শ্রীমৎশ্রীকৃষ্ণচৈতন্যদেবমহং বন্দে। কথম্ভূতং জগদ্গুরুং জগতামুপদেষ্টারং। যস্য শ্রীমৎকৃষ্ণচৈতন্যস্য অনুকম্পয়া শ্বাপি কুক্কুরোপি মহাব্ধিং প্রেমসমুদ্রং সুখং যথা-

গ্রন্থকারস্য॥ তং শ্রীমৎ কৃষ্ণচৈতন্য দেবং বন্দে জগদ্গুরুং। যস্যানুকম্পয়াশ্বাপি মহাব্ধিং সন্তরেৎ সুখং॥ ১ ॥ ॥ ॥ ॥ জয় জয় গৌরচন্দ্র জয় নিত্যানন্দ। জয়াদ্বৈতচন্দ্র জয় গৌর ভক্ত বৃন্দ॥ জয় জয় শ্রীবাসাদি প্রভুর ভক্তগণ। সর্ব্বাভীষ্ট পূর্ত্তি করে যাঁহার স্মরণ॥ ॥ তথাহি গ্রন্থকারস্য॥ মালাকারঃ স্বয়ং কৃষ্ণঃ প্রেমামরতরুঃ স্বয়ং। দাতাভোক্তা তৎফলানাং যস্তং চৈতন্যমাশ্রয়ে॥ ২ ॥ ॥ ॥ ॥ প্রভু কহে আমি বিশ্বম্ভর নাম ধরি। নাম সার্থক হয় যদি প্রেমে বিশ্ব ভরি॥ এত চিন্তি প্রভু লৈল মালাকার ধর্ম্ম। নবদ্বীপে আরম্ভিল ফলোদ্যান কর্ম্ম॥ শ্রীচৈতন্য মালাকার পৃথিবীতে আনি। ভক্তি কল্পতরু রুইল সিঞ্চি ইচ্ছাপানী॥ জয় জয় মাধবপুরী কৃষ্ণ প্রেম পুর। ভক্তি কল্পতরু তিঁহো প্রথম অঙ্কুর॥ শ্রীঈশ্বরপুরী রূপে অঙ্কুর পুষ্ট কৈল। আপনি চৈতন্য মালী স্কন্ধ উপজিল॥ নিজ চিন্তাশক্ত্যে মালী হয়্যা স্কন্ধময়। সকল শাখার সেই স্কন্ধ মূলাশ্রয়॥ পরমানন্দ পুরী আর কেশব ভারতী। ব্রহ্মানন্দ পুরী আর ব্রহ্মানন্দ ভারতী॥ বিষ্ণু পুরী কেশবপুরী পুরী কৃষ্ণানন্দ। শ্রীনৃসিংহ পুরী আর পুরী সুখানন্দ॥ এই নব মূল নিকসিল বৃক্ষমূলে। তাতে অষ্ট মূলে বৃক্ষ করিল নিশ্চলে॥ মধ্যমূল পরমানন্দ পুরী মহাধীর। এই নব মূলে বৃক্ষ করিল সুস্থির॥ স্কন্ধের উপর বহু শাখা উপজিল। উপরি উপরি শাখা অসঙ্খ্য হইল॥ বিশ বিশ শাখা করি এক এক মণ্ডল। মহা মহা শাখা ছাইল ব্রহ্মাণ্ড সকল॥ একৈক শাখাতে উপশাখা শত শত। যত উজিল তাহা কে গণিবে কত॥ মুখ্য মুখ্য শাখা গণের নাম গণন। আগে করি শুন ইবে বৃক্ষের বর্ণন॥ বৃক্ষের উপরে হৈল দুই দুই স্কন্ধ। একত অদ্বৈত নাম আর নিত্যানন্দ॥ সেই দুই স্কন্ধে শাখাগণ উপজিল। তাঁর উপশাখাগণে জগত ছাইল॥ বড় শাখা উপশাখা তার উপশাখা। জগত ব্যাপিল তার কে করিবে লেখা॥ শিষ্য প্রশিষ্য তার উপশিষ্যগণ। জগত ব্যাপিল তার নাহিক গণন॥ উডুম্বর বৃক্ষে যৈছে ফল সর্ব্ব ৫৩

সাক্ষিখাদন্তরেৎ তস্মিন্ প্রেমাব্ধৌ [illegible] ॥ ১ ॥ ॥ ॥ ॥ শ্রীকৃষ্ণচৈতন্যাৎ প্রেমদাতৃত্বং [illegible] ॥ মালাকার ইতি॥ স্বয়ং কৃষ্ণঃ [illegible] প্রেমামরতরুঃ প্রেমকল্পতরুঃ।

ভবেদিতি। যশ্চৈতন্যমহাপ্রভুঃ স্বয়ং মালাকারঃ প্রেমকল্পতরোরর্থে অঙ্গীকৃতবান্। তৎপ্রেমকল্পতরোঃ ফলানাং ফলসমূহানাং দাতাবিতারণকর্ত্তাভোক্তাভোজনকর্ত্তাভবেদিতি। তং চৈতন্যমহমা-

অঙ্গে। এই মত ভক্তি বৃক্ষে সর্ব্বত্র ফল লাগে॥ মূল স্কন্ধ শাখা প্রশাখা উপশাখাগণে। লাগিল যে প্রেমফল অমৃতকে জিনে॥ পাকিল যে প্রেমফল অমৃত মধুর। বিলায় চৈতন্য মালী নাহি লয় মূল॥ ত্রিজগতে যত আছে ধন রত্ন খনি। এক ফলের মূল্য করি তাহা নাহি গণি॥ মাগে বা না মাগে কেহ পাত্র বা অপাত্র। ইহার বিচার নাহি জানে দিব মাত্র॥ অঞ্জলি অঞ্জলি ভরি ডারে চতুর্দ্দিশে। দরিদ্রে কুড়ায়ে খায় মালাকার হাসে॥ মালাকার কহে শুন বৃক্ষ পরিবার। মূল শাখা উপশাখা যতেক প্রকার॥ অলৌকিক বৃক্ষ করে সর্ব্বেন্দ্রিয় কর্ম্ম। স্থাবর হইয়া ধরে জঙ্গমের ধর্ম্ম॥ এ বৃক্ষের অঙ্গ ভূমি সব সচেতন। বাড়িয়া ব্যাপিলে সবে সকল ভুবন॥ একলে মালাকার আমি কাঁহা কাঁহা যাব। একলে বা কত ফল উঠায়া বিলাব॥ একলে উঠায়া দিতে হয় পরিশ্রম। কেহ পায় কেহ না পায় রহে এই ভ্রম॥ অতএব আমি আজ্ঞা দিল সবাকারে। যাহাঁ তাহাঁ প্রেমফল দেহ যারে তারে॥ একলে যে মালী আমি কত ফল খাব। না দিয়া বা এত ফল আর কি করিব॥ আত্ম ইচ্ছামৃতে বৃক্ষ সিঞ্চি নিরন্তর। তাহাতে অক্ষয় ফল বৃক্ষের উপর॥ অতএব সবে ফল দেহ যারে তারে। খাইয়া হউক লোক অজর অমরে॥ জগত ভরিয়া আমার হবে পুণ্য খ্যাতি। সুখী হৈয়া লোক মোর গাইবেক কীর্ত্তি॥ ভারত ভূমেতে হৈল মনুষ্য জন্ম যার। জন্ম সার্থক করি করে পর উপকার॥ * ॥ তথাহি শ্রীমদ্ভাগবতে দশমস্কন্ধে দ্বাবিংশোধ্যায়ে পঞ্চবিংশঃ শ্লোকে সখীন্ প্রতি শ্রীকৃষ্ণ বাক্যং॥ এতাবজ্জন্মসাফল্যং দেহিনামিহ দেহিষু। প্রাণৈরর্থৈ র্ধিয়াবাচা শ্রেয় আচরণং সদা॥ ৩ ॥ * ॥ * ॥ মালী মনুষ্য আমি নাহি রাজ্য ধন। ফল ফুল দিয়া করি পুণ্য উপার্জ্জন॥ মালী হঞা বৃক্ষ হইলাম এইত ইচ্ছাতে। সর্ব্ব প্রাণীর উপকার হয় বৃক্ষ হৈতে॥ * ॥

শ্রেয়েশরণং ব্রজান্নীতার্থঃ॥ ২ ॥ * ॥ * ॥ জীবানামুপকারমাবশ্যকর্ত্তব্যতামাহ॥ এতাবদিতি॥ ইহজগতিমধ্যেদেহীনাং দেহধারিণাং প্রাণিনাং দেহিষুশরীরবিষয়েষুশ্রিয়মঙ্গলং সদা-ও সর্ব্বদাএবনিশ্চিতং আচরেৎ। আবশ্যমুপকারং কুর্য্যাদিত্যর্থঃ। কৈঃ করণৈঃ প্রাণৈঃ প্রাণপোষণৈঃ করণৈঃ। অর্থৈর্ধনব্যয়করণৈঃ। ধিয়াবুদ্ধ্যাকরণব্যবাচাবাক্যোনউত্তমোপদেশেনএতাবৎ

কল্যাণকুজ্জনস্যজন্মশরীরধারণং সাফল্যং সফলত্বং ভবতিইত্যর্থঃ॥ ৩ ॥ * ॥ * ॥ অহোইতি॥ এষাং পরস্থিতানাং বৃক্ষাণাং জন্মশরীরগ্রহণং সর্ব্বপ্রাণিনামুপজীবনং পোষণার্থং সর্ব্বজীবোপকারার্থং সুজনস্যেবসাধুজনইবতুল্যার্থেইব। বরং শ্রেষ্ঠং অহোআশ্চর্য্যং। জন্মভবতি। এষাং বৃক্ষাণাং সম্বন্ধে আর্থিনঃ। যাচিতজনাঃ। বৈইতিনিশ্চয়েনবিমুখাঃ নবাস্তিন গচ্ছন্তীত্যর্থঃ। পত্রপুষ্পফলং শাখাগ্রবল্কলষ্টৈান্ ছায়াবাসশরীরাদীনিযাচিতজনেভ্যোদদন্তীতিধ্বনিতং॥ ৪ ॥ * ॥ * ॥ প্রাণিনামিতি॥ ইহলোকেচপুনঃ পরত্রপরলোকে। প্রাণি-

তথাহি শ্রীমদ্ভাগবতে দশমস্কন্ধে দ্বাবিংশোধ্যায়ে চতুর্ব্বিংশঃ শ্লোকে সখীন্ প্রতি শ্রীকৃষ্ণ বাক্যং॥ অহো এষাং বরং জন্ম সর্ব্ব প্রাণ্যুপজীবিনাং। সুজনস্যেব যেষাংবৈ বিমুখা যান্তিনার্থিনঃ॥ ৪ ॥ * ॥ * ॥ এই আজ্ঞা কৈল যদি চৈতন্য মালাকার। পরম আনন্দ হৈলা বৃক্ষ পরিবার॥ * ॥ তথাহি বিষ্ণুপুরাণে তৃতীয়াংশে দ্বাদশাধ্যায়ে দ্বিচত্বারিংশঃ শ্লোকঃ॥ প্রাণিনামুপকারায় যদেবেহ পরত্রচ। কর্ম্মণা মনসাবাচা তদেবমতিমান্ ভজেৎ॥ ॥ ৫ ॥ * ॥ * ॥ যেই যাঁহা তাঁহা দান করে প্রেমফল। প্রেম ফলাস্বাদে মত্ত ব্যাপিল সকল॥ মহা মাদক প্রেমফল পেট ভরি খায়। মত্ত হৈল সর্ব্বলোক হাসে নাচে গায়॥ কেহ গড়াগড়ি যায় কেহত হুঙ্কার। দেখি আনন্দিত হঞা হাসে মালাকার॥ এই মালাকার খায় এই প্রেম ফল। নিরবধি মাতি রহে বিবশ বিহ্বল॥ সর্ব্ব লোক মত্ত কৈল আপন সমান। প্রেমে মত্ত লোক বিনা নাহি দেখে আন॥ যে যে পূর্ব্বে নিন্দা কৈলা বলি মাতোয়াল। সেই ফল খায় নাচে বলে ভাল ভাল॥ এইত কহিল প্রেম ফল বিবরণ। ইবে শুন ফলদাতা যে যে শাখাগণ॥ শ্রীরূপ রঘুনাথ পদে যার আশ। চৈতন্যচরিতামৃত কহে কৃষ্ণদাস॥ * ॥ ইতি শ্রীচৈতন্য চরিতামৃতে আদিখণ্ডে ভক্তিকল্পতরু বর্ণনং নাম নবমঃ পরিচ্ছেদঃ॥ ৯ ॥ * ॥ * ॥ * ॥ ৫৭

নাং প্রাণধারিণাং উপকারায়অর্থায়নিমিত্তায়। যদেবযদ্যস্মাজ্জন্মসফলং পুণ্যমেবনিশ্চিতং স্যাৎ। মতিমানবুদ্ধিমান্জনঃ। তদেবপুণ্যং জন্মসফলং ভজেদ্দাবশ্যং কুর্য্যাৎ। কেনপ্রকারেণ-কর্ম্মণাকায়ক্লেশপ্রদেণমনসাবুদ্ধীক্লিমেশবাচাবক্তিবচনেনপরোপকারকর্ত্তব্যমিতি। যঃ পরোপকারং করোতিতস্যইহলোকেপরলোকেচসফলত্বমিতিভাবঃ॥ ৫ ॥ * ॥ * ॥ ইত্যাদিখণ্ডেনবমঃ

পরিচ্ছেদঃ ॥ * ॥ ৯ ॥ * ॥ শ্রীচৈতন্যচরণাম্ভোজেতি ॥ শ্রীচৈতন্যচরণাম্ভোজমধুপেভ্যঃ। চৈতন্যপাদপদ্মেষুভ্রমরেভ্যোনমোনমঃ। মহোৎসাহাৎ পুনঃ পুনর্নমনং। যেষাং ভক্ত-মধুকরাণাং কথঞ্চিদাশ্রয়াৎকেনচিৎপ্রকারেণশরণাৎশ্বাপিকুক্কুরোপিতদাক্তভাক্চৈতন্যচরণাম্ভোজগন্ধং ভজতীতিযোগ্যাং ভবেৎ॥ ইতি॥ ১ ॥ * ॥ * ॥ বন্দেইতি॥ ভক্তগণান্বন্দে-

গ্রন্থকারস্য॥ শ্রীচৈতন্য পদাম্ভোজ মধুপেভ্যো নমোনমঃ। কথঞ্চিদাশ্রয়াদেষাং শ্বাপিতদ্গন্ধভাগ্ভবেৎ ॥ ১ ॥ * ॥ * ॥ জয় জয় শ্রীচৈতন্য জয় নিত্যানন্দ। জয়াদ্বৈতচন্দ্র জয় গৌরভক্তবৃন্দ॥ এ মালির এ বৃক্ষের অকথ্য কথন। এবে শুন মুখ্য শাখার নাম বিবরণ॥ চৈতন্য গোসাঞির যত পারিষদ চয়। লঘু গুরু ভাব কার না হয় নিশ্চয়॥ যে যে মহান্ত তাসবার করিল গণন। কেহ নাহি করিতে পারে জ্যেষ্ঠ লঘু ক্রম॥ অতএব তা সবার পদে নমস্কার। নাম মাত্র করি দোষ না লবে আমার॥ * ॥ তথাহি গ্রন্থকারস্য॥ বন্দে শ্রীকৃষ্ণ চৈতন্য প্রেমামরতরোঃ প্রিয়ান্। শাখারূপান্ ভক্তগণান্ কৃষ্ণপ্রেমফল প্রদান্॥ ২ ॥ * ॥ * ॥ শ্রীবাস পণ্ডিত আর শ্রীরাম পণ্ডিত। দুই ভাই দুই শাখা জগত বিদিত॥ শ্রীপতি শ্রীনিধি আর দুই সহোদর। চারি ভাইর দাস দাসী গৃহ পরিকর॥ দুই শাখার উপশাখায় সবার গণন। যার গৃহে মহাপ্রভুর সদা সংকীর্ত্তন॥ সবংশে করেন যাঁরা চৈতন্যের সেবা। গৌরচন্দ্র বিনা না জানে দেবী দেবা॥ শ্রীআচার্য্য রত্ন নাম এক বড় শাখা। তার পরিকর তার শাখা উপশাখা॥ আচার্য্য রত্নের নাম শ্রীচন্দ্রশেখর। যার ঘরে দেবী ভাবে নাচেন ঈশ্বর॥ পুণ্ডরীক বিদ্যানিধি বড় শাখা জানি। যাঁর নাম লঞা প্রভু কান্দিলা আপনি॥ বড় শাখা গদাধর পণ্ডিত গোসাঞি। তিঁহো লক্ষ্মীরূপা তাঁর সম অন্য নাই॥ তাঁর শিষ্য উপশিষ্য তাঁর উপশাখা। এই মত সব শাখার উপশাখা লেখা॥ বক্রেশ্বর

নমস্কারং কুর্ব্বেহং কথম্ভূতান্। শ্রীকৃষ্ণচৈতন্যএবপ্রেমামরতরুঃ প্রেমকল্পবৃক্ষঃ। তস্যপ্রিয়ান্প্রিয়তমানআত্মীয়ান্। পুনঃ কথম্ভূতান্তস্যশাখারূপান্শিষ্যপ্রশিষ্যানুরূপান্। পুনঃ কথম্ভূতান্-কৃষ্ণপ্রেমফলপ্রদান্। প্রেমফলং দদতীতিযথাতথাদানং কুর্ব্বন্তিইতিতান্। অতএবতেভক্তাঃ সর্ব্বেশ্রীকৃষ্ণচৈতন্যস্বরূপাভবন্তীতিধ্বনিতং॥ ২ ॥ * ॥ * ॥ ইত্যাদিখণ্ডে দশম-

পণ্ডিত প্রভুর বড় প্রিয় ভৃত্য। এক ভাবে চব্বিশ প্রহর যাঁর নৃত্য॥ মহাপ্রভু গায়েন যাঁহার নৃত্যকালে। প্রভুর চরণ ধরি বক্রেশ্বর বলে॥ দশ সহস্র গন্ধর্ব্ব দেহ চন্দ্রমুখ। তারা গায় মুঞি নাচোঁ তবে মোর সুখ॥ প্রভু বলেন তুমি মোর পক্ষ এক শাখা। আকাশে উড়িয়া যাঙ পাঙ যদি পাখা॥ পণ্ডিত জগদানন্দ প্রভুর প্রাণ রূপ। লোকে খ্যাতি যিহোঁ সত্যভামার স্বরূপ॥ প্রীতে করিতে চাহে প্রভুর লালন পালন। বৈরাগ্য লোক ভয়ে প্রভু না মানে কথন॥ দুই জনে খটপটি লাগয়ে কোন্দল। তার প্রীতের কথা আগে কহিব সকল॥ রাঘব পণ্ডিত প্রভুর আদ্য অনুচর। তার শাখা মুখ্য এক মকরধ্বজ কর॥ তাহার ভগিনী দময়ন্তী প্রভুর দাসী। প্রভু[illegible] ভোগ সামগ্রী যে করে বারমাসি॥ সে সব সামগ্রী এক ঝালিতে ভরিয়া। রাঘব লইয়া যান গুপ্ত করিয়া॥ বারমাস তাহা প্রভু করেন অঙ্গীকার। রাঘবের ঝালি বলি প্রসিদ্ধ যাহার॥ সে সব সামগ্রী আগে করিব বিস্তার। যাহার শ্রবণে ভক্তের বহে অশ্রুধার॥ প্রভুর অত্যন্ত প্রিয় পণ্ডিত গঙ্গাদাস। যাহার স্মরণে হয় সর্ব্ব বন্ধ নাশ॥ চৈতন্য পার্ষদ শ্রীআচার্য্য পুরন্দর। পিতা করি যারে কহে গৌরাঙ্গ সুন্দর॥ দামোদর পণ্ডিত শাখা গাঢ়প্রেম চণ্ড। প্রভুর উপরে যিহোঁ করেন বাক্য দণ্ড॥ দণ্ড কথা কহিব আগে বিস্তার করিয়া। দণ্ডে তুষ্ট প্রভু তারে পাঠাইল নদীয়া॥ তাহার অনুজ শাখা শঙ্কর পণ্ডিত। প্রভু পাদ উপাধান যার নাম বিদিত॥ সদাশিব পণ্ডিত যার প্রভুপদে আশ। প্রথমেই নিত্যানন্দের যার ঘরে বাস॥ নৃসিংহ উপাসক প্রদ্যুম্ন ব্রহ্মচারী। প্রভু তার নাম কৈল নৃসিংহানন্দ ক[illegible]॥ নারায়ণ পণ্ডিত শাখা এক বড় উদার। চৈতন্য চরণ বিনা নাহি জানে আর॥ শ্রীমান পণ্ডিত শাখা প্রভুর নিজ ভৃত্য। দিয়টি ধরেণ যবে প্রভু করে নৃত্য॥ শুক্লাম্বর ব্রহ্মচারী বড় ভাগ্যবান্। যার অন্ন কাড়ি খাইল শ্রীভগবান॥ নন্দন আচার্য্য শাখা জগতে বিদিত। লুকাইয়া দুই প্রভুর যার ঘরে স্থিত॥ শ্রীমুকুন্দ দত্ত শাখা প্রভুর সমাধ্যায়ী। যাহার কীর্ত্তনে নাচে চৈতন্য গোসাঞি॥ বাসুদেব দত্ত প্রভুর ভৃত্য মহাশয়। সহস্র মুখে যারগুণ কহিলে না হয়॥ জগতে যতেক জীব তার পাপ লঞা। নরক ভুঞ্জিতে চাহে জীব ছাড়াইয়া॥ হরিদাস ঠাকুর শাখার অদ্ভুত চরিত। তিন লক্ষ নাম তিঁহো লয়ে অপতিত॥ তাহার অনন্ত গুণ কহিয়ে দিঙ্মাত্র। আচার্য্য গোসাঞি যারে ভুঞ্জায় শ্রাদ্ধ পাত্র॥ প্রহ্লাদ সমান তাঁর গুণের তরঙ্গ।

যবন তারণে যার নাহিক ভ্রূভঙ্গ॥ তিঁহ সিদ্ধি পাইলে তাঁর দেহ লঞা কোলে। নাচিলেন মহাপ্রভু মহা কুতূহলে॥ তাঁর লীলা বর্ণিয়াছেন বৃন্দাবন দাস। যেবা অবশিষ্ট, আগে করিব প্রকাশ॥ তাঁর উপশাখা যত কুলীনগ্রামী জন। সত্যরাজ আদি তাঁর কৃপার ভাজন॥ শ্রীমুরারি গুপ্ত শাখা প্রেমের ভাণ্ডার। প্রভুর হৃদয় দ্রবে শুনি দৈন্য যার॥ প্রতিগ্রহ না করে না লয় কার ধন। আত্মবৃত্তি করি করে কুটুম্ব ভরণ॥ চিকিৎসা করেন যারে হইয়া সদয়। দেহরোগ ভবরোগ দুই তার ক্ষয়॥ শ্রীমানসেন প্রভুর ভক্ত প্রধান। চৈতন্য চরণ বিনা নাহি জানে আন॥ শ্রীগদাধর দাস শাখা সর্ব্বোপরি। কাজীগণের মুখে যে বোলাইল হরি॥ শিবানন্দ সেন প্রভুর ভৃত্য অন্তরঙ্গ॥ প্রভু স্থানে

যাইতে সবে লয় যার সঙ্গ॥ প্রতিবর্ষ প্রভুরগণ সঙ্গেতে লইয়া। নীলাচলে চলে পথে পালন করিয়া॥ ভক্তে কৃপা করেন প্রভু এ তিন স্বরূপে। সাক্ষাৎ আবেশ আর আবির্ভাব রূপে॥ সাক্ষাতে সকল ভক্তে দেখি নির্ব্বিশেষ। নকুল ব্রহ্মচারী দেহে প্রভুর আবেশ॥ প্রদ্যুম্ন ব্রহ্মচারী দেহে প্রভুর আবির্ভাব। ঐছে অলৌকিক প্রভুর অনেক স্বভাব॥ আস্বাদিল এ সব রস সেন শিবানন্দ। বিস্তারি কহিব আগে এ সব আনন্দ॥ শিবানন্দের উপশাখা তার পরিকর। পুত্র ভৃত্য আদি করি চৈতন্য কিঙ্কর॥ চৈতন্য দাস রামদাস আর কর্ণপূর। তিন পুত্র শিবানন্দের প্রভুর ভক্তশূর॥ বল্লভ সেন আর সেন শ্রীকান্ত। শিবানন্দ সম্বন্ধে প্রভুর ভক্ত একান্ত॥ প্রভুর প্রিয় গোবিন্দানন্দ মহাভাগবত।] প্রভুর কীর্ত্তনীয়া আদি শ্রীগোবিন্দ দত্ত॥ শ্রীবিজয় দাস নাম প্রভুর আখরিয়া।

প্রভুকে অনেক গ্রন্থ দিয়াছে লিখিয়া॥ রত্নবাহু বলি প্রভু থুইল তার নাম। অকিঞ্চন প্রভুর প্রিয় কৃষ্ণদাস নাম॥ খোলা বেচা প্রভুর শ্রীধর প্রিয় দাস। যাহা সনে প্রভু করে নিত্য পরিহাস॥ প্রভু যারনিত্য লয় থোড় মোচা ফল। যার ফুটা লোহ পাত্রে প্রভু পিল জল॥ প্রভুর অতি প্রিয়দাস ভগবান পণ্ডিত। যার দেহে কৃষ্ণ পূর্ব্বে হৈল অধিষ্ঠিত॥ জগদীশ পণ্ডিত আর হিরণ্য মহাশয়। যারে কৃপা কৈল বাল্যে প্রভু দয়াময়॥ সেই দুই ঘরে প্রভু একাদশী দিনে। বিষ্ণুর নৈবেদ্য মাগি খাইল আপনে॥ প্রভুর পড়ুয়া দুই পুরুষোত্তম সঞ্জয়। ব্যাকরণে দুই শিষ্য দুই মহাশয়॥ বনমালী পণ্ডিত তিঁহো বিখ্যাত জগতে। স্বর্ণ মুষল হল যে দেখিল প্রভুর হাতে॥ শ্রীচৈতন্যের অতি প্রিয়

বুদ্ধিমন্ত খান। আজন্ম তিঁহো আজ্ঞাকারী সেবক প্রধান।। গরুড় পণ্ডিত লয়েন শ্রীনাম মঙ্গল।। নামবলে বিষ যারে না করিল বল।। গোপীনাথ সিংহ এক চৈতন্যের দাস। অক্রূর বলি প্রভু তারে কৈল পরিহাস।। ভাগবতী দেবানন্দ বক্রেশ্বর কৃপাতে। ভাগবতের ভক্তি অর্থ পাইল প্রভু হৈতে।। খণ্ডবাসী মুকুন্দ দাস শ্রীরঘুনন্দন। শ্রীনরহরি দাস চিরঞ্জীব সুলোচন।। এই সব মহাশাখা চৈতন্য কৃপাধাম। প্রেম ফল ফুল করে যাঁহা তাঁহা দান।। কুলীন গ্রামী সত্যরাজ আর রামানন্দ। যদুনাথ পুরুষোত্তম শঙ্কর বিদ্যা-নন্দ।। বাণীনাথ বসু আদি যত গ্রামী জন। সবেই চৈতন্য ভৃত্য চৈতন্য প্রাণধন।। প্রভু কহে কুলীন গ্রামের যে হয় কুক্কুর। সেহ মোর প্রিয় অন্য জন বহুদূর।। কুলীন গ্রামীর

ভাগ্য কহনে না যায়। শূকর চরায় ডোম সেহ কৃষ্ণ গায়।। অনুপম শ্রীরূপ আর শ্রীসনাতন। এই তিন শাখা বৃক্ষের পশ্চিম গণন।। তার মধ্যে রূপ সনা-তন বড় শাখা। অনুপম জীব রাজেন্দ্রাদি উপশাখা।। মালির ইচ্ছায় শাখা বহুত বাড়িল। বাড়িয়া পশ্চিম দেশ সকলি ছাইল।। আদি সিন্ধুনদীতীর আর হিমালয়। বৃন্দাবন মথুরাদি যত দেশ হয়।। দুই শাখার প্রেম ফলে সকল ছাইল। প্রেম ফলাস্বাদে লোক উন্মত্ত হইল।। পশ্চিমের লোক সব মূঢ় অনা-চার। তাহাঁ প্রচারিল দুহেঁ ভক্তি সদাচার।। শাস্ত্র দৃষ্টে কৈল লুপ্ত তীর্থের উদ্ধার। বৃন্দাবনে কৈল শ্রীমূর্ত্তি পূজার প্রচার।। মহাপ্রভুর প্রিয় ভৃত্য রঘুনাথ দাস। সব ছাড়ি কৈল প্রভুর পদতলে বাস।। প্রভু তাঁরে সমর্পিল স্বরূপের হাতে। প্রভুর গুপ্ত সেবা কৈল স্বরূপের সাতে।। ষোড়শ বৎসর কৈল 

অন্তরঙ্গ সেবন। স্বরূপের অন্তর্দ্ধানে আইলা বৃন্দাবন।। বৃন্দাবনে দুই ভাইর চরণ দেখিয়া। গোবর্দ্ধনে ত্যজিব দেহ ভৃগুপাত করিয়া।। এইত নিশ্চয় করি আইল বৃন্দাবনে। আসি রূপ সনাতনের কৈল দরশনে।। তবে দুই ভাই তাঁরে মরিতে না দিল। নিজ তৃতীয় ভাই করি নিকট রাখিল।। মহাপ্রভুর লীলা যত অন্তর বাহির। দুই ভাই তাঁর মুখে শুনে নিরন্তর।। অন্ন জল ত্যাগ কৈল অন্য কথন। পল দুই মাঠামাত্র করেন ভক্ষণ।। সহস্র দণ্ডবৎ করে লয়ে লক্ষ নাম। সহস্র বৈষ্ণবে নিত্য করেন প্রণাম।। রাত্রি দিনে রাধাকৃষ্ণের মানসে সেবন। প্রহরেক মহাপ্রভুর চরিত্র কথন।। তিন সন্ধ্যা রাধাকুণ্ডে অপতিত স্নান। ব্রজবাসী বৈষ্ণবে করে আলিঙ্গন।। সার্দ্ধসপ্ত প্রহর করে ভক্তির

সাধনে। চারিদণ্ড নিদ্রা সেহ নহে কোন দিনে॥ তাহার সাধন রীতি শুনিতে চমৎকার। সেই রূপ রঘুনাথ প্রভু সে আমার॥ ইহা সবার যৈছে মহাপ্রভুর মিলন। আগে বিস্তারিয়া তাহা করিব বর্ণন॥ সঙ্করারণ্য আচার্য্য বৃক্ষের এক শাখা। মুকুন্দ কাশীনাথরুদ্র উপশাখায় লেখা॥ শ্রীনাথ পণ্ডিত প্রভুর কৃপার ভাজন। যার কৃষ্ণসেবা দেখি বশ ত্রিভুবন॥ জগন্নাথ আচার্য্য মহাপ্রভুর প্রিয় দাস। প্রভুর আজ্ঞাতে যেহোঁ কৈল গঙ্গাবাস॥ কৃষ্ণদাস বৈদ্য আর পণ্ডিত শেখর। কবিচন্দ্র আর কীর্ত্তনীয়া ষষ্ঠীবর॥ শ্রীনাথ মিশ্র শুভানন্দ শ্রীরাম ঈশান। শ্রীনিধি মিশ্র গোপীকান্ত মিশ্র ভগবান॥ সুবুদ্ধি মিশ্র হৃদয়ানন্দ কমলনয়ন। মহেশ পণ্ডিত কর শ্রীমধু-

সূদন॥ পুরুষোত্তম শৃগালি জগন্নাথ দাস। শ্রীচন্দ্রশেখর বৈদ্য দ্বিজ হরিদাস॥ রামদাস কবিচন্দ্র শ্রীগোপাল দাস। ভাগবতাচার্য্য ঠাকুর শারঙ্গ দাস॥ জগন্নাথ তীর্থ বিপ্র শ্রীজানকীনাথ। গোপাল আচার্য্য আর বিপ্র বাণীনাথ॥ গোবিন্দ মাধব বাসুদেব তিন ভাই। যা সবার কীর্ত্তনে নাচে চৈতন্য নিতাই॥ রামদাস অভিরাম সখ্য প্রেম রাশি। ষোড়সাঙ্গের কাষ্ঠ যেই তাতে কৈল বাঁশী॥ প্রভু আজ্ঞায় নিত্যানন্দ গৌড়েরে চলিলা। তাঁর সঙ্গে তিনজন প্রভু আজ্ঞায় আইলা॥ শ্রীরাম দাস মাধব বাসুদেব ঘোষ। প্রভু সঙ্গে গোবিন্দ রহে পাইয়া সন্তোষ॥ ভাগবতাচার্য্য চিরঞ্জীব রঘুনন্দন। মাধব আচার্য্য কমলাকান্ত শ্রীযদুনন্দন॥ মহাকৃপা পাত্র প্রভুর জগাই মাধাই। পতিতপাবন নামের সাক্ষী দুই ভাই॥ নবদ্বীপের ভক্তের কৈল সংক্ষেপ কথন। অনন্ত চৈতন্য ভক্ত না হয় গণন॥ নীলাচলে এই সব ভক্ত প্রভু সঙ্গে। দুই স্থানে প্রভুর সেবা কৈল বহু রঙ্গে॥ কেবল নীলাচলে

প্রভুর যে যে ভক্তগণ। সংক্ষেপে করিয়ে কিছু সে সব গণন॥ নীলাচলে প্রভুর সঙ্গে সব ভক্তগণ। সবার অধিক প্রভুর মর্ম্মি দুই জন॥ পরমানন্দ পুরী আর স্বরূপ দামোদর। গদাধর জগদানন্দ শঙ্কর বক্রেশ্বর॥ দামোদর পণ্ডিত ঠাকুর হরিদাস। রঘুনাথ বৈদ্য আর রঘুনাথ দাস॥ ইত্যাদিক পূর্ব্ব সঙ্গী বড় ভক্তগণ। নীলাচলে রহি করে প্রভুর সেবন॥ আর যত ভক্তগণ গৌড়দেশ বাসি। প্রত্যব্দ প্রভুরে দেখে নীলাচলে আসি॥ নীলাচলে প্রভুর যার প্রথমে মিলন। সেই ভক্তগণের ইবে করিয়ে গণন॥ বড় শাখা এক সার্ব্বভৌম ভট্টাচার্য্য। তার স্বসাপতি শ্রীগোপীনাথাচার্য্য॥ কাশীমিশ্র প্রদ্যুম্ন মিশ্র রায় ভবানন্দ। যাহার মিলনে প্রভু পাইলা আনন্দ॥ আলিঙ্গন করি

তাঁরে বলিলা বচন। তুমি পাণ্ডু পঞ্চ পাণ্ডব তোমার নন্দন॥ রামানন্দ রায় পট্ট নায়ক গোপীনাথ। কলানিধি সুধানিধি নায়ক বাণীনাথ॥ এই পঞ্চ পুত্র তোমার মোর প্রেম পাত্র। রামানন্দ সহ মোর দেহ ভেদ মাত্র॥ প্রতাপরুদ্র রাজা আর ওড়ু কৃষ্ণানন্দ। পরমানন্দ মহাপাত্র ওড়ু শিবানন্দ॥ ভগবান আচার্য্য ব্রহ্মানন্দাখ্য ভারতী। শ্রীশিখিমাহিতি আর মুরারি মাহিতি॥ মাধবী দেবী শিখিমাহিতির ভগিনী। শ্রীরাধার দাসী মধ্যে যার নাম গণি॥ ঈশ্বর পুরীর শিষ্য ব্রহ্মচারী কাশীশ্বর। শ্রীগোবিন্দ নাম তার প্রিয় অনুচর॥ তাঁর সিদ্ধিকালে দোঁহে তার আজ্ঞা পাঞা। নীলাচলে প্রভু স্থানে মিলিলা আসিয়া॥ গুরুর সম্বন্ধে মান্য কৈল দুঁহাকারে। তাঁর আজ্ঞা মানি সেবা দিল দোঁহাকারে॥ অঙ্গ সেবা গোবিন্দেরে দিলেন ঈশ্বর। জগন্নাথ দেখে আগে সঙ্গে কাশীশ্বর॥ অপরশ যায় প্রভু মনুষ্য গহন। লোক ঠেলি পথ করে কাশী মহাবল॥ রামাই নন্দাই দুই প্রভুর কিঙ্কর। গোবিন্দের সঙ্গে সেবা করে নিরন্তর॥ বাইশ ঘড়া পানী দিনে ভরেণ রামাই। গোবিন্দের আজ্ঞায় সেবা করেন নন্দাই॥ কৃষ্ণদাস নাম শুদ্ধ কুলীন ব্রাহ্মণ। যারে সঙ্গে লৈয়া কৈল দক্ষিণ গমন॥ বলভদ্র ভট্টাচার্য্য ভক্তি অধিকারী। মথুরা গমনে প্রভুর যিহোঁ ব্রহ্মচারী॥ বড় হরিদাস আর ছোট হরিদাস। দুই কীর্ত্তনীয়া রহে মহাপ্রভুর পাশ॥ রামভদ্রাচার্য্য আর ওড়ু সিংহেশ্বর। তপন মিশ্র আর রঘু নীলাম্বর॥ সিংহভট্ট কামাভট্ট দন্তুর শিবানন্দ। গৌড়ে পূর্ব্বে ভৃত্য প্রভুর প্রিয় কমলানন্দ॥ অচ্যুতানন্দ অদ্বৈত আচার্য্য তনয়। নীলাচলে রহে প্রভুর চরণ আশ্রয়॥ নির্লোম গঙ্গাদাস আর বিষ্ণুদাস। এ সবার নীলাচলে প্রভু সঙ্গে বাস॥ বারাণসী মধ্যে প্রভুর ভক্ত তিন জন। চন্দ্রশেখর বৈদ্য আর মিশ্র তপন॥ রঘুনাথ ভট্টাচার্য্য মিশ্রের নন্দন। প্রভু যবে কাশী আইলা দেখি বৃন্দাবন॥ চন্দ্রশেখর গৃহে কৈল দুই মাস বাস। তপনমিশ্রের ঘরে ভিক্ষা দুই মাস॥ রঘুনাথ বাল্যে কৈল প্রভুর সেবন। উচ্ছিষ্ট মার্জ্জন আর পাদ সম্বাহন॥ বড় হৈলে নীলাচলে গেলা প্রভুর স্থানে। অষ্ট মাস রহি ভিক্ষা দেন কোন দিনে॥ তাঁর আজ্ঞা পাঞা বৃন্দাবনেরে আইলা। আসিয়া শ্রীরূপ গোসাঞির নিকটে রহিলা॥ তাঁর আগে রূপ গোসাঞি শুনেন ভাগবত। প্রভুর কৃপায় তিঁহ কৃষ্ণ প্রেমে মত্ত॥ এইত সংখ্যাতীত চৈতন্য ভক্তগণ।

পরিচ্ছেদঃ ॥ * ॥ ১০ ॥ * ॥ নিত্যানন্দেতি ॥ নিত্যানন্দপাদাম্ভোজভৃঙ্গান্ প্রেমপদপদ্মমধুপানশাখারূপভক্তান্। অখিলান্ সমূলান্ নমস্কারং কৃত্বা। কতস্তু তানতান্ প্রেমমধুমদান-

দিগ্ মাত্র লিখি সম্যক্ না যায় কথন ॥ একেক শাখাতে লাগে কোটি কোটি ডাল। তার শিষ্য উপডাল তার উপডাল ॥ সকল ভরিয়া আছে প্রেম ফলফুলে। ভাসাইল ত্রিজগত কৃষ্ণ প্রেম জলে ॥ এক এক শাখার শক্তি অনন্ত মহিমা। সহস্র বদনে যার দিতে নারে সীমা ॥ সংক্ষেপে কহিল মহাপ্রভুর ভক্তগণ। সমগ্র বলিতে নারে সহস্র বদন ॥ শ্রীরূপ রঘুনাথ পদে যার আশ। চৈতন্য চরিতামৃত কহে কৃষ্ণদাস ॥ * ॥ * ॥ ইতি শ্রীচৈতন্য চরিতামৃতে আদ্যখণ্ডে মূলস্কন্ধে শাখা গণনং নামঃ দশমঃ পরিচ্ছেদঃ ॥ ১০ ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ গ্রন্থকারস্য ॥ নিত্যানন্দ পদাম্ভোজ ভৃঙ্গান্ প্রেম মধুন্মদান্। নত্বাখিলান্ তেষু মুখ্যা লিখ্যন্তে কতিচিন্ময়া ॥ ১ ॥ * ॥ * ॥ জয় জয় মহাপ্রভু শ্রীকৃষ্ণ চৈতন্য। জয়াদ্বৈতাচার্য্য জয় প্রভু নিত্যানন্দ ॥ * ॥ গ্রন্থকারস্য ॥ তস্য শ্রীকৃষ্ণ চৈতন্য সৎ প্রেমামর শাখিনঃ। ঊর্দ্ধ স্কন্ধাবধূতেন্দোঃ শাখারূপান্ গণান্নুমঃ ॥ ২ ॥ * ॥ * ॥ শ্রীনিত্যানন্দ বৃক্ষের স্কন্ধ গুরুতর। তাহাতে জন্মিল শাখা প্রশাখা বিস্তর ॥ মালাকারের ইচ্ছাজলে বাড়ে শাখাগণ। প্রেম ফল ফুলে ভরি ছাইল ভুবন ॥ অসংখ্য অনন্তগণ কে করু গণন। আপনা শোধিতে কহি মুখ্য কত জন ॥ শ্রীবীরভদ্র গোসাঞি মূলস্কন্ধ শাখা। তাঁর উপশাখা যত অসংখ্য তার লেখা ॥ ঈশ্বর হইয়া কহায় মহাভাগবত। বেদ ধর্ম্মাতীত হঞা বেদ ধর্ম্মে রত ॥ অন্তরে ঈশ্বর চেষ্টা বাহিরে নির্দম্ভ। চৈতন্য ভক্তি মণ্ডপে তিঁহ মূল স্তম্ভ ॥ অদ্যাপি যাঁহার ভক্তি প্রভাব হইতে। চৈতন্য নিত্যানন্দ গায় সকল জগতে ॥ সেই বীরভদ্র গোসাঞির লইনু শরণ। যাঁহার প্রসাদে হয় অভীষ্ট পূরণ ॥ শ্রীরামদাস আর গদাধর দাস। চৈতন্য গোসাঞির ভক্ত রহে তাঁর পাশ ॥ নিত্যানন্দে আজ্ঞা যবে হৈল গৌড়

প্রেমমধুপানেনউন্মত্তান্ তেষুভক্তেষুমধ্যেষুঅসংখ্যেষুকতিচিৎমুখ্যান প্রধানান্ তেভক্তান্ময়াকৃষ্ণদাসাভিধেন লিখ্যন্তেনিরূপ্যন্তইত্যর্থঃ ॥ ১ ॥ * ॥ * ॥ তস্যেতি ॥ তস্যনিত্যানন্দস্যশাখা-

যাইতে। মহাপ্রভু এই দুই দিল তাঁর সাথে ॥ অতএব দুই গণে দুঁহার গণন। মাধব বাসুদেব ঘোষের এই বিবরণ ॥ রামদাস মুখ্য শাখা সখ্য প্রেম রাশি। ষোড়শাঙ্গের কাষ্ঠ যে তুলিয়া কৈল বাঁশী ॥ গদাধর দাস গোপী ভাবে পূর্ণানন্দ। যার ঘরে দান খেলা কৈল নিত্যানন্দ ॥ শ্রীমাধব ঘোষ মুখ্য কীর্ত্তনীয়াগণে। নিত্যানন্দ প্রভু নৃত্য করে যার গানে ॥ বাসুদেব গীতে করেন প্রভুর বর্ণনে। কাষ্ঠ পাষাণ দ্রবে যাহার শ্রবণে ॥ মুরারি চৈতন্য দাসের অলৌকিক লীলা। ব্যাঘ্র গালে চড় মারে সর্প সঙ্গে খেলা ॥ নিত্যানন্দেরগণ যত সব ব্রজের শাখা। শৃঙ্গ বেত্র গোপবেশ শিরে শিখি পাখা ॥ রঘুনাথ বৈদ্য উপাধ্যায় মহাশয়। যাঁহার দর্শনে কৃষ্ণ প্রেমভক্তি হয় ॥ সুন্দরা-

নন্দ নিত্যানন্দের শাখা ভৃত্য মর্ম্ম। যাঁর সনে নিত্যানন্দ করে ব্রজ নর্ম্ম ॥ কমলাকর পিপিলাইর অলৌকিক চরিত। অলৌকিক প্রেম তাঁর ভুবনে বিদিত। সূর্য্যদাস সরখেল তাঁর ভাই কৃষ্ণদাস। নিত্যানন্দে দৃঢ় বিশ্বাস প্রেমের নিবাস ॥ শ্রীগৌরীদাস পণ্ডিত প্রেমোদ্দণ্ড ভক্তি। কৃষ্ণ প্রেমা দিতে লইতে ধরে যিহঁ শক্তি ॥ নিত্যানন্দের প্রিয় পণ্ডিত পুরন্দর। প্রেমানন্দ মধ্যে ফিরেণ যৈছন মন্দর ॥ পরমেশ্বর দাস নিত্যানন্দৈক স্মরণ। কৃষ্ণভক্তি পায় তাঁর যে করে স্মরণ ॥ শ্রীজগদীশ পণ্ডিত ইহঁ জগত পাবন। কৃষ্ণ প্রেমামৃত বর্ষে যৈছে বর্ষা ঘন ॥ নিত্যানন্দ প্রিয় ভৃত্য পণ্ডিত ধনঞ্জয়। অত্যন্ত বিরক্ত সদা কৃষ্ণপ্রেমময় ॥ মহেশ পণ্ডিত ব্রজের উদার গোপাল। ঢক্কাবাদ্যে নৃত্য করে প্রেমে মাতোয়াল ॥ নবদ্বীপে পুরুষোত্তম পণ্ডিত মহাশয়। নিত্যানন্দ নামে যাঁর মহোন্মাদ ৫৮

হয় ॥ বলরাম দাস কৃষ্ণ প্রেম রসাস্বাদী। নিত্যানন্দ নামে হয় পরম উন্মাদী ॥ মহাভাগবত যদুনাথ কবিচন্দ্র। যাঁহার হৃদয়ে নৃত্য করে নিত্যানন্দ ॥ রাঢ়দেশে জন্ম কৃষ্ণদাস দ্বিজবর। শ্রীনিত্যানন্দের তিঁহ পরম কিঙ্কর ॥ কালাকৃষ্ণ দাস বড় বৈষ্ণব প্রধান। নিত্যানন্দচন্দ্র বিনা নাহি জানে আন ॥ শ্রীসদাশিব কবিরাজ বড় মহাশয়। শ্রীপুরুষোত্তম দাস তাঁহার তনয় ॥ আজন্ম নিমগ্ন নিত্যানন্দের চরণে। নিরন্তর বাল্য লীলা করে কৃষ্ণ সনে ॥ তাঁর পুত্র মহাশয় শ্রীকানু ঠাকুর। যাঁর দেহে রহে কৃষ্ণ প্রেমামৃত পুর ॥ মহাভাগবত শ্রেষ্ঠ দত্ত উদ্ধারণ। সর্ব্বভাবে সেবে নিত্যানন্দের চরণ ॥ আচার্য্য বৈষ্ণবানন্দ ভক্তি অধিকারী। পূর্ব্বে নাম ছিল যাঁর রঘুনাথ পুরী ॥ বিষ্ণুদাস নন্দন গঙ্গাদাস

কৃপানুগণান্ ভক্তানুনসোনমস্করোমীত্যর্থঃ। কথম্ভূতস্য শ্রীচৈতন্যস্য প্রেমামরশাখাকল্পবৃক্ষরূপীতস্যসৎপ্রেমকল্পবৃক্ষস্যউর্দ্ধস্কন্ধঃ প্রধানস্কন্ধএবাবধূতেন্দুঃ। অবধূতরূপীচন্দ্রমাতস্যনিত্যানন্দ-

তিন ভাই। পূর্ব্বে যার ঘরে ছিলা নিত্যানন্দ গোসাঞি॥ নিত্যানন্দ ভৃত্য পরমানন্দ উপাধ্যায়। শ্রীজীব পণ্ডিত নিত্যানন্দ গুণ গায়॥ পরমানন্দ গুপ্ত কৃষ্ণ ভক্ত মহামতি। পূর্ব্বে যার ঘরে নিত্যানন্দের বসতি॥ নারায়ণ কৃষ্ণদাস আর মনোহর। দেবানন্দ চারি ভাই নিতাই কিঙ্কর॥ বিহারি কৃষ্ণদাস নিত্যানন্দ প্রভু প্রাণ। শ্রীনিত্যানন্দ বিনা নাহি জানে আন॥ নকুড়ি মুকুন্দ সূর্য্য মাধব শ্রীধর। রামানন্দ বসু জগন্নাথ মহীধর॥ শ্রীমন্ত গোকুল দাস হরি হরানন্দ। শিবাই কুন্দাই অবধূত পরমানন্দ॥ বসন্ত লবণী হোড় গোপাল সনাতন। বিষ্ণুহাজারা কৃষ্ণাচার্য্য সুলোচন॥ কংসারি সেন রামচন্দ্র কবিরাজ। গোবিন্দ শ্রীরঙ্গ কুমুদ তিন রসরাজ॥ পীতাম্বর মাধবাচার্য্য দাস দামোদর। শঙ্কর মুকুন্দ জ্ঞান দাস মনোহর॥ নর্ত্তক গোপাল রাম ভদ্র গৌরদাস। নৃসিংহ চৈতন্য রাম মীনকেতন দাস॥ বৃন্দাবন দাস নারায়ণীর নন্দন। চৈতন্য মঙ্গল যিঁহ করিলা রচন॥ ভাগবতে কৃষ্ণলীলা বর্ণিলা বেদব্যাস। চৈতন্য-মঙ্গলে ব্যাস বৃন্দাবন দাস॥ সর্ব্বশাখা শ্রেষ্ঠ বীরভদ্র গোসাঞি। তাঁর উপশাখা যত তার অন্ত নাঞি॥ অনন্ত নিত্যানন্দগণ কে করু গণন। আত্ম পবিত্র হেতু লিখি কত জন॥ এই সব শাখা পূর্ণ পক্ব প্রেমফলে। যারে দেখে তারে দিয়া ভাসাল সকলে॥ অনর্গল প্রেম সবার চেষ্টা অনর্গল। কৃষ্ণ প্রেম কৃষ্ণ দিতে সবে ধরে বল॥ সংক্ষেপে কহিল এই নিত্যানন্দেরগণ। যাঁহার অবধি না পায় সহস্রবদন॥ শ্রীরূপ রঘুনাথ পদে যার আশ। চৈতন্য চরিতামৃত কহে কৃষ্ণদাস॥ * ॥ * ॥ ইতি শ্রীচৈতন্যচরিতামৃতে আদ্যখণ্ডে নিত্যানন্দ স্কন্ধশাখা বর্ণনং নামঃ একাদশঃ পরিচ্ছেদঃ॥ ১১ ॥ * ॥ * ॥ গ্রন্থকারস্য॥ অদ্বৈতাঙ্ঘ্রাব্জ ভৃঙ্গাং স্তান্ সারাসার ভৃতোঽখিলান্। হিত্বা সারান্ সারভৃতো নৌমি চৈতন্য জীবনান্॥ ১ ॥ * ॥ * ॥ * ॥

দেবস্য। এবম্ভূতাননিত্যানন্দপাদাশ্রিতান্ ভক্তানহমিত্যর্থঃ॥ ২ ॥ * ॥ ইত্যাদিখণ্ডে একাদশপরিচ্ছেদঃ॥ * ॥ ১১ ॥ * ॥ অদ্বৈতেতি॥ অদ্বৈতাংঘ্রিঅব্জভৃঙ্গান্ পাদপদ্মমধুকরান্

অখিলানসমুদয়ালসারাসারভূতঃ। অদ্বৈতমতগৃহীতান্‌সারান্‌। অসারান্‌বিমতগৃহীতান্‌। তানুদ্ধৃত্যাত্যাগং কৃত্বা। সারভূতঃ মতগৃহীতান্‌চৈতন্যএবজীবনানচৈতন্যএবজীবনং প্রাণং যেষাং তান-

জয় জয় মহাপ্রভু শ্রীকৃষ্ণ চৈতন্য। জয় জয় নিত্যানন্দ জয়াদ্বৈতচন্দ্র॥ * ॥ তথাহি গ্রন্থকারস্য॥ শ্রীচৈতন্যামরতরো র্দ্বিতীয় স্কন্ধরূপিণঃ। শ্রীমদদ্বৈত-চন্দ্রস্য শাখারূপান্‌ গণান্নুমঃ॥ ২ ॥ * ॥ * ॥ বৃক্ষের দ্বিতীয় স্কন্ধ আচার্য্য গোসাঞি। তাঁর যত শাখা হৈল তার লেখা নাঞি॥ চৈতন্য মালির কৃপা জলের সেচনে। সেই জলে পুষ্ট স্কন্ধ বাঢ়ে দিনে দিনে॥ সেই স্কন্ধে যত প্রেম ফল উপজিল। সেই কৃষ্ণ প্রেমফলে জগত তারিল॥ সেই জলে স্কন্ধে করে শাখার সঞ্চার। ফলে ফুলে বাড়ে শাখা হইল বিস্তার॥ প্রথমেতে এক মত আচার্য্যেরগণে। পাছে দুই মত হৈল দৈবের কারণে॥ কেহত আচার্য্যের আজ্ঞায় কেহত স্বতন্ত্র। স্বমত কল্পনা করে দৈব পরতন্ত্র॥ আচার্য্যের মত যেই সেই মত সার। তাঁর আজ্ঞা লংঘি চলে সেইত অসার॥ অসারের নামে ইহা নাহি প্রয়োজন। ভেদ জানিবারে করি একত্র গণন॥ ধান্য রাশি মাপি যৈছে পাতনা সহিতে। পাছে পাতনা উড়াই সংস্কার করিতে॥ অচ্যুতানন্দ বড় শাখা আচার্য্য নন্দন। আজন্ম সেবিলা তিঁহো চৈতন্য চরণ॥ চৈতন্য গোসাঞির গুরু কেশব ভারতী। এই পিতার বাক্য শুনি দুঃখ পাইলা অতি॥ জগদ্গুরু তুমি কর ঐছে উপদেশ। তোমার এই উপদেশে নষ্ট হব দেশ॥ চৌদ্দ ভুবনের গুরু চৈতন্য গোসাঞি। তাঁর গুরু অন্য এই কোন শাস্ত্রে নাঞি॥ পঞ্চবর্ষের বালক কহে সিদ্ধান্তের সার। শুনিয়া পাইলাচার্য্য সন্তোষ অপার॥ কৃষ্ণমিশ্র নাম আর আচার্য্য তনয়। চৈতন্য গোসাঞি বৈসে যাঁহার হৃদয়॥ শ্রীগোপালদাস আর আচার্য্যের সুত। তাঁহার চরিত্র শুন অত্যন্ত অদ্ভুত॥ গুণ্ডিচা মন্দিরে মহাপ্রভুর সম্মুখে॥ সঙ্কীর্ত্তনে নৃত্য করে বড় প্রেম সুখে॥ নানা ভাবোদ্গম দেহে অদ্ভুত নর্ত্তন। দুই গোসাঞি হরিবোলে আনন্দিত মনঃ॥ নাচিতে নাচিতে গোপাল হইলা মূর্চ্ছিত॥ 

তত্তানিত্যদেহনমস্কারং কুর্ব্বেইমিতি॥ ১ ॥ * ॥ * ॥ শ্রীচৈতন্যোক্তি॥ শ্রীচৈতন্যামরতরোঃ কল্পবৃক্ষদ্বিতীয়স্কন্ধরূপিণঃ। শ্রীমদদ্বৈতচন্দ্রস্যশাখারূপানভক্তগণানসমূহানহং। নম-

ভূমিতে পড়িলা দেহে নাহিক সম্বিত ॥ দুঃখী হইলা আচার্য্য পুত্র কোলে লঞা। রক্ষা করে নৃসিংহের মন্ত্র পড়িয়া ॥ নানা মন্ত্র পড়েন আচার্য্য না হয় চেতন। আচার্য্য দুঃখিত বৈষ্ণব করেন ক্রন্দন ॥ তবে মহাপ্রভু তার হৃদে হস্ত ধরি। উঠহ গোপাল বৈল বোল হরি হরি ॥ উঠিল গোপাল প্রভুর স্পর্শ ধ্বনি শুনি। আনন্দিত হঞা সবে করে হরি ধ্বনি ॥ আচার্য্যের আর পুত্র শ্রীবলরাম। আর পুত্র স্বরূপ শাখা জগদীশ নাম ॥ কমলাকান্ত বিশ্বাস নাম আচার্য্য কিঙ্কর। আচার্য্য ব্যবহার সব তাঁহার গোচর ॥ নীলাচলে তিঁহো এক পত্রিকা লিখিয়া। প্রতাপরুদ্রের স্থানে দিলা পাঠাইয়া ॥ সেই পত্রির কথা আচার্য্য নাহি জানে। কোন পাকে সেই পত্রি আইল প্রভু স্থানে ॥ সে

পত্রিতে লেখা আছে এইত লিখন। ঈশ্বরত্বে আচার্য্যেরে করেছে স্থাপন ॥ কিন্তু তাঁর দৈবে কিছু হইয়াছে ঋণ। ঋণ শোধিবারে চাহি মুদ্রা শত তিন ॥ পত্র পড়িয়া প্রভুর মনে হৈল দুঃখ। বাহিরে হাসিয়া কিছু বলে চন্দ্রমুখ ॥ আচার্য্যেরে স্থাপিয়াছে করিয়া ঈশ্বর। ইথে দোষ নাহি আচার্য্য দৈবত ঈশ্বর ॥ ঈশ্বরের দৈন্য করি করিয়াছে ভিক্ষা। অতএব দণ্ড করি করাইব শিক্ষা ॥ গোবিন্দেরে আজ্ঞা দিলা ইহা আজি হৈতে। বাউল্যা বিশ্বাসে এথা না দিবে আসিতে ॥ দণ্ড শুনি বিশ্বাস হইলা পরম দুঃখিত। শুনিয়া প্রভুর দণ্ড আচার্য্য হর্ষিত ॥ বিশ্বাসেরে কহে তুমি বড় ভাগ্যবান। তোমারে করিল দণ্ড প্রভু ভগবান ॥ পূর্ব্বে মহাপ্রভু মোরে করেন সম্মান। দুঃখ পাই মনে আমি কৈল অনুমান ॥ মুক্তি শ্রেষ্ঠ করি কৈল বাশিষ্ঠ ব্যাখ্যান।

ক্রুদ্ধ হঞা প্রভু মোরে কৈল অপমান ॥ দণ্ড পাঞা হইল মোর পরম আনন্দ। যে দণ্ড পাইল ভাগ্যবান মুকুন্দ ॥ যে দণ্ড পাইল শ্রীশচী ভাগ্যবতী। সে দণ্ড প্রসাদ আর লোক পাবে কতি ॥ এত কহি আচার্য্য তারে করিয়া আশ্বাস। আনন্দিত হইয়া আইল প্রভু পাশ ॥ প্রভুরে কহেন তোমার না বুঝি এলীলা। আমা হৈতে প্রসাদ পাত্র করিলা কমলা ॥ আমারেহ কভু যেই না হয় প্রসাদ। তোমার চরণে আমি কি কৈনু অপরাধ ॥ এত শুনি মহাপ্রভু হাসিতে লাগিলা। বোলাইলা কমলাকান্তে প্রসন্ন হইয়া ॥ আচার্য্য কহে ইহাকে কেনে দিলে দরশন। দুই প্রকারেতে করে মোরে বিড়ম্বন ॥ শুনিয়া প্রভুর মনঃ প্রসন্ন হইল। দুহার অন্তর কথা দুহে সে জানিল ॥ প্রভু

কহে বাউল্যাতো ঐছে কেনে কর। আচার্য্যের লজ্জা ধর্ম্ম হানি সে আচার ॥ প্রতিগ্রহ কভু না করিয়ে রাজধন। বিষয়ীর অন্ন খাইলে দুষ্ট হয় মনঃ ॥ মনঃ দুষ্ট হইলে নহে কৃষ্ণের স্মরণ। কৃষ্ণ স্মৃতি বিনা হয় নিষ্ফল জীবন ॥ লোকে লজ্জা হয় ধর্ম্ম কীর্ত্তি হয় হানি। ঐছে কর্ম্ম না করিহ কভু ইহা জানি ॥ এই শিক্ষা সবাকারে সবে মনে কৈল। আচার্য্য গোসাঞি মনে আনন্দ পাইল ॥ আচার্য্যের অভিপ্রায় প্রভু মাত্র বুঝে। প্রভুর গম্ভীর বাক্য আচার্য্য সমুঝে ॥ এইত প্রস্তাবে আছে বহুত বিচার। গ্রন্থ বাহুল্যের ভয়ে নারি লিখিবার ॥ শ্রীযদুনন্দনাচার্য্য অদ্বৈতের শাখা। তাঁর শাখা উপশাখা গণের নাহি লেখা ॥

শ্রীঃ আদিঃ পঃ।

বাসুদেব দত্ত তিহোঁ কৃপার ভাজন। সর্ব্বভাবে আশ্রিয়াছে চৈতন্য চরণ ॥ ভাগবতাচার্য্য আর বিষ্ণু দাসাচার্য্য। চক্রপাণি আচার্য্য আর অনন্ত আচার্য্য ॥ নন্দনী আর কামদেব চৈতন্য দাস। দুর্লভ বিশ্বাস আর বনমালী দাস ॥ জগন্নাথ কর আর কর ভবনাথ। হৃদয়ানন্দ সেন আর দাস ভোলানাথ ॥ যাদব দাস বিজয় দাস দাস জনার্দ্দন। অনন্ত দাস কানু পণ্ডিত দাস নারায়ণ ॥ শ্রীবৎস পণ্ডিত ব্রহ্মচারী হরিদাস। পুরুষোত্তম ব্রহ্মচারী আর কৃষ্ণদাস ॥ পুরুষোত্তম পণ্ডিত আর রঘুনাথ। বনমালী কবিচন্দ্র আর বৈদ্যনাথ ॥ লোকনাথ পণ্ডিত আর মুরারি পণ্ডিত। শ্রীহরিচরণ আর মাধব পণ্ডিত ॥ বিজয় পণ্ডিত আর পণ্ডিত শ্রীরাম। অসংখ্য অদ্বৈত শাখা কত লইব নাম ॥ মালী দত্ত জল অদ্বৈত স্কন্ধ যোগায়। সেই জলে জীয়ে শাখা ফুল ৬০

ফল হয় ॥ ইহার মধ্যে মালী পাছে কোন শাখাগণ। না মানে চৈতন্য মালী দুর্দ্দৈব কারণ ॥ সৃজাইল জীয়াইল তারে না মানিল। কৃতঘ্ন হইলা তারে স্কন্ধ ক্রুদ্ধ হৈলা ॥ ক্রুদ্ধ হঞা স্কন্ধ তারে জল না সঞ্চারে। জলাভাবে কৃশশাখা শুখাইয়া মরে ॥ চৈতন্য রহিত দেহ শুষ্ক কাষ্ঠ সম। জীবিতেই মৃত সেই মৈলে দণ্ডে যম ॥ কেবল এ গণ প্রতি নহে এই দণ্ড। চৈতন্য বিমুখ যেই সেইত পাষণ্ড ॥ কি পণ্ডিত কি তপস্বী কিবা গৃহী যতি। চৈতন্য বিমুখ যেই তার এই গতি ॥ যে যে লইল শ্রীঅচ্যুতানন্দের মত। সেই আচার্য্যেরগণ মহাভাগবত ॥ সেই সেই আচার্য্যের কৃপার ভাজন। অনায়াসে পাইল সেই চৈতন্য চরণ ॥ সেই আচার্য্যগণে মোর কোটি নমস্কার। অচ্যুতানন্দ

স্বরোমীতার্থঃ ।। ২ ।। * ।। * ।। ইত্যাদিখণ্ডে দ্বাদশঃপরিচ্ছেদঃ ।। * ।। ১২ ।। * ।। সপ্রসীদেতি ।। শ্রীচৈতন্যদেবঃ প্রসীদতু ময়িপ্রসন্নোভবতু । যস্যচৈতন্যদেবস্যপ্রসাদতঃ প্রসন্নতা-

প্রায় চৈতন্য জীবন যাহার ।। এইত কহিল আচার্য্য গোসাঞির গণ । তিন স্কন্ধের কৈল শাখার সংক্ষেপ গণন ।। শাখার উপশাখা তার নাহিক গণন । কিছু মাত্র করি কহি দিগ্ দরশন ।। শ্রীগদাধর পণ্ডিত উপশাখা মহোত্তম । তাঁর উপশাখা কিছু করিয়ে গণন ।। শাখা শ্রেষ্ঠ ধ্রুবানন্দ শ্রীধর ব্রহ্মচারী । ভাগবতাচার্য্য হরিদাস ব্রহ্মচারী ।। অনন্ত আচার্য্য কবিদত্ত মিশ্র নয়ন । গঙ্গা মন্ত্রী মামু ঠাকুর কণ্ঠা ভরণ ।। ভূগর্ভ গোসাঞি আর ভগীরথ দাস । যেই দুই আসি কৈল বৃন্দাবনে বাস ।। বাণীনাথ ব্রহ্মচারী বড় মহাশয় । বল্লভ চৈতন্য দাস কৃষ্ণ প্রেমময় ।। শ্রীনাথ চক্রবর্ত্তী আর উদ্ধারণ দাস । জিতামিশ্র কাষ্ঠ-কাটা জগন্নাথ দাস ।। শ্রীহরি আচার্য্যাদাদি পুরিয়া গোপাল । কৃষ্ণদাস ব্রহ্মচারী পুষ্পগোপাল ।। শ্রীহর্ষ রঘুমিশ্র পণ্ডিত লক্ষ্মীনাথ । রঙ্গবাটী চৈতন্য দাস শ্রীরঘুনাথ ।। অমোঘপণ্ডিত আর চৈতন্য বল্লভ । যদু গাঙ্গুলি আর পরম বৈষ্ণব ।। এইত সংক্ষেপে কহিল পণ্ডিতেরগণ । ঐছে আর শাখা উপশাখার গণন ।। পণ্ডিতেরগণ সব ভাগবত ধন্য । প্রাণবল্লভ সবার শ্রীকৃষ্ণ চৈতন্য ।। এই তিন স্কন্ধের কৈল শাখার গণন । যাঁ সবা স্মরণে ভববন্ধ বিমোচন ।। যাঁ সবা স্মরণে পাই চৈতন্য চরণ । যাঁ সবা স্মরণে হয় বাঞ্ছিত পূরণ ।। অতএব তাঁ সবার বন্দিয়ে চরণ । চৈতন্য মালীর কহি লীলা অনুক্রম ।। গৌর লীলামৃত সিন্ধু অপার অগাধ । কে করিতে পারে তাহা অবগাহ সাধ ।। তাঁহার মাধুরী গন্ধে লুব্ধ হয় মনঃ । অতএব তটে রহি চাকি এককণ ।। শ্রীরূপ রঘুনাথ পদে যার আশ । চৈতন্য চরিতামৃত কহে কৃষ্ণদাস ।। * ।। ইতি শ্রীচৈতন্যচরিতামৃতে আদ্যখণ্ডে অদ্বৈত স্কন্ধ শাখা বর্ণনং নাম দ্বাদশঃ পরিচ্ছেদঃ ।। * ।। ১২ ।। * ।। * ।। * ।। * ।। * ।। * ।। * ।। * ।। * ।। * ।। * ।। ।। * ।। * ।। * ।। * ।। গ্রন্থকারস্য । সপ্রসীদতু চৈতন্যো দেবো যস্য প্রসাদতঃ । তল্লীলা বর্ণনে যোগ্যঃ সদ্যঃ স্যাদধমোপ্যয়ং ।। ১ ।। * ।। * ।। জয় জয় শ্রীচৈতন্য

লাৎ । অয়ংমাদৃশঃ । অধমোপিতল্লীলাবর্ণনেচৈতন্যলীলারচনেযোগ্যঃ । যোগ্যস্তাপস্নসদ্যস্তৎক্ষণাৎস্যাদ্ভবতি ।। যথাপঙ্গুলংঘয়তইতি । অতএবশ্রীচৈতন্যপ্রসাদবিনাতল্লীলাবর্ণনসামর্থ্যোনভবতী-

তিথিনিত্যং॥ ১ ॥ * ॥ * ॥ সর্ব্বেতি। ফাল্গুনপূর্ণিমাং তিথিং বন্দে। কথম্ভূতাং ফাল্গুনপূর্ণিমাং সর্ব্বসল্লগ্নসম্পূর্ণাং গ্রহণাদিযুক্তাং। যস্যাং ফাল্গুনপূর্ণিমায়াং শ্রীকৃষ্ণচৈতন্যশ্রীকৃষ্ণনা-

জয় গৌরচন্দ্র। জয়াদ্বৈতচন্দ্র জয় জয় নিত্যানন্দ॥ জয় জয় গদাধর জয় শ্রীবাস। জয় মুকুন্দ বাসুদেব জয় হরিদাস॥ জয় দামোদর স্বরূপ জয় মুরারি গুপ্ত। এই সব চন্দ্রোদয়ে তমঃ কৈল লুপ্ত॥ জয় শ্রীচৈতন্যের ভক্ত পূর্ণচন্দ্র গণ। সবার প্রেম জ্যোৎস্নায় উজ্জ্বল ত্রিভুবন॥ এইত কহিল গ্রন্থারম্ভে মুখ বন্ধ। ইবে কহি চৈতন্য লীলাক্রম অনুবন্ধ॥ প্রথমেত সূত্ররূপে করিয়ে গণন। পাছে বিস্তার করিব তার বিবরণ॥ শ্রীকৃষ্ণ চৈতন্য নবদ্বীপে অবতরী। অষ্ট চল্লিশ বৎসর প্রকট বিহরী॥ চৌদ্দশত সাতশকে জন্মের প্রমাণ। চৌদ্দশত পঞ্চান্নে হইলা অন্তর্ধান॥ চব্বিশ বৎসর প্রভু কৈল গৃহবাস। নিরন্তর কৈল তাহে কীর্ত্তন বিলাস॥ চব্বিশ বৎসর শেষে করিয়া সন্ন্যাস। আর চব্বিশ বৎসর কৈল নীলাচলে বাস॥ তার মধ্যে ছয় বৎসর গমনাগমন। কভু দক্ষিণ কভু গৌড় কভু বৃন্দাবন॥ অষ্টাদশ বৎসর রহিলা নীলাচলে। কৃষ্ণপ্রেম লীলামৃতে ভাসাল সকলে॥ গার্হস্থ্যে প্রভুর লীলা আদি লীলাখ্যান। মধ্য অন্ত্য নামে শেষ লীলার দুই নাম॥ আদিলীলা মধ্যে প্রভুর যতেক চরিত। সূত্ররূপে মুরারি গুপ্ত করিলা গ্রথিত॥ প্রভুর মধ্য শেষ লীলা স্বরূপ দামোদর। সূত্র করি গ্রন্থিলেন গ্রন্থের ভিতর॥ এই দুই জনের সূত্র দেখিয়া শুনিয়া। বর্ণনা করেন বৈষ্ণব ক্রম যে করিয়া॥ বাল্য পৌগণ্ড কৈশোর যৌবন চারি ভেদ। অতএব আদ্যখণ্ডে লীলা চারি ভেদ॥ * ॥ তথাহি গ্রন্থকারস্য। সর্ব্বসদ্গুণপূর্ণাং তাং বন্দে ফাল্গুন পূর্ণিমাং। যস্যাং শ্রীকৃষ্ণ চৈতন্যোঽবতীর্ণঃ কৃষ্ণ নামভিঃ॥ ২ ॥ * ॥ * ॥ তত্রৈব গ্রন্থকারস্য। বৈবস্বতমনোরষ্টাবিংশতিযুগে সম্ভবে। চতুর্দ্দশ শতাব্দেবৈ সপ্ত বর্ষসমন্বিতে॥ ভাগী- 

মভিঃ সহস্বরতীর্ণঃ প্রকটীভবতি। রাহুগ্রস্তেন্দুভুবনমোক্ষানাং কৃষ্ণনামাজ্যোচ্চারণস্তেজসুজয়বহেতুসর্ব্বদেবাদীনাং ভসঙ্গলাং গমনহেতুপূর্ণিমায়াং। অদ্বৈতহরিদাসাদীনামাগমনেনসর্বীনোপনিজধাত্রিবস্তী-

জগন্নাথগৃহেপ্রাদুর্ভাবইতিধ্বনিতং ॥ ২ ॥ * ॥ * ॥ বৈবস্বতেতি ॥ বৈবস্বতেমনোরষ্টাবিংশতিচতুর্যুগেকলাবাদৌচতুর্দশশতসপ্তবর্ষাদিকেফাল্গুনেভাগীরথীতীরেগাঙ্গেশচীগর্ভসমুদ্রান্নিজো

রথীতটে রম্যে শচী গর্ভ মহার্ণবে। রাহুগ্রস্তে পুর্ণিমায়াং গৌরাঙ্গঃ প্রকটো ভবেৎ ॥ ৩ ॥ * ॥ * ॥ ফাল্গুন পূর্ণিমা সন্ধ্যায় প্রভুর জন্মোদয়। সেইকালে দৈবযোগে চন্দ্রের গ্রহণ হয় ॥ হরি হরি বলে লোক হরষিত হঞা। জন্মিলা চৈতন্য প্রভু নাম জন্মাইয়া ॥ জন্ম বাল্য পৌগণ্ড কৈশোর যুবাকালে। হরি নাম লওয়াইলা প্রভু নানা ছলে ॥ বাল্য ভাব ছলে প্রভু করেন ক্রন্দন। কৃষ্ণ হরি নাম শুনি রহয়ে রোদন ॥ অতএব হরি হরি বলে নারীগণ। দেখিতে আইসে যেবা সর্ব্ব বন্ধু জন ॥ গৌরহরি বলি তাঁরে হাসে সর্ব্ব নারী। অতএব হৈল তাঁর নাম গৌরহরি ॥ বাল্য বয়স যাবৎ হাথে খড়ি দিল। পৌগণ্ড বয়স যাবৎ বিবাহ না কৈল ॥ বিবাহ করিলে হৈল নবীন যৌবন। সর্ব্বত্র লওয়াইল প্রভু নাম সংকীর্ত্তন ॥ পৌগণ্ডবয়সে পড়েন পড়ান শিষ্যগণে। সর্ব্বত্র করেন কৃষ্ণ নামের ব্যাখ্যানে ॥ সূত্র বৃত্তি টীকা কৃষ্ণের তাৎপর্য্য। শিষ্যের প্রতীত হয় সবার আশ্চর্য্য ॥ যারে দেখে তারে কহে কহ কৃষ্ণ নাম। কৃষ্ণ নামে ভাসাইল নবদ্বীপ গ্রাম ॥ কিশোর বয়সে আরম্ভিলা সংকীর্ত্তন। রাত্রি দিনে প্রেমে নৃত্য সঙ্গে ভক্তগণ ॥ নগরে নগরে ভ্রমে কীর্ত্তন করিয়া। ভাসাইল ত্রিভুবন প্রেমভক্তি দিয়া ॥ চব্বিশ বৎসর ঐছেন নবদ্বীপ গ্রামে। লওয়াইল সর্ব্ব লোকে কৃষ্ণ প্রেম নামে ॥ চব্বিশ বৎসর আছিলা করিয়া সন্ন্যাস। ভক্তগণ লঞা কৈল নীলাচলে বাস ॥ তার মধ্যে নীলাচলে ছয় বৎসর। নৃত্য গীত প্রেমভক্তি দান নিরন্তর ॥ সেতুবন্ধ আর গৌড় ব্যাপি বৃন্দাবন। প্রেম নাম প্রচারিয়া করিলা ভ্রমণ ॥ এই মধ্য লীলা নাম লীলা মুখ্যধাম। শেষে অষ্টাদশ বর্ষ অন্ত্য লীলা নাম ॥ তার মধ্যে ছয় বৎসর ভক্তগণ সঙ্গে। প্রেমভক্তি লওয়াইল নৃত্য গীত রঙ্গে ॥ দ্বাদশ বৎসর শেষ রহিলা নীলাচলে। প্রেমাবস্থা শিখাইল আস্বাদন ছলে ॥ রাত্রি দিবসে কৃষ্ণ বিরহ স্ফুরণ। উন্মাদের চেষ্টা করে প্রলাপ বচন ॥ শ্রীরাধার প্রলাপ যৈছে উদ্ধব দর্শনে। সেই মত উন্মাদ প্রলাপ করে রাত্রি দিনে ॥ বিদ্যাপতি জয়দেব চণ্ডীদাসের

রাহুগ্রস্তেসময়েপূর্ণিমায়াং গৌরাঙ্গঃ প্রাদুরাসীৎ ॥ ৩ ॥ * ॥ * ॥ বিশ্বরূপস্যমহিমানমাহ ॥ নৈতদিতি ॥ অনন্তেশ্রীবলরামেভগবতিঐশ্বর্য্যময়েএতৎকার্য্যাদিকং চিত্রং আশ্চর্য্যং অস-

গীত। আস্বাদেন রামানন্দ স্বরূপ সহিত ॥ কৃষ্ণের বিয়োগোত্থ প্রেম চেষ্টিত। আস্বাদিয়া পূর্ণ কৈল আপন বাঞ্ছিত ॥ অনন্ত চৈতন্য লীলা ক্ষুদ্র জীব হঞা। কে বর্ণিতে পারে তাহা বিস্তার করিয়া ॥ সূত্র করি গণে যদি আপনে অনন্ত। সহস্র বদনে তিহোঁ নাহি পায় অন্ত ॥ দামোদর স্বরূপ আর গুপ্ত মুরারি। মুখ্য মুখ্য লীলা সূত্র লিখিয়াছে বিচারি ॥ সেই অনুসারে লিখি লীলা সূত্রগণ। বিস্তারি বর্ণিয়াছেন তাহা দাস বৃন্দাবন ॥ চৈতন্য লীলার ব্যাস দাস বৃন্দাবন। মধুর করিয়া লীলা করিলা রচন ॥ গ্রন্থ বিস্তার ভয়ে ছাড়িলা যে যে স্থানে। সেই সেই স্থানে কিছু করিব ব্যাখ্যানে ॥ প্রভুর লীলামৃত তিহোঁ করিলা আস্বাদন ॥ তাঁর ভুক্ত শেষ কিছু করিব চর্ব্বণ ॥ আদি লীলা সূত্র লিখি

শ্রীঃ চৈতন্যঃ পঃ।

শুন ভক্তগণ। সংক্ষেপে লিখিয়ে সম্যক্ না যায় লিখন ॥ কোন বাঞ্ছা পূর্ণ লাগি ব্রজেন্দ্রকুমার। অবতীর্ণ হৈতে মনে করিল বিচার ॥ আগে অবতারিল যে গুরু পরিবার। সংক্ষেপে কহিয়ে কহা না যায় বিস্তার ॥ শ্রীশচী জগন্নাথ শ্রীমাধবপুরী। কেশব ভারতী আর শ্রীঈশ্বরপুরী ॥ অদ্বৈত আচার্য্য আর পণ্ডিত শ্রীবাস। আচার্য্যরত্ন বিদ্যানিধি ঠাকুর হরিদাস ॥ শ্রীহট্ট নিবাসি শ্রীউপেন্দ্র মিশ্র নাম। বৈষ্ণব পণ্ডিত ধনী সদ্গুণ প্রধান ॥ সপ্তমিশ্র তার পুত্র সপ্তঋষীশ্বর। ৬২
কংসারি পরমানন্দ পদ্মনাভ সর্ব্বেশ্বর ॥ জগন্নাথ মিশ্রবর পদবী পুরন্দর। নন্দ বসুদেব পূর্ব্বে সদ্গুণসাগর ॥ তাঁর পত্নী শচী নাম পতিব্রতা সতী। যাঁর পিতা নীলাম্বর নাম চক্রবর্ত্তী ॥ রাঢ়দেশে জন্মিলা ঠাকুর নিত্যানন্দ। গঙ্গাদাস পণ্ডিত গুপ্ত মুরারি মুকুন্দ ॥ অসংখ্য ভক্তের করাইয়া অবতার। শেষে অবতীর্ণ

হৈলা ব্রজেন্দ্র কুমার ॥ প্রভুর আবির্ভাব পূর্ব্বে যত বৈষ্ণবগণ। অদ্বৈত আচার্য্যের স্থানে করেন গমন ॥ গীতা ভাগবত কহে আচার্য্য গোসাঞি। জ্ঞানকর্ম্ম নিন্দা করে ভক্তির বড়াঞি ॥ সর্ব্বশাস্ত্রে কহে কৃষ্ণে ভক্তির ব্যাখ্যান। জ্ঞানযোগে তপোধর্ম্ম নাহি মানে আন ॥ তাঁর সঙ্গে আনন্দ করেন বৈষ্ণবগণ। কৃষ্ণ কথা কৃষ্ণ পূজা নাম সংকী-র্ত্তন ॥ কিন্তু সর্ব্বলোক দেখি কৃষ্ণবহির্ম্মুখ। বিষয় নিমগ্ন লোক দেখি পাইল দুঃখ ॥ লোকের নিস্তার হেতু করেন চিন্তন। কেমনে এ সর্ব্বলোকের হইব তারণ ॥ কৃষ্ণ অবতরী করেন ভক্তির বিস্তার। তবেত সকল লোকের হইবে নিস্তার ॥ কৃষ্ণ অবতারিতে আচার্য্য প্রতিজ্ঞা করিয়া। কৃষ্ণপূজা করে তুলসী গঙ্গাজল দিয়া ॥ কৃষ্ণেরে আহ্বানি

স্তবং নগ্যাং নভবতীত্যর্থঃ। হিনিশ্চিতং। কথম্ভূতেঽনন্তেজগদীশ্বরেকারণগর্ভোদকক্ষীরোদশায়িনাং আশ্রয়েযস্মিন্ভগবতিসঙ্কর্ষণেশ্রীবলরামেইদং ভূতং প্রোক্তং ভূতানাং প্রাকৃতাপ্রাকৃতদেবম-

করে যখন হুঙ্কার। হুঙ্কারে আকৃষ্ট হৈলা ব্রজেন্দ্রকুমার॥ জগন্নাথ মিশ্র পত্নী শচীর উদরে। অষ্ট কন্যা ক্রমে হৈল জন্মি জন্মি মরে॥ অপত্য বিরহে মিশ্রের দুঃখী হৈল মনঃ। পুত্র লাগি আরাধিলা বিষ্ণুর চরণ॥ তবে পুত্র জনমিলা বিশ্বরূপ নাম। মহাগুণবান নাম বলদেব ধাম॥ বলদেব প্রকাশ পর-ব্যোম সঙ্কর্ষণ। তিঁহো বিশ্বের হয় নিমিত্ত উপাদান॥ তাঁহা বই বিশ্বে কিছু নাহি দেখি আর। অতএব বিশ্বরূপ নাম যে তাঁহার॥ ৯ ॥ তথাহি শ্রীমদ্ভাগবতে দশমস্কন্ধে পঞ্চদশোধ্যায়ে পঞ্চবিংশতিঃ শ্লোকে পরীক্ষিতং প্রতি শুক বাক্যং॥ নৈতচ্চিত্রং ভগবতিহ্যনন্তে জগদীশ্বরে। ওতং প্রোতমিদং যস্মিন্ তন্তুষঙ্গ যথাপটঃ॥ ৪ ॥ ৯ ॥ ৯ ॥ অতএব প্রভু তাঁরে বলে বড় ভাই। কৃষ্ণ বলরাম দুই চৈতন্য নিতাই॥ পুত্র পাঞা দম্পতী হৈলা আনন্দিত মনঃ। বিশেষে সেবন করেন গোবিন্দ চরণ॥ চৌদ্দ শত ছয় শকে ১৪০৬ শেষ মাঘমাসে। জগন্নাথ শচীর দেহে কৃষ্ণের প্রবেশে॥ মিশ্র কহে শচী স্থানে দেখি অন্য রীত। জ্যোতির্ম্ময় দেহ গেহ লক্ষ্মী অধিষ্ঠিত॥ যাঁহা তাঁহা সর্ব্বলোক করয়ে সম্মান। ঘরে পাঠাইয়া দেন ধন বস্ত্র ধান॥ শচী কহে মুঞি দেখোঁ আকাশ উপরে। দিব্য মূর্ত্তি লোক আসি স্তুতি যেন করে॥ জগন্নাথ মিশ্র কহে স্বপ্ন দেখিল। জ্যোতির্ম্ময় ধাম মোর হৃদয়ে পশিল॥ আমার হৃদয়ে হৈতে তোমার হৃদয়ে। হেন বুঝি জন্মিবেন কোন মহাশয়ে॥ এত বলি দুহেঁ রহে হরষিত হঞা। শালগ্রাম সেবা করে বিশেষ করিয়া॥ হৈতে হৈতে হৈল গর্ভ ত্রয়োদশ মাস। তথাপি ভূমিষ্ঠ নহে মিশ্রের হৈল ত্রাস॥ নীলাম্বর চক্রবর্ত্তী কহিল গণিয়া। এই মাসে পুত্র হবে শুভক্ষণ পাঞা॥ চৌদ্দশত সাত শকে মাস ফাল্গুন। পৌর্ণমাসীর সন্ধ্যাকালে হৈল শুভক্ষণ॥ সিংহ রাশি সিংহলগ্ন উচ্চ গ্রহগণ। ষড়্বর্গ অষ্টবর্গ সর্ব্ব শুভক্ষণ॥

নুষ্যাদীনাং প্রকটং। উতং নিলয়স্থানং নিবাসযোগ্যস্থানং। যথাপটং বস্ত্রং অঙ্গভোতন্তুষুবিবিধয়েযুক্তন্তনসমূহঃ তন্তুময়পটত্বং তন্তুবিনাপটাভাবঃ। সঙ্কর্ষণস্তন্তুবৎসর্ব্বত্রব্যাপ্নোতীত্যর্থঃ॥ ৪ ॥

অকলঙ্ক গৌরচন্দ্র দিলা দরশন। সকলঙ্ক চন্দ্রে আর কোন প্রয়োজন॥ এত জানি চন্দ্রে রাহু করিলা গ্রহণ। কৃষ্ণ কৃষ্ণ হরিনামে ভাসে ত্রিভুবন॥ জগত ভরিয়া লোক করে হরি হরি। সেইক্ষণে গৌরচন্দ্র ভূমি অবতরি॥ প্রসন্ন হইল সব জগতের মনঃ। হরি বলি হিন্দুকে হাস্য করয়ে যবন॥ হরি বলি নারীগণ দেই হুলাহুলী। স্বর্গে বাদ্য নৃত্য করে দেব কতুহলী॥ প্রসন্ন হইল দশদিগ নদীজল। স্থাবর জঙ্গম হৈল আনন্দে বিহ্বল॥ ※ ॥ ※ ॥ যথা রাগ। নদীয়া উদয় গিরি, পূর্ণচন্দ্র গৌরহরি, কৃপা করি হইল উদয়। পাপতমো হৈল নাশ, ত্রিজগতের উল্লাস, জগভরি হরি ধ্বনি হয়॥ সেইকালে নিজালয়; উঠিয়া অদ্বৈত রায়, নৃত্য করে আনন্দিত মনে। হরিদাস লঞা সঙ্গে, হুঙ্কার কীর্ত্তন রঙ্গে, কেনে নাচে কেহ নাহি জানে॥ ※ ॥ ※ ॥ দেখি উপরাগ হাসি, শীঘ্র গঙ্গাঘাটে আসি, আনন্দে করিল গঙ্গাস্নান। পাঞা উপরাগ ছলে, আপনার মনোবলে, ব্রাহ্মণেরে দিল নানা দান॥ জগত আনন্দময়, দেখে মনে সবিস্ময়, ঠারেঠোরে কহে হরিদাস। তোমার ঐছন রঙ্গ, মোর মনঃ পরসন্ন, দেখি কিছু কার্য্যে আছে ভাষ॥ এই মত ভক্ত যতি, যার যেই দেশে স্থিতি, তাহাঁ তাহাঁ পাঞা মনোবলে। নাচে করে সংকী- র্ত্তন, আনন্দে বিহ্বল মনঃ, দান করে গ্রহণের ছলে॥ আচার্য্য রত্ন শ্রীনিবাস, হৈল মনে সুখোল্লাস; যাই স্নান কৈল গঙ্গাজলে। আনন্দে বিহ্বল মনঃ, করে হরি সংকীর্ত্তন, নানা দান কৈল মনোবলে॥ ব্রাহ্মণ সজ্জন নারী, নানা দ্রব্য পাত্র ভরি, আগা সবে যৌতুক লইয়া। যেন কাঁচা সোণা জ্যোতি, দেখি বালকের মুর্ত্তি, আশীর্ব্বাদ করে সুখ পাঞা॥ সাবিত্রী গৌরী সরস্বতী, শচী রম্ভা অরুন্ধতী, আর যত দেব নারীগণ। নানা দ্রব্য পাত্র ভরি, ব্রাহ্মণীর বেশ ধরি, আসি সবে করেন দর্শন॥ অন্তরীক্ষে দেবগণ, সিদ্ধ গন্ধর্ব্ব চারণ, স্তুতি নৃত্য করে বাদ্য গীত। নর্ত্তক বাদক ভাট, নবদ্বীপে যার নাট, সবে আসি নাচে পাঞা প্রীত॥ কেবা আইসে কেবা যায়, কেবা নাচে কেবা গায়, সম্ভালিতে নারি কার বোল। খণ্ডিলেক দুঃখ শোক, প্রমোদ পুর্ণিত লোক, মিশ্র হৈলা আনন্দে বিহ্বল॥ আচার্য্য রত্ন শ্রীবাস, জগন্নাথ মিশ্রপাশ, আসি তাঁরে করি সাবধান। করাইল জাতকর্ম্ম, যে আছিল বিধিধর্ম্ম, তবে মিশ্র করে নানা দান॥ যৌতুক আইল কত, ঘরে বা আছিল যত, বিপ্রুপ্রীতে

বিপ্রে দিল দান। যত নর্ত্তক গায়ন, ভাট অকিঞ্চন জন, ধন দিয়া কৈল সবার মান ॥ শ্রীবাসের ব্রাহ্মণী, নাম তাঁর মালিনী, আচার্য্য রত্নের পত্নী সঙ্গে। সিন্দুর হরিদ্রা তৈল, খই কলা নানা ফল, দিয়া পুজে নারীগণ রঙ্গে ॥ অদ্বৈত আচার্য্য ভার্য্যা, জগত পুজিতা আর্য্যা, নাম তাঁর সীতাঠাকুরাণী। আচার্য্যের আজ্ঞা পাঞা, গেলা উপহার লঞা, দেখিতে বালক শিরোমণি ॥ সুবর্ণের কড়ি বউলি; রজত মুদ্রা পাশুলি, সুবর্ণের অঙ্গদ কঙ্কণ। দুবাহুতে দিব্য শঙ্খ, রজতের মলবঙ্ক, সুবর্ণ মুদ্রা নানা হারগণ ॥ ব্যাঘ্র নখ হেম জড়ি, কড়ি পট্ট সূত্র ডোরী, হস্ত পদের যত আভরণ। চিত্র বর্ণ পট্ট শাড়ী, ভুনী থোপ পট্ট পাড়ী, স্বর্ণ রৌপ্য মুদ্রা বহু ধন ॥ দুর্ব্বা ধান্য গোরোচন, হরিদ্রা কুঙ্কুম

চন্দন, মঙ্গল দ্রব্য পাত্র ভরিয়া। বস্ত্র গুপ্ত দোলা চড়ি, সঙ্গে লঞা দাসী চেড়ি, বস্ত্রালঙ্কার পেটারী ভরিয়া ॥ ভক্ষ্য যোগ্য উপহার, সঙ্গে লইল বহু ভার, শচী গৃহে হৈল উপনীত। দেখিয়া বালক ঠাম, সাক্ষাৎ গোকুল কান, বর্ণ মাত্র দেখি বিপরীত ॥ সর্ব্ব অঙ্গ সুনির্ম্মাণ, সুবর্ণ প্রতিমা ভান; সর্ব্ব অঙ্গ সুলক্ষণময়। বালকের দিব্য জ্যোতি, দেখে পাইল বড় প্রীতি, বাৎসল্যেতে দ্রবিল হৃদয় ॥ দুর্ব্বা ধান্য দিল শীর্ষে, কৈল বহু আশিষে, চিরজীবী হও দুই ভাই। ডাকিনী শাকিনী হৈতে, শঙ্কা উপজিল চিত্তে, ডরে নাম থুইল নিমাই ॥ পুত্র মাতা স্নান দিনে, দিল বস্ত্র বিভূষণে, পুত্র সহ মিশ্রেরে সম্মানি। শচী মিশ্রের পূজা লঞা, মনেতে হরিষ হঞা, ঘরে আইলা সীতা ঠাকুরাণী ॥ ঐছে শচী জগন্নাথ; পুত্র পাঞা লক্ষ্মীনাথ, পূর্ণ হইল সকল বাঞ্ছিত। ধন ধান্যে ভরে

ঘর, লোকে মান্য কলেবর, দিনে দিনে হয় আনন্দিত ॥ মিশ্র বৈষ্ণব শান্ত, অলম্পট শুদ্ধ দান্ত, ধন ভোগে নাহি অভিমান। পুত্রের প্রভাবে যত, ধন আসি মিলে তত, বিষ্ণু প্রীতে দ্বিজে দেন দান ॥ লগ্নগণি হর্ষ মতি, নীলাম্বর চক্রবর্ত্তী, গুপ্তে কিছু কহিলা মিশ্রেরে। মহাপুরুষের চিহ্ন, লগ্নে অঙ্গে ভিন্ন ভিন্ন, দেখি এই তারিব সংসারে ॥ ঐছে প্রভু শচী ঘরে, কৃপায় কৈল অবতারে; যেই ইহা করয়ে শ্রবণ। গৌর প্রভু দয়াময়, তারে হয়েন সদয়, সেই পায় তাঁহার চরণ ॥ পাইয়া মানুষ জন্ম, যে না শুনে গৌর গুণ, হেন জন্ম তার ব্যর্থ হৈল। পাইয়া অমৃত ধুনি, পিয়ে বিষগর্ত্ত পানী, জন্মিয়া সে কেনে নাহি মৈল ॥ শ্রীচৈতন্য নিত্যানন্দ, আচার্য্য অদ্বৈতচন্দ্র, স্বরূপ রূপ রঘুনাথ দাস।

ইত্যাদিখণ্ডেত্রয়োদশপরিচ্ছেদঃ ॥ ১৩ ॥ * ॥ * ॥ * ॥ কথঞ্চনেতি ॥ তং চৈতন্যং নবদ্বীপচন্দ্রং নমামি শরণং ব্রজামি। যস্মিনচৈতন্যেকথঞ্চনস্মৃতেসতিদুষ্করং দুষ্কৃতিরূপং সর্ব্বকর্ম্মফলং

ইহা সবার শ্রীচরণ; শিরে বন্দি নিজ ধন, জন্ম লীলা গাইল কৃষ্ণদাস ॥ * ॥ * ॥ ইতি শ্রীচৈতন্য চরিতামৃতে আদিখণ্ডে জন্ম মহোৎসব বর্ণনং নাম ত্রয়োদশঃ পরিচ্ছেদঃ ॥ ১৩ ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ তথাহি। হরিভক্তি বিলাসস্য বিংশতিঃ বিলাসে প্রথমঃ শ্লোকঃ। কথঞ্চন স্মৃতে যস্মিন্ দুষ্করং সুকরং ভবেৎ। বিস্মৃতিশ্চ স্মৃতিং যাতি শ্রীচৈতন্য মমুং ভজে ॥ ১ ॥ * ॥ * ॥ জয় জয় শ্রীচৈতন্য জয় নিত্যানন্দ। জয়াদ্বৈতচন্দ্র জয় গৌরভক্তবৃন্দ ॥ প্রভুর কহিল এই জন্ম লীলা সূত্র। যশোদানন্দন যৈছে হইলা শচী পুত্র ॥ সংক্ষেপে কহিল জন্ম লীলা অনুক্রম। ইবে কহি বাল্য লীলা সূত্রের গণন ॥ * ॥ তথাহি গ্রন্থকারস্য। বন্দে চৈতন্য কৃষ্ণস্য বাল্যলীলাং মনোহরাং। লৌকিকী মপিতামীশ চেষ্টায়াবলিতান্তরাং ॥ ২ ॥ * ॥ * ॥ বাল্য লীলায় আগে প্রভুর উত্থান শয়ন। পিতা মাতায় দেখাইল চিহ্ন চরণ ॥ গৃহে দুইজন দেখি লঘু পদ চিহ্ন। তাহাতেই ধ্বজ বজ্র শঙ্খ চক্র মীন ॥ দেখিয়া দোঁহার চিত্তে হইল বিস্ময়। কার পদ চিহ্ন ঘরে না পায় নিশ্চয় ॥ মিশ্র কহে বালগোপাল আছে শিলা সঙ্গে। তিঁহ মূর্ত্তি হঞা খেলে জানি ঘরে রঙ্গে ॥ সেইক্ষণে জাগি নিমাই করয়ে ক্রন্দন। অঙ্গে লঞা শচী তাঁরে পিয়াইল স্তন ॥ স্তন পিয়াইতে তাঁর চরণ দেখিল। সেই চিহ্ন পায়ে দেখি মিশ্রে বোলাইল ॥ দেখিয়া মিশ্রের হৈল আনন্দিত মতি। গুপ্তে বোলাইল নীলাম্বর চক্রবর্ত্তী ॥ চিহ্ন দেখি চক্রবর্ত্তী বলেন হাসিয়া। লগ্ন গণি পূর্ব্বে আমি রাখ্যাছি লিখিয়া ॥ বত্রিশ লক্ষণ মহাপুরুষ ভূষণ। এই শিশু অঙ্গে দেখি

সুকরং সুকৃতিরূপং ভবেৎ। পুনর্বিস্মৃতং বিপ্রুতরূপধর্ম্মং অকৃতং অকৃতং কাৰ্য্যমাত্রমিত্যর্থঃ ॥ ১ ॥ * ॥ * ॥ বন্দেচৈতন্যেতি ॥ চৈতন্যকৃষ্ণস্যবাল্যলীলাং বাল্যাবস্থাবিহরণং ব্রজামি।

কথম্ভূতাং লীলামনোহরাং মহাচমৎকারিণীমাং। পুনঃ কথম্ভূতাং লৌকিকীং মনুষ্যচেষ্টিতাং তাংলীলাং ঈশচেষ্টাঐশ্বর্য্যচেষ্টয়াহেতুভূতয়া। অবনিতান্তরাং। অথবাবনিতান্তরাং। অযুক্তান্তরাং। অথবাবনিতান্তরাং যুক্তান্তরামিত্যর্থঃ॥ ২ ॥ ॥ ॥ ॥ ॥ ॥ পঞ্চেতি॥ মহাপুরুষস্যদ্বাত্রিংশল্লক্ষণং। মহান্তবতিতদাহ। পঞ্চসূক্ষ্মঃ। নখকেশত্বগ্দন্তাঙ্গুলীতিপঞ্চ। পঞ্চদীর্ঘঃ।

সে সব লক্ষণ ॥ ॥ তথাহি সামুদ্রিকে তৃতীয়ঃ শ্লোকঃ॥ পঞ্চদীর্ঘপঞ্চসূক্ষ্মঃ সপ্তরক্তঃ ষড়ুন্নতঃ। ত্রিহ্রস্বপৃথুগম্ভীরো দ্বাত্রিংশল্লক্ষণো মহান্॥ ৩ ॥ ॥
নারায়ণের চিহ্ন যুক্ত হস্ত চরণ। এই শিশু সর্ব্ব লোকে করিবে তারণ॥ এইত করিবে বৈষ্ণব ধর্ম্মের প্রচার। ইহাঁ হৈতে হবে দুই কুলের নিস্তার॥
মহোৎসব কর সব বোলাহ ব্রাহ্মণ। আজি দিন ভাল করির নামকরণ॥ সর্ব্বলোকের করিবে এই ধারণ পোষণ। বিশ্বম্ভর নাম ইহার এইত কারণ॥ শুনি
শচী মিশ্রের মনে আনন্দ বাড়িল। ব্রাহ্মণ ব্রাহ্মণী আনি মহোৎসব কৈল॥ তবে কত দিনে প্রভুর জানু চংক্রমণ। তথা নানা চমৎকার করাইল দর্শন॥
ক্রন্দনের ছলে বোলাইল হরিনাম। নারী সব হরিবোলে হাসে গৌরধাম॥ তবে কত দিনে কৈল পদ চংক্রমণ। শিশুগণে মিলি কৈল বিবিধ খেলন॥
এক দিন শচী খই সন্দেশ আনিয়া। বাটাভরি দিল কৈল খাওত বসিয়া॥ এত বলি গেলা শচী গৃহে কর্ম্ম করিতে। লুকাঞা লাগিল শিশু মৃত্তিকা খাইতে॥
দেখি শচী ধাঞা আইল করি হায় হায়। মাটি কাড়ি লই কৈল মাটি কেনে খায়॥ কান্দিয়া বলেন শিশু কেনে কর রোষ। তুমি মাটি খাতে দিলে মোর
কিবা দোষ॥ খই সন্দেশ অন্ন যতেক মাটির বিকার। ইহ মাটি সেহ মাটি কি ভেদ বিচার॥ মাটি দেহ মাটি ভক্ষ দেখহ বিচারি। অবিচারে দেহ দোষ কি
বলিতে পারি॥ অন্তরে বিস্মিত শচী বলিল তাহারে। মাটি খাতে জ্ঞানযোগ কে শিখাল তোরে॥ মাটির বিকারান্ন খালে দেহ পুষ্টি হয়। মাটি খালে
রোগ হয় দেহ যায় ক্ষয়॥ মাটির বিকার ঘটে পানী ভরি আনি। মাটি পিণ্ডে ধরি যবে শোষি যায় পানী॥ আত্ম লুকাইতে প্রভু বলিলা তাহারে।

কেশনেত্রনাসিকাবাহুজঙ্ঘেতিপঞ্চঃ। সপ্তরক্তঃ। নেত্রজিহ্বাতালুঅধরোষ্ঠহস্তপাদেতিসপ্তঃ। ষড়ুন্নতঃ। নাসিকাগ্রীবাউরঃ ভাল কপোলচিবুকইতিষট্। ত্রিহ্রস্ব। শিশ্নউরুজানুরিতিত্রয়ঃ। পৃথুবি-

আগে কেনে ইহা মাতা না শিখালে মোরে ॥ ইবে সে জানিল আর মাটি না খাইব। ক্ষুধা লাগে যবে তবে তোমার স্তন পিব ॥ এত বলি জননীর কোলেতে চড়িয়া। স্তন পান করে প্রভু ঈষৎ হাসিয়া ॥ এই মতে নানা ছলে ঐশ্বর্য্য দেখায়। বাল্যভাব প্রকটিয়া পশ্চাৎ লুকায় ॥ অতিথি বিপ্রের অন্ন খাইল তিন বার। পাছে গুপ্তে সেই বিপ্রে করিল নিস্তার ॥ চোরে লঞা গেল প্রভু বাহিরে পাইয়া। তার স্কন্ধে চড়ি আইলা তারে ভুলাইয়া ॥ ব্যাধি ছলে জগদীশ হিরণ্য সদনে। বিষ্ণু নৈবেদ্য খাইল একাদশী দিনে ॥ শিশুগণ লয়ে পাড়াপড়সীর ঘরে। চুরি করি দ্রব্য খায় মারে বালকেরে ॥ শিশু সব শচী স্থানে কৈল নিবেদন। শুনি শচী পুত্রে কিছু দিল ওলাহন ॥ কেনে চুরি

কর কেনে মারহ শিশুরে। কেন পর ঘরে যাহ কিবা নাহি ঘরে ॥ শুনি ক্রুদ্ধ হঞা প্রভু ঘর ভিতর যাঞা। ঘরে যত ভাণ্ড ছিল ফেলিল ভাঙ্গিয়া ॥ তবে শচী কোলে করি করাইল সন্তোষ। লজ্জিত হইলা প্রভু জানি নিজ দোষ ॥ কভু মৃদু হস্তে কৈল মাতাকে তাড়ন। মাতাকে মূর্চ্ছিত দেখে করয়ে ক্রন্দন ॥ নারীগণ কহে নারিকেল দেহ আনি। তবে সুস্থ হয় এই তোমার জননী ॥ বাহিরে যাঞা আনিলেন দুই নারিকেল। দেখিয়া অপূর্ব্ব হৈলা বিস্মিত সকল ॥ কভু শিশু সঙ্গে স্নান করিলা গঙ্গাতে। কন্যাগণ আইলা তাহা দেবতা পুজিতে ॥ গঙ্গাস্নান করি পূজা করিতে লাগিলা। কন্যাগণ মধ্যে প্রভু আসিয়া বসিলা ॥ কন্যারে কহে আমা পূজ আমি দিব বর। গঙ্গা দুর্গা দাসী মোর মহেশ কিঙ্কর। আপনি চন্দন পরি পরেন ফুল মালা। নৈবেদ্য কাড়িয়া 

খান সন্দেশ চালু কলা ॥ ক্রোধে কন্যাগণ কহে শুনহে নিমাঞি। গ্রাম সম্বন্ধে হও আমা সবার ভাই ॥ আমা সবার পক্ষে ইহা করিতে না জুয়ায়। না লহ দেবতা সজ্জ না কর অন্যায় ॥ প্রভু কহে তোমা সবাকে দিল এই বর। তোমা সবার ভর্ত্তা হবে পরম সুন্দর ॥ পণ্ডিত বিদগ্ধ যুবা ধন ধান্যবান। সাত সাত পুত্র হবে চিরায়ু মতিমান ॥ বর শুনি কন্যাগণের অন্তরে সন্তোষ। বাহিরে ভৎর্সনা করে করি মিথ্যা রোষ ॥ কোন কন্যা পলাইল নৈবেদ্য লইয়া। তারে ডাকি কহে প্রভু সক্রোধ হইয়া ॥ যদি নৈবেদ্য না দেহ হইয়া কৃপণী। বুড়া ভর্ত্তা হবে আর চারি সতিনী ॥ ইহা শুনি তা সবার মনে হৈল ভয়। কোন কিছু জানে কিবা দেবাবিষ্ট হয় ॥ আনিয়া নৈবেদ্য তারা

স্বারত্রয়ং। বক্ষঃ কুক্ষিউরইতিত্রয়ং। গম্ভীরত্রয়ং। নাভিস্বরনিতম্বমধ্যঃ ইতিত্রয়ং। ইতিদ্বাত্রিংশল্লক্ষণঃ শ্রীগৌরচন্দ্রস্যদৃশ্যতে॥ ৩ ॥ ※ ॥ ※ ॥ সংকল্পেতি॥ হেসাধ্বাঃকুমার্য্যঃ। ভব-

সম্মুখে ধরিল। খাইয়া নৈবেদ্য তারে ইষ্টবর দিল॥ এইমত চাপল্য সব লোকেরে দেখায়। দুঃখ কার মনে নহে সবে সুখ পায়॥ এক দিন বল্লভাচার্য্য কন্যা লক্ষ্মী নাম। দেবতা পূজিতে আইলা করি গঙ্গাস্নান॥ তারে দেখি প্রভু হৈলা অভিলাষ মনঃ। লক্ষ্মী চিত্তে সুখ পাইল প্রভুর দর্শন॥ সাহজীক প্রীত দুঁহার করিল উদয়। বাল্য ভাবে ছন্ন তনু হইল নিশ্চয়॥ দুহাঁ দেখি দুহাঁর চিত্তে হইল উল্লাস। দেব পূজা ছলে কৈল দোঁহে পরকাশ॥ প্রভু কহে আমা পূজ আমি মহেশ্বর। আমারে পূজিলে পাবে অভীপ্সিত বর॥ লক্ষ্মী তার অঙ্গে দিল পুষ্প চন্দন। মল্লিকার মালা দিয়া করিল বন্দন॥ প্রভু তাঁর পূজা পাঞা হাসিতে লাগিল। শ্লোক পড়ি তার ভাব অঙ্গীকার কৈল॥ ※ ॥ তথাহি শ্রীমদ্ভাগবতে দশমস্কন্ধে দ্বাবিংশোধ্যায়ে একোন বিংশতিঃ শ্লোকে শ্রীকাত্যায়নী ব্রতপরাঃ গোপীঃ প্রতি শ্রীকৃষ্ণ বাক্যং॥ সংকল্পো বিদিতঃ সাধ্ব্যো ভবতীনাং মদর্চ্চনং। ময়ানুমোদিতঃ সোহসৌ সত্যো-ভবিতুমর্হতি॥ ৪ ॥ ※ ॥ ※ ॥ এই মত লীলা রঙ্গে করি গেল ঘরে। গম্ভীর চৈতন্যলীলা কে বুঝিতে পারে॥ চৈতন্য চাপল্য দেখি প্রেমে সর্ব্ব জন। শচী জগন্নাথ দেখি হন ওলাহন॥ এক দিন শচী দেবী পুত্রেরে ভর্ৎসিয়া। ধরিবারে গেলা পুত্রে গেলা পলাইয়া॥ উচ্ছিষ্ট গর্ত্ত ত্যক্ত হাণ্ডীর উপর। বসিয়াছেন সুখে প্রভু দেব বিশ্বম্ভর॥ শচী আসি কহে কেন অশুচি ছুইলা। গঙ্গা স্নান যাই কর অপবিত্র হইলা॥ ইহা শুনি মাতাকে কহিল ব্রহ্মজ্ঞান। বিস্মিতা হইয়া মাতা করাইল স্নান॥ কভু পুত্র সঙ্গে শচী করিলা শয়ন। দেখে দিব্য লোক আসি ভরিল ভবন॥ শচী বলে যাহ পুত্র বোলাহ বাপেরে। মাতৃ আজ্ঞা পাঞা প্রভু চলিলা বাহিরে॥ চলিতে চরণে নূপুর বাজে ঝন ঝন। শুনি চমকিত হৈল পিতা মাতার মনঃ॥ মিশ্র কহে এই বড় অদ্ভুত কাহিনী। শিশু শূন্য পদে কেনে নূপুরের ধ্বনি॥ শচী কহে আর

তীনাং যুষ্মাকং মদর্চ্চনং মৎপূজনমেবসংকল্পেমনোরথবাঞ্ছিতঃ সভবদ্ভিরস্মাভির্নকথিতোপিময়াঅনুমোদিতঃ জ্ঞাতঃ। মদর্থোসংকল্পসদ্যস্তৎক্ষণাৎ ভবতুমর্হতিযোগ্যোভবতীত্যর্থঃ॥

॥ ৪ ॥ * ॥ ৫ ॥ ইতিচতুর্দ্দশপরিচ্ছেদঃ॥ * ॥ ১৪ ॥ * ॥ * ॥ কুমনাইতি॥ যস্যাশ্রীকৃষ্ণচৈতন্যস্যপাদাব্জয়োঃ পাদপদ্মেসুমনঃ। নির্ম্মলমনঃ অর্পণমাত্রেণকরণেন

আঃ খণ্ডঃ ১৪।

এক অদ্ভুত দেখিল। দিব্য দিব্য লোক আসি অঙ্গন ভরিল॥ কিবা কোলাহল করে বুঝিতে না পারি। কাহাকেহ স্তুতি করে অনুমান করি॥ মিশ্র বলে কিছু হউক চিন্তা কিছু নাই। বিশ্বম্ভরের কুশল হউক এই মাত্র চাই॥ এক দিন মিশ্র পুত্রে চাপল্য দেখিয়া। ধর্ম্ম শিক্ষা দিল বহু ভৎর্সন করিয়া॥ রাত্র্যে স্বপ্ন দেখে এক আসিয়া ব্রাহ্মণ। মিশ্রেরে কহয়ে কিছু সরোষ বচন॥ মিশ্র তুমি পুত্রের তত্ত্ব কিছুই না জান। ভৎর্সন তাড়ন কর পুত্র করি মান॥ মিশ্র কহে দেব সিদ্ধ মুনি কেনে নয়। যে সে বড় হউক মাত্র আমার তনয়॥ পুত্রের লালন শিক্ষা পিতার স্বধর্ম্ম। আমি না শিক্ষালে কৈছে জানিবে ধর্ম্ম মর্ম্ম॥ বিপ্র কহে এই যদি দেব সিদ্ধ হয়। স্বতঃ সিদ্ধ জ্ঞান তবে শিক্ষা ব্যর্থ হয়॥ মিশ্র কহে পুত্র কেনে নহে নারায়ণ। তথাপি পিতার ধর্ম্ম পুত্রকে শিক্ষণ॥ এই মতে দুহে করেন ধর্ম্ম বিচার। শুদ্ধ বাৎসল্য মিশ্র নাহি জানে আর॥ এত শুনি দ্বিজ গেল হৈয়া আনন্দিত। মিশ্র জাগিয়া হৈল পরম বিস্মিত॥ ৬৬ বন্ধু বান্ধব স্থানে স্বপ্ন কহিল। শুনিয়া সকল লোক বিস্মিত হইল॥ এই মত শিশু লীলা করে গৌরচন্দ্র। দিনে দিনে পিতা মাতার বাড়িল আনন্দ॥ কত দিনে মিশ্র পুত্রে হাতে খড়ি দিল। অল্প দিনে দ্বাদশ ফলা অক্ষর শিখিল॥ বাল্য লীলা সূত্র এই কহিল অনুক্রম। ইহা বিস্তারিয়াছেন দাস বৃন্দাবন॥ অতএব বাল্য লীলা সংক্ষেপে সূত্র কৈল। পুনরুক্তি বিস্তারিয়া ভয়ে না কহিল॥ শ্রীরূপ রঘুনাথ পদে যার আশ। চৈতন্য চরিতামৃত কহে কৃষ্ণদাস॥ * ॥ ইতি শ্রীচৈতন্য চরিতামৃতে আদ্যখণ্ডে বাল্য লীলা সূত্রবর্ণনং নামঃ চতুর্দ্দশঃ পরিচ্ছেদঃ॥ ১৪ ॥ * ॥ * ॥ * ॥ * ॥ গ্রন্থকারস্য। কুমনাঃ সুমনা স্বংহি যাতি যস্য পদাব্জয়োঃ। সুমনোঽর্পণ মাত্রেণ তং চৈতন্যং প্রভুং ভজে॥ ১ ॥ * ॥ * ॥ জয় জয় শ্রীচৈতন্য

কুমনাঃ জনঃ কুৎসিতমনোযস্যসঃ সুমনাঃ নির্ম্মলমনাঃ ... তং চৈতন্যপ্রভুং ... ভজেসেবেইত্যর্থঃ॥ ১ ॥ * ॥ * ॥ গৌরচন্দ্রেতি ॥

চৈতন্যকৃষ্ণস্যশচীযশোদানন্দনস্যপৌগণ্ডদশবর্ষপর্য্যন্তবিহারাদিলীলাঅতিসুবিস্তৃতাঅতিসুন্দরবিস্তারিতভবতি। কথম্ভূতাবিদ্যারম্ভঃমুখ্যবিদ্যারম্ভাদিপাণিগ্রহণান্তা। পুনঃ কথম্ভূতামনোহরাআশু-

জয় নিত্যানন্দ। জয়াদ্বৈতচন্দ্র জয় গৌর ভক্ত বৃন্দ॥ পৌগণ্ড লীলার সূত্র করিয়ে গণন। পৌগণ্ড বয়সে প্রভুর মুখ্য অধ্যয়ন॥ ❋ ॥ তথাহি গ্রন্থ-কারস্য। পৌগণ্ড লীলা চৈতন্য কৃষ্ণস্যাতি সুবিস্তৃতা। বিদ্যারম্ভমুখা পাণিগ্রহণান্তা মনোহরা॥ ২ ॥ ❋ ॥ ❋ ॥ গঙ্গাদাস পণ্ডিত স্থানে পড়েন ব্যাকরণ। শ্রবণ মাত্রে কণ্ঠে কৈল বৃত্তি সূত্রগণ॥ অল্পকালে হৈলা পঞ্জী টীকাতে প্রবীণ। চিরকালের পড়ুয়া জিনে হইয়া নবীন॥ অধ্যয়ন লীলা প্রভুর দাস বৃন্দাবন। চৈতন্য মঙ্গলে কৈল বিস্তারি বর্ণন॥ এক দিন মাতার পদে করিয়া প্রণাম। প্রভু কহে মাতা মোরে দেহ এক দান॥ মাতা বলে তাহি দিব যা তুমি মাগিবে। প্রভু কহে একাদশীতে অন্ন না খাইবে॥ শচী কহে না খাইব ভালই কহিলা। সেই হৈতে একাদশী করিতে লাগিলা॥ তবে মিশ্র বিশ্বরূপের দেখিয়া যৌবন। কন্যা মাগি বিবাহ দিতে কৈল মনঃ॥ বিশ্বরূপ শুনি ঘর ছাড়ি পলাইলা। সন্ন্যাস করিয়া তীর্থ করিবারে গেলা॥ শুনি মিশ্র পুরন্দরের দুঃখি হৈল মনঃ। তবে প্রভু মাতা পিতার কৈল আশ্বাসন॥ ভাল হৈল বিশ্বরূপ সন্ন্যাস করিল। পিতৃকুল মাতৃকুল দুই উদ্ধারিল॥ আমিত করিব তোমা দুহাঁর সেবন। শুনিয়া সন্তুষ্ট হৈল পিতা মাতার মনঃ॥ এক দিন নৈবেদ্য তাম্বূল খাইয়া॥ ভূমিতে পড়িলা প্রভু অচেতন হঞা॥ আস্তে ব্যস্তে পিতা মাতা মুখে দিল পানী। সুস্থ হঞা কহে প্রভু অপূর্ব্ব কাহিনী॥ এথা হৈতে বিশ্বরূপ মোরে লঞা গেলা। সন্ন্যাস করহ তুমি আমারে কহিলা॥ আমি কৈল আমার অনাথ পিতা মাতা। আমিহ বালক সন্ন্যাসের কিবা কথা॥ গৃহস্থ হইয়া কার পিতৃ মাতৃ সেবন। ইহাতে সন্তুষ্ট হবেন লক্ষ্মী নারায়ণ॥ তবে বিশ্বরূপ ইহা পাঠাইল মোরে। মাতাকে কহিলা কোটি কোটি নমস্কারে॥ এইমত নানা লীলা করে গৌরহরি। কি কারণে লীলা ইহা

মনোহরণশীলেত্যর্থঃ॥ ২ ॥ ❋ ॥ ❋ ॥ নগৃহমিতি॥ গৃহিণীং বিনাগৃহস্বর্গমনশোভতেতদাহ। গৃহং কেবলং নিবাসস্থানং [নগৃহমিত্যাহুঃ পণ্ডিতানবদন্তীত্যর্থঃ। গৃহিণীগৃহং ভার্য্যা-

য়াসহগৃহস্থমুচ্যতেকথ্যতেইত্যর্থঃ। হিনিশ্চিতং তয়াগৃহিণ্যাসহিতান্সর্ব্বান্সমুদায়ান্পুরুষার্থান্ধর্ম্মার্থকামমোক্ষাদীন্সগৃহীভুঙ্ক্তে। ভোগং কুরুতেকিং কৃত্বাসুখং যথাস্যাত্তথাভার্য্যামাদায়গ্রহণং কৃত্বা॥ ৩ ॥ * ॥ * ॥ ইত্যাদিখণ্ডে পঞ্চদশপরিচ্ছেদঃ॥ * ॥ * ॥ ১৫ ॥ * ॥ * ॥ কৃপাসুধেতি॥ তং চৈতন্যপ্রভুং ভজেহং শরণং ব্রজামি। যস্যচৈতন্যপ্রভোঃ কৃপা-

বুঝিতে না পারি॥ কত দিন রহি মিশ্র গেলা পরলোক। মাতা পুত্র দুঁহার বাড়িল হৃদি শোক॥ বন্ধু বান্ধব আসি দুহাঁ প্রবোধিলা। পিতৃ ক্রিয়া বিধিমত ঈশ্বর করিলা॥ কত দিনে প্রভু কিছু করিলা চিন্তন। গৃহস্থ হইলাম ইবে চাহি গৃহধর্ম্ম॥ গৃহিণী বিনা গৃহধর্ম্ম না হয় শোভন। এত চিন্তি বিবাহ করিতে হৈলমনঃ॥ * ॥ তথাহি উদ্বাহতত্ত্বে সপ্তমাঙ্কে ভট্টস্য ধৃতাস্মৃতিঃ। ন গৃহং গৃহমিত্যাহু গৃহিণী গৃহমুচ্যতে। তয়া হি সহিতঃ সর্ব্বান্ পুরুষার্থান্ সমস্নুতে॥ ৩ ॥ * ॥ * ॥ দৈবে এক দিন প্রভু পড়িয়া আসিতে। বল্লভাচার্য্যের কন্যা দেখে গঙ্গাপথে॥ পূর্ব্ব সিদ্ধভাব দুহাঁর উদয় করিলা। দৈবে বনমালী ঘটক শচী স্থানে আইলা॥ শচীর ইঙ্গিতে সম্বন্ধ করিল ঘটন। লক্ষ্মীরে বিবাহ কৈল শচীর নন্দন॥ পৌগণ্ড লীলায় লীলা বহুত প্রকার। বৃন্দাবন দাস ইহা করিয়াছেন বিস্তার॥ অতএব দিঙ্মাত্র ইহা দেখাইল। চৈতন্য মঙ্গল সর্ব্ব লোকে খ্যাত হৈল॥ শ্রীরূপ রঘুনাথ পদে যার আশ। চৈতন্য চরিতামৃত কহে কৃষ্ণদাস॥ * ॥ ইতি শ্রীচৈতন্য চরিতামৃতে আদ্যখণ্ডে পৌগণ্ড লীলাসূত্র বর্ণনং নাম পঞ্চদশঃ পরিচ্ছেদ॥ ১৫ ॥ * ॥ * ॥ গ্রন্থকারস্য। কৃপাসুধা সরিদ্যস্য বিশ্বমাপ্লাবয়ন্ত্যপি। নীচগৈব সদাভাতি তং চৈতন্য প্রভুং ভজে॥ ১ ॥ * ॥ * ॥ জয় জয় শ্রীচৈতন্য জয় নিত্যানন্দ। জয়াদ্বৈতচন্দ্র জয় গৌরভক্তবৃন্দ॥ * ॥ তথাহি গ্রন্থকারস্য। জীয়াৎ কৈশোর চৈতন্যো মূর্ত্তিমত্যা গৃহাগমাৎ। লক্ষ্ম্যার্চ্চিতোঽথবাগ্দেব্যা দিশাং জয়িজয়চ্ছলাৎ॥ ২ ॥ * ॥ * ॥ এইত কৈশোর লীলার সূত্র অনুবন্ধ। শিষ্যগণ পড়াইতে করিল আরম্ভ॥ শত শত শিষ্য সঙ্গে

অনুগ্রহরূপামৃধাসৃতসরিৎনদী। বিশ্বং জগৎসর্ব্বং আপ্লাবয়ন্তীমুস্তপি। তথাপিঅপিসদাসর্ব্বদানীচগানীচেনগচ্ছতীতিএবম্ভাতিদেদীপ্যবতীভবতীত্যর্থঃ॥ ১ ॥ * ॥ * ॥ জীয়াদিতি॥
কৈশোরচৈতন্যঃ শ্রীকৃষ্ণচৈতন্যোজয়তি। অথবা সর্ব্বোৎকর্ষেণবর্ত্ততে। সর্ব্বচৈতন্যাবস্থানিরিক্তঃ সর্ব্বোৎকর্ষেণার্থঃ। নচৈতন্যঃ কথম্ভূতঃ। মূর্ত্তিমত্যাগৃহাগমাৎ স্বয়ংবিভাবরিতি। মূর্ত্তিমত্যাশরীরধারিণ্যা-

গদা অধ্যয়ন। ব্যাখ্যা শুনি সর্ব্ব লোকের চমকিত মনঃ ॥ সর্ব্বশাস্ত্রে সর্ব্ব পণ্ডিত পায় পরাজয়। বিনয় ভঙ্গিতে করে দুঃখ নাহি হয় ॥ বিবিধ ঔদ্ধত্য করে শিষ্যগণ সঙ্গে। জাহ্নবীতে জলকেলী করে নানা রঙ্গে ॥ কত দিনে কৈল প্রভু বঙ্গেরে গমন। যাহা যায় তাহা লয়ায় নাম সংকীর্ত্তন ॥ বিদ্যার প্রভাব দেখি চমৎকার চিত্তে। শত শত পড়ুয়া আসি লাগিলা পড়িতে ॥ সেই দেশে বিপ্র নাম মিশ্র তপন। নিশ্চয় করিতে নারে সাধ্য সাধন ॥ বহু শাস্ত্রে বহু বাক্যে চিত্তে ভ্রম হয়। সাধ্য সাধন শ্রেষ্ঠ না হয় নিশ্চয় ॥ স্বপ্নে এক বিপ্র কহে শুনহ তপন। নিমাঞি পণ্ডিত স্থানে করহ গমন ॥ তিঁহো তোমার সাধ্যসাধন করিবে নিশ্চয়। সাক্ষাৎ ঈশ্বর তিঁহো নাহিক সংশয় ॥ স্বপ্ন দেখি

মিশ্র আসি প্রভুর চরণে। স্বপ্নের বৃত্তান্ত সব কৈল নিবেদনে ॥ প্রভু তুষ্ট হঞা সাধ্যসাধন কহিল। নাম সংকীর্ত্তন কর উপদেশ কৈল ॥ তার ইচ্ছা প্রভু সঙ্গে নবদ্বীপে বসি। প্রভু আজ্ঞা দিল তুমি যাও বারাণসী ॥ তাঁহা আমা সঙ্গে তোমার হবে দরশন। আজ্ঞা পাঞা মিশ্র কৈল কাশীতে গমন ॥ প্রভুর অন্তর লীলা বুঝিতে না পারি। স্বসঙ্গ ছাড়াঞা কেনে পাঠান কাশীপুরী ॥ এই মত বঙ্গের লোকের কৈল সবার হিত। নাম দিয়া ভক্ত কৈল পড়াঞা পণ্ডিত ॥ এই মত বঙ্গে প্রভু করে নানা লীলা। এথা নবদ্বীপে লক্ষ্মী বিরহে দুঃখী হৈলা ॥ প্রভুর বিরহ সর্প লক্ষ্মীরে দংশিল। বিরহ সর্প বিষে তাঁর পর-লোক হৈল ॥ অন্তরে জানেন প্রভু যাতে অন্তর্যামী। দেশেরে আইলা প্রভু শচী দুঃখ জানি ॥ ঘরে আইলা প্রভু বহু লঞা ধন জন। তত্ত্বজ্ঞানে কৈল শচীর

দুঃখ বিমোচন ॥ শিশুগণ লয়ে পুনঃ বিদ্যার বিলাস। বিদ্যা বলে সভা জিনে ঔদ্ধত্য প্রকাশ ॥ তবে বিষ্ণুপ্রিয়া ঠাকুরাণীর পরিণয়। তবেত করিল প্রভু দিগ্বিজয়ীজয় ॥ বৃন্দাবন দাস ইহার করিয়াছে বিস্তার। স্ফুট নাহি করে দোষ গুণের বিচার ॥ সেই অংশ কহি তাঁরে করি নমস্কার। যা,শুনি দিগ্বিজয়ী কৈল আপনা ধিক্কার ॥ জ্যোৎস্না-বতী রাত্রি প্রভু শিষ্যগণ সঙ্গে। বসিয়াছেন গঙ্গাতীরে বিদ্যার প্রসঙ্গে ॥ হেনকালে দিগ্বিজয়ী তথাই আইলা। গঙ্গারে বন্দন করি প্রভুরে মিলিলা ॥ বসাইল তারে প্রভু আ-দর করিয়া। দিগ্বিজয়ী কহে মনে অবিজ্ঞা করিয়া ॥ ব্যাকরণ পড়াহ নিমাঞি পণ্ডিত তোমার নাম। বাল্যশাস্ত্রে লোক তোমার কহে গুণগ্রাম ॥ ব্যাকরণ মধ্যে জানি পড়াহ

লক্ষ্ম্যাঃ কর্ত্র্যাঅর্চ্চিতঃ সর্ব্বপ্রকারেণসেবিতঃ। অথান্তরং বাগ্দেব্যাসরস্বত্যাকরণভূতয়াদিশাং সর্ব্বদিশাং জয়স্তস্মাৎজগীজয়ঙ্কৃতবান্॥ ২ ॥ ※ ॥ ※ ॥ মহত্ত্বমিতি। গঙ্গায়াঃ মহত্ত্বং



কলাপ। শুনিল কাঁকিতে তোমার শিষ্যের সংলাপ ॥ প্রভু কহে ব্যাকরণ পড়াই অভিমান করি। শিষ্যেহ না বুঝে আমি বুঝাইতে নারি ॥ কাঁহা তুমি সর্ব্ব শাস্ত্রে কবিত্ত্বে প্রবীণ। কাঁহা আমি সব শিষ্য পড়ুয়া নবীন ॥ তোমার কবিত্ব কিছু শুনিতে হয় মনঃ। কৃপা করি কর যদি গঙ্গার বর্ণন ॥ শুনিয়া ব্রাহ্মণ গর্ব্বে বর্ণিতে লাগিল। ঘটী একে শতশ্লোক গঙ্গার বর্ণিল ॥ শুনিয়া করিল প্রভু বহুত সংকার। তোমা সম পৃথিবীতে কবি নাহি আর ॥ তোমার কবিতা শ্লোক বুঝিতে কার শক্তি। তুমি ভাল জান অর্থ কিবা সরস্বতী ॥ এক শ্লোকের অর্থ যদি কর নিজ মুখে। শুনি সব লোক তবে পায় বড় সুখে ॥ তবে দিগ্বিজয়ী ব্যাখ্যার শ্লোক পুছিল। শত শ্লোকের এক শ্লোক প্রভুত পড়িল ॥ ※ ॥ তথাহি দিগ্বিজয়ী বাক্যং। মহত্ত্বং গঙ্গায়াঃ সততমিদমাভাতি নিতরাং যদেষা শ্রীবিষ্ণোশ্চরণ কমলোৎপত্তি সুভগা। দ্বিতীয় শ্রীলক্ষ্মীরিব সুরনরৈরর্চ্চ্যচরণা, ভবানীভর্ত্তুর্যাশিরসি বিভবত্যদ্ভুত গুণা ॥ ৩ ॥ ※ ॥ ※ ॥ এই শ্লোকের অর্থ কর প্রভু যদি বৈল। বিস্মিত হঞা দিগ্বিজয়ী প্রভুকে পুছিল ॥ ঝঞ্ঝাবাত প্রায় আমি শ্লোক পড়িল। তার মধ্যে শ্লোক তুমি কৈছে কণ্ঠে কৈল ॥ প্রভু কহে দেবের বরে তুমি কবিবর। ঐছে দেবের বরে কেহ হয় শ্রুতিধর ॥ শ্লোকের অর্থ কৈল বিপ্র পাইয়া সন্তোষ। প্রভু কহে কহ শ্লোকের কিবা গুণ দোষ ॥ বিপ্র কহে শ্লোকে নাহি দোষের প্রকাশ। উপমালঙ্কার গুণ কিছু অনুপ্রাস ॥ প্রভু কহেন কহি যদি না করহ রোষ। কহ তোমার এই শ্লোকে কিবা আছে দোষ ॥ প্রতিভার কাব্য তোমার দেবতা সন্তোষে। ভাল বিচারিলে তার জানি গুণ দোষে ॥ তাতে ভাল ভাঁতি শ্লোক করহ বিচার। কবি কহে যে কহিলে সেই বেদ সার ॥ ব্যাকরণী তুমি নাহি পড় অলঙ্কার। তুমি কি জানিবে এই কবিত্বের সার ॥ প্রভু কহেন অতএব পুছিয়ে তোমারে।



[illegible]

পুনঃ সুভগাসুস্থুঃভগঃঐশ্বর্য্যং যস্যাঃ সা। পুনঃ কথম্ভূতা। সুরনরৈর্দেবমনুষ্যৈঃ কর্ত্তৃভূতৈরর্চ্চ্যৌবন্দনীয়ৌচরণৌপাদৌযস্যাঃ সা। কাইবতদাহ। দ্বিতীয়শ্রীলক্ষ্মীরিবদ্বিতীয়গোলোকেশ্বরীবৎ।

বিচারিয়া গুণ দোষ বুঝাহ আমারে॥ নাহি পড়ি অলঙ্কার করিয়াছি শ্রবণ। তাতে এই শ্লোক দেখি বহু দোষ গুণ॥ কবি কহে কহ দেখি কোন গুণ দোষ। প্রভু কহেন কহি শুন না করিহ রোষ॥ পঞ্চদোষ এই শ্লোকে পঞ্চ অলঙ্কার। ক্রমে আমি কহি শুন করহ বিচার॥ অবিমৃষ্ট বিধেয়াংশ দুই ঠাঞি চিহ্ন। বিরুদ্ধ মতি ভগ্ন ক্রম পুনঃ দোষ তিন॥ গঙ্গার মহত্ত্ব শ্লোক মূল বিধেয়। ইদং শব্দে অনুবাদ পাছে অবিধেয়॥ বিধেয় আগে কহি শ্লোকে কহিল অনুবাদ। এই লাগি শ্লোকের অর্থ করিয়াছি বাদ॥ * ॥ তথাহি একাদশী তত্ত্বে ব্রতলক্ষণ কথনে ত্রয়োদশাঙ্কধৃতন্যায়। অনুবাদ মনুক্ত্বৈব ন বিধেয় মুদীরয়েৎ। নহ্য লব্ধাস্পদং কিঞ্চিৎ কুত্রচিৎ প্রতিতিষ্ঠতি॥ ৪ ॥ * ॥ * ॥ দ্বিতীয় শ্রীলক্ষ্মী ইহ দ্বিতীয়ত্ব বিধেয়। সমাসে গৌণ হৈলে অর্থ গেল ক্ষয়॥ দ্বিতীয় শব্দ বিধেয় তাঁহা পড়িল সমাসে। লক্ষ্মীর সমতা অর্থ করিল বিনাশে॥ অবিমৃষ্ট বিধেয়াংশ এই দোষ নাম। আর এক দোষ আগে শুন সাবধান॥ ভবানীভর্ত্তৃ শব্দ দিলে পাইয়া সন্তোষ। বিরুদ্ধ মতিকৃত নাম এই মহা দোষ॥ ভবানী শব্দে কহে মহাদেবের গৃহিণী। তার ভর্ত্তা কহিলে দ্বিতীয় ভর্ত্তা জানি॥ শিব পত্নীর ভর্ত্তা ইহা শুনিতে বিরুদ্ধ। বিরুদ্ধ মতি শব্দ শাস্ত্রে কভু নহে শুদ্ধ॥ ব্রাহ্মণ পত্নীর ভর্ত্তা হস্তে দেহ দান। শব্দ শুনিতে হয় দ্বিতীয় ভর্ত্তা জ্ঞান॥ বিভবতি ক্রিয়ায় বাক্য সাঙ্গ পুনর্বিশেষণ। অদ্ভুত গুণ এই পুনরাও দূষণ॥ তিন পাদে অনুপ্রাস দেখি অনুপম। একপাদে নাহি এই ভগ্নদোষ ক্রম॥ যদ্যপি এই শ্লোকে আছে পঞ্চ অলঙ্কার। এই পঞ্চ দোষে শ্লোক কৈল ছারখার॥ দশ অলঙ্কারে যদি এক শ্লোক হয়। এক দোষে সব

যাগঙ্গাভবানীভর্ত্তুঃ শঙ্করস্যশিরসিমস্তকেজটকেনাপিবিহরতি। অতএবাদ্ভুতগুণবতীত্যর্থঃ॥ ৩ ॥ * ॥ * ॥ অনুবাদেতি॥ অনুবাদমুদ্দেশ্যং জ্ঞাতবস্তুতদনুক্ত্বা কিঞ্চিন্নৈবাবিধেয়ং

সাধ্যং অদ্ভুতং বস্তুনপ্রয়োজয়েৎ নবিধেয়সাপ্রয়োগং কুর্য্যাৎ ॥ ৪ ॥ * ॥ * ॥ * ॥ রসালঙ্কারেতি॥ কাব্যং কবিবচনং রসালঙ্কারবৎশৃঙ্গারাদিরসোপযোগি ভূষণাদিবৎ। বিভূষিতং স্যাৎভবতি। চেদ্যদিদোষযুক্তদোষযুক্তাভবতি। যথাসুন্দরমপিবপুঃ শরীরং শ্বিত্রে... তকষ্ঠেন। একেনঅল্পেনচুর্ভগং নিন্দিতং দূষিতং ভবৎইতি॥ ৫ ॥ * ॥ * ॥ * ॥

অলঙ্কার হয় ক্ষয় ॥ সুন্দর শরীর যৈছে ভূষণে ভূষিত। এক শ্বেতকুষ্ঠে যৈছে করয়ে বিগীত ॥ * ॥ তথাহি ভরত মুনি বাক্যং॥ রসালঙ্কার বৎকাব্যং দোষযুক চেদ্বিভূষিতং। স্যাদ্বপুঃ সুন্দরমপি শ্বিত্রেণৈকেন দুর্ভগং ॥ ৫ ॥ * ॥ * ॥ পঞ্চ অলঙ্কারের এবে শুনহ বিচার। দুই শব্দালঙ্কার তিন অর্থ অলঙ্কার ॥ শব্দালঙ্কারে তিন পাদে আছে অনুপ্রাস। শ্রীলক্ষ্মী শব্দে পুনরুক্ত বদাভাস ॥ শ্রীশব্দে লক্ষ্মী শব্দে এক বস্তু উক্ত। পুনরুক্ত প্রায় ভাসে নহে পুনরুক্ত ॥ শ্রীযুত লক্ষ্মীর অর্থে অর্থের প্রকাশ। অতএব শব্দালঙ্কার অনুপ্রাস ॥ প্রথম চরণে পঞ্চ তকারের পাঁতি। তৃতীয় চরণে হয় পঞ্চ রেফ স্থিতি ॥ চতুর্থ চরণে চারি ভকার প্রকাশ। অতএব শব্দালঙ্কার অনুপ্রাস ॥ শ্রীশব্দে লক্ষ্মী শব্দে এক বস্তু উক্ত। পুনরুক্ত বদাভাসে নহে পুনরুক্ত ॥ শ্রীযুত লক্ষ্মী অর্থে অর্থের বিভেদ। পুনরুক্ত বদাভাসে শব্দালঙ্কার ভেদ ॥ লক্ষ্মীরিব অর্থালঙ্কার উপমা প্রকাশ। আর অর্থালঙ্কার আছে নাম বিরোধাভাস ॥ গঙ্গাতে কমল জন্মে সবার সুবোধ। কমলে গঙ্গার জন্ম অত্যন্ত বিরোধ ॥ ইহা বিষ্ণু পাদপদ্মে গঙ্গার উৎপত্তি। বিরোধালঙ্কার ইহার মহা চমৎকৃতি ॥ ঈশ্বর অচিন্ত্য শক্ত্যে গঙ্গার প্রকাশ। ইহাতে বিরোধ নাহি বিরোধ আভাস ॥ * ॥ তথাহি শ্রীভগবৎ শ্রীকৃষ্ণ চৈতন্য পাদোক্ত শ্লোকঃ। অম্বুজ মম্বুজ জাতং কৃচিদপি নজাত মম্বুজাদম্বু। মুরভিদিতদ্বিপরীতং পাদাম্ভোজান্মহানদী জাতা ॥ ৬ ॥ * ॥ * ॥ গঙ্গার মহত্ত্ব সাধ্য সাধন তাহার। বিষ্ণু পাদোৎপত্তি অনুমান অলঙ্কার ॥ স্থূল এই পঞ্চ দোষ পঞ্চ অলঙ্কার। সূক্ষ্ম বিচারিয়ে যদি আছয়ে অপার ॥ প্রতিভা কবিত্ব তোমার দেবতা প্রসাদে। অবিচার বাক্যে অবশ্য পড়ে দোষ বাদে ॥ বিচার করিলে কবিত্ব হয় সুনির্ম্মল। সালঙ্কার হৈলে অর্থ করে ঝলমল ॥ শুনিয়া প্রভুর বাক্য দিগ্বজয়ী

অম্বুজেতি ॥ অম্বু নিজলেঅম্বুজং পদ্মং জাতং ভবতি। অম্বু জাতংকমলাৎঅম্বু জলং নহিজাতং সম্ভবেৎ। মুরভিদিপো বিন্দম্বুরারেঃএতদসম্ভবং বিপরীতং ভবেৎ। যথাভগবৎমুরারিভিরেঃ পাদা

বিস্মিত। মুখে না নিঃসরে বাক্য প্রতিভা স্তম্ভিত ॥ কহিতে চাহয়ে কিছু না আইসে উত্তর। তবে বিচারয়ে মনে হইয়া কাতর ॥ পড়ুয়া বালকে কৈল মোর বুদ্ধি লোপ। জানি সরস্বতী মোরে করিয়াছেন কোপ ॥ যে ব্যাখ্যা করিল সে মনুষ্যের নহে শক্তি। নিমাঞি মুখে রহি বলে আপনে সরস্বতী ॥ এত ভাবি কহে শুন নিমাই পণ্ডিত। তব ব্যাখ্যা শুনি আমি হইলাম বিস্মিত ॥ অলঙ্কার নাহি পড় নাহি শাস্ত্রাভ্যাস। কেমতে এসব অর্থ করিলে প্রকাশ ॥ ইহা শুনি মহাপ্রভু অতি বড় রঙ্গী। তাহার হৃদয় জানি কহে করি ভঙ্গি ॥ শাস্ত্রের বিচার ভাল মন্দ নাহি জানি। সরস্বতী যাহা বলায় সেই বলি বাণী ॥ ইহা শুনি দিগ্বিজয়ী করিল নিশ্চয়। শিশু দ্বারে দেবী মোরে

করিল পরাজয় ॥ আজি তাঁরে নিবেদিব করি জপধ্যান। শিশু দ্বারে কৈল মোরে এত অপমান ॥ বস্তুত সরস্বতী অশুদ্ধ শ্লোক করাইল। বিচার সময় তার মুখ আচ্ছাদিল ॥ তবে শিষ্যগণ সব হাসিতে লাগিল। তা সবা নিষেধি প্রভু কবিরে কহিল ॥ তুমি মহাপণ্ডিত হও কবি শিরোমণি। যার মুখে বাহিরায় ঐছে কাব্যবাণী ॥ তোমার কবিত্ব যেন গঙ্গাজল ধার। তোমা সম কবি কোথাহ নাহি আর ॥ ভবভূতি জয়দেব আর কালিদাস। তা সবার কবিত্বে হয় দোষের প্রকাশ ॥ দোষ গুণ বিচারে এই অল্প করি মানি। কবিত্ব করণে শক্তি তাহি সে বাখানি ॥ শৈশব চাপল্য কিছু না লবে আমার। শিষ্যের সমান মুঞি না হঙি তোমার ॥ আজি বাসা যাহ কালি মিলিমু আরবার। শুনিব তোমার মুখে শাস্ত্রের বিচার ॥ এইমতে নিজ ঘরে গেলা দুই জন।

কবি রাত্রো কৈল সরস্বতী আরাধন ॥ সরস্বতী রাত্রো তারে উপদেশ কৈল। সাক্ষাৎ ঈশ্বর করি প্রভুরে জানিল ॥ প্রাতে আসি প্রভু পদে লইল শরণ। প্রভু কৃপা কৈল তার খণ্ডিল বন্ধন ॥ ভাগ্যবন্ত দিগ্বিজয়ী সফল জীবন। বিদ্যাবলে পাইল মহাপ্রভুর চরণ ॥ এসব লীলা বর্ণিয়াছেন বৃন্দাবন দাস। যে কিছু করিল ইহা বিশেষ প্রকাশ ॥ চৈতন্য গোসাঞির লীলা অমৃতের ধার। সর্বেন্দ্রিয় তৃপ্তি হয় শ্রবণে যাহার ॥ শ্রীরূপ রঘুনাথ পদে যার আশ। চৈতন্য চরিতামৃত কহে কৃষ্ণদাস ॥ * ॥ * ॥ * ॥
ইতি শ্রীচৈতন্য চরিতামৃতে আদ্যখণ্ডে কৈশোর লীলা সূত্র বর্ণনং নাম ষোড়শঃ পরিচ্ছেদঃ ॥ * ॥ ১৬ ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥

স্তোত্রাৎপাদপদ্মাৎমহানদীজাতামন্দাকিনীজাতাভবতীত্যর্থঃ ॥ ৬ ॥ ※ ॥ ※ ॥ ইতিষোড়শপরিচ্ছেদঃ ॥ ※ ॥ ১৬ ॥ ※ ॥ বন্দেইতি। তং চৈতন্যং শরণং নমামীত্যর্থঃ কথ-
ম্ভূতং স্বৈরং স্বচ্ছন্দং অদ্ভুতং আশ্চর্য্যং ইহিতং ঈশ্বরং বন্যমতং। যদ্দয়াপ্রসাদতঃ সকাশাৎযবনাম্লেচ্ছাঃ। কৃষ্ণনামপ্রজল্পকাঃ সন্তঃ। সুমনায়ন্তেসুমনসঃ সাধোর্বৎআচরন্তে। অথবানির্ম্মলা-

গ্রন্থকারস্য। বন্দে স্বৈরাদ্ভুতেহহং তং চৈতন্যং যৎপ্রসাদতঃ। যবনাঃ সুমনায়ন্তে কৃষ্ণনাম প্রজল্পকাঃ ॥ ১ ॥ ※ ॥ ※ ॥ জয় জয় শ্রীচৈতন্য জয় নিত্যানন্দ। জয়াদ্বৈতচন্দ্র জয় গৌরভক্তবৃন্দ ॥ কৈশোর লীলার সূত্র করিল গণন। যৌবন লীলার সূত্র করি অনুক্রম ॥ ※ ॥ তথাহি গ্রন্থকারস্য ॥ বিদ্যা সৌন্দর্য্য সদ্বেশ সম্ভোগ নৃত্য কীর্ত্তনৈঃ। প্রেমনাম প্রদানৈশ্চ গৌরোদীব্যতি যৌবনে ॥ ২ ॥ ※ ॥ ※ ॥ যৌবন প্রবেশে অঙ্গের অঙ্গ বিভূষণ। দিব্য বস্ত্র দিব্য বেশ মাল্য চন্দন ॥ বিদ্যার ঔদ্ধত্যে কাহু না করে গণন। সকল পণ্ডিত জিনি করে অধ্যাপন ॥ বায়ু ব্যাধি ছলে কৈল প্রেম পরকাশ। ভক্ত গণ লৈয়া কৈল বিবিধ বিলাস ॥ তবেত করিলা প্রভু গয়াকে গমন। ঈশ্বর পুরীর সঙ্গে তথাই মিলন ॥ দীক্ষা অনন্তরে কৈল প্রেম প্রকাশ। দেশে আগমন পুনঃ প্রেমের বিলাস ॥ শচীকে প্রেমদান তবে অদ্বৈত মিলন। অদ্বৈত পাইল বিশ্বরূপ দরশন ॥ প্রভুর অভিষেক তবে করিল শ্রীবাস। খাটে বসি প্রভু কৈল ঐশ্বর্য্য প্রকাশ ॥ তবে নিত্যানন্দ স্বরূপের আগমন। প্রভুকে মিলিয়া পাইলা ষড়্‌ভুজ দর্শন ॥ প্রথমে ষড়্‌ভুজ তাঁরে দেখাইল ঈশ্বর। শঙ্খ চক্র গদা পদ্ম শার্ঙ্গ বেণুধর ॥ পাছে চতুর্ভুজ হৈলা তিন অঙ্গে বক্র। দুই হস্তে বেণু বাজায় দুই হস্তে চক্র ॥ তবেত দ্বিভুজ কেবল বংশীবদন ॥ শ্যাম অঙ্গ পীত বস্ত্র ব্রজেন্দ্রনন্দন ॥ তবে নিত্যানন্দ গোসাঞির ব্যাস পূজন। নিত্যানন্দাবেশে কৈল মুষল ধারণ ॥ তবে শচী দেখিল রাম কৃষ্ণ দুই ভাই। তবে নিস্তারিল ৭০

স্বচ্ছইত্যর্থঃ ॥ ১ ॥ ※ ॥ ※ ॥ বিদ্যেতি। গৌরঃ শচীনন্দনঃ। যৌবনেদীব্যতিক্রীড়তি। কৈঃ করণৈঃ বিদ্যাশাস্ত্রাদিসৌন্দর্য্যলাবণ্যাদিসদ্বেশভূষাদি। সম্ভোগশৃঙ্গারাদিনৃত্যনর্ত্তনাদি-
কীর্ত্তন। নামসংকীর্ত্তনাদি। [illegible] কৈশোরলীলারম্ভবিবরণনমধিকিমনিশ্চৎ ॥ ২ ॥ ※ ॥ ※ ॥

স্বরাপান্তরেযথা ॥ হরের্নামেত্যাদিশ্লোকদ্বয়েনাথমন্তদেবাহ। কৃতেসত্যযুগেধ্যানেনবিষ্ণুং প্রাপ্নোতি। কলৌতদ্ধ্যানং নাস্ত্যেবকেবলং হরের্নামৈব। ভজনমিতি ॥ ত্রেতায়াং ত্রেতাযুগে-
যজ্ঞাদিভির্বিষ্ণুং প্রাপ্নোতিকলৌতৎযজ্ঞাদিনাস্ত্যেবকেবলং হরের্নামৈবভজনং। দ্বাপরেদ্বাপরযুগেপরিচর্য্যাদিভিঃ। সেবাদিভির্বিষ্ণুং প্রাপ্নোতিস্ম। কলৌসাপরিচর্য্যানাস্ত্যেবকেবলং

প্রভু জগাই মাধাই ॥ তবে সপ্ত প্রহর ছিলা প্রভু ভাবাবেশ। যথা তথা ভক্তগণ দেখিল বিশেষ ॥ বরাহ আবেশ হৈলা মুরারি ভবনে। তাঁর স্কন্ধে চড়ি প্রভু নাচিলা অঙ্গনে ॥ তবে শুক্লাম্বরের কৈল তণ্ডুল ভক্ষণ। হরের্নাম শ্লোকের কৈল অর্থ বিবরণ ॥ * ॥ তথাহি হরিভক্তি বিলাসস্য একাদশ বিলাসে দ্বিচত্বারিংশাধিক ত্রিশতাঙ্কধৃত বৃহন্নারদীয়ং ॥ হরের্নাম হরের্নাম হরের্নামৈব কেবলং। কলৌ নাস্ত্যেব নাস্ত্যেব নাস্ত্যেব গতিরন্যথা ॥ ৩ ॥ * ॥ * ॥ কলিকালে নামরূপে কৃষ্ণ অবতার। নাম হৈতে হয় সর্ব্ব জগত নিস্তার ॥ দার্ঢ্য লাগি হরের্নাম উক্তি তিনবার। জড় লোক বুঝাইতে পুনরেবকার ॥ কেবল শব্দ পুনরপি নিশ্চয় কারণ। জ্ঞান যোগ তপ আদি কর্ম্ম নিবারণ ॥ অন্যথা যে মানে তার নাহিক নিস্তার। নাহি নাহি নাহি তিন উক্ত এবকার ॥ তৃণ হৈতে নীচ হঞা সদা লইবে নাম। আপনি নিরভিমানী অন্যে দিবে মান। তরু সম সহিষ্ণুতা বৈষ্ণব করিবে। ভর্ৎসন তাড়নে কাকে কিছু না বলিবে ॥ কাটিলেহ তরু যেন কিছু না বোলয়। শুকাইয়া মরে তবু জল না মাগয় ॥ এইমত বৈষ্ণব কারে কিছু না মাগিবে। অযাচিত বৃত্তি কিবা শাক ফল খাবে ॥ সদা নাম লবে যথা লাভেতে সন্তোষ। এইমত আচার করি ভক্তি ধর্ম্ম পোষ ॥ * ॥ * ॥ * ॥ তথাহি পদ্যাবল্যাং বিংশাঙ্কধৃতং শ্রীকৃষ্ণ চৈতন্যচন্দ্রেণোক্তং পদ্যং ॥ তৃণাদপি সুনীচেন তরোরিব সহিষ্ণুনা। অমানিনা মানদেন কীর্ত্তনীয়ঃ সদাহরিঃ ॥ ॥ ৪ ॥ * ॥ * ॥ ঊর্দ্ধ্ব বাহু করি কহোঁ শুন সর্ব্বলোক। নাম সূত্রে গাঁথি পর কণ্ঠে এই শ্লোক ॥ প্রভু আজ্ঞায় কর এই শ্লোক আচরণ। অবশ্য

হরের্নামৈবভজনং। অন্যথাধ্যানতাগতিরন্যথাযাগাদিগতিরন্যথাপরিচর্য্যাগতিকলৌনাস্ত্যেব। কলৌতৎপ্রাপণং হরিকীর্ত্তনাৎ। হসন্‌রোদন্‌গায়ন্‌নর্ত্তনাৎহরিঃ প্রাপ্যতে ॥ ৩ ॥ * ॥ * ॥
তৃণাদপীতি। অমানিনা মানহীনেন। অনেনকর্ত্তৃভূতেনসদাহরির্গোবিন্দঃ কীর্ত্তনীয়ঃ শরণীয়ঃ ভবেদিত্যর্থঃ। কথম্ভূতেনমানদেনঅন্যেভ্যোমাত্রসম্মানং দদাতীতিতেন। পুনঃ কথম্ভূতেনতরোরিব-

পাইবে তবে শ্রীকৃষ্ণ চরণ ॥ তবে প্রভু শ্রীবাসের গৃহে নিরন্তর। রাত্র্যে সংকীর্ত্তন কৈল এক সম্বৎসর ॥ কপাট দিয়া কীর্ত্তন করে পরম আবেশে। পাষণ্ডী হাসিতে আইসে না পায় প্রবেশে ॥ কীর্ত্তন শুনি বাহিরে তারা জ্বলি পুড়ি মরে। শ্রীবাসেরে দুঃখ দিতে নানা যুক্তি করে ॥ এক দিনে বিপ্র নাম গোপালচাপাল। পাষণ্ডী প্রধান সেই দুর্ম্মুখ বাচাল ॥ ভবানী পূজার সব সামগ্রী লইয়া। রাত্র্যে শ্রীবাসের দ্বারে স্থান লেপিয়া ॥ কলারপাত উপরে থুইল ওড়ফুল। হরিদ্রা সিন্দূর রক্তচন্দন তণ্ডুল ॥ মদ্য ভাণ্ড পাশে ধরি নিজঘরে গেল। প্রাতঃকালে শ্রীবাস তাহাতো দেখিল ॥ বড় বড় লোকেরে আনিল বোলাইয়া। সবারে কহে শ্রীবাস হাসিয়া হাসিয়া ॥ নিত্য রাত্র্যে করি আমি ভবানী পূজন। আমার মহিমা দেখ ব্রাহ্মণ সজ্জন ॥ তবে সব শিষ্ট লোক করে হাহাকার। ঐছে কর্ম্ম এথা কৈল কোন দুরাচার ॥ হাড়িকে আনিয়া সব দূর করাইল। জল গোময় দিয়া সেই স্থান লেপাইল ॥ তিন দিন বহি সেই গোপালচাপাল। সর্ব্বাঙ্গে হইল কুষ্ঠ বহে রক্তধার ॥ সর্ব্বাঙ্গে বেড়িল কীটে কাটে নিরন্তর। অসহ্য বেদনা দুঃখে জ্বলয়ে অন্তর ॥ গঙ্গাঘাটে বৃক্ষ তলে রহেত বসিয়া। এক দিন বলে কিছু প্রভুকে দেখিয়া ॥ গ্রাম সম্বন্ধে আমি তোমার মাতুল। কুষ্ঠ ব্যাধিতে হঞাছো পরম ব্যাকুল ॥ লোক সব উদ্ধারিতে তোমার অবতার। মুঞি বড় দুঃখী মোরে করহ উদ্ধার ॥ এত শুনি মহাপ্রভু হইলা ক্রোধমনঃ। ক্রোধাবেশে বলে তারে তর্জ্জন বচন ॥ আরে পাপী ভক্ত দ্বেষী তোরে না উদ্ধারিমু। কোটি জন্ম এই মতে কীড়ায় খাওয়াইমু ॥ শ্রীবাসে করাইলি তুঞি ভবানী পূজন। কোটি জন্ম হবে তোর রৌরবে পতন ॥ পাষণ্ডী সংহারিতে মোর এই অবতার। পাষণ্ডী সংহারি ভক্তি করিমু সঞ্চার ॥ এত বলি গেলা প্রভু করিতে গঙ্গাস্নান। সেই পাপীর দুঃখ ভোগে না যায় পরাণ ॥ সন্ন্যাস করিয়া যবে প্রভু নীলাচলে গেলা। তথা হৈতে যবে কুলিয়া গ্রামে আইলা ॥ তবে সেই পাপী প্রভুর হইল শরণ। তাঁর কৃপায় হৈল তার পাপ বিমোচন ॥ শ্রীবাস পণ্ডিতের স্থানে আছে অপরাধ। তথা যাহ তিঁহো যদি করেন প্রসাদ ॥ তবে তোমার হবে এই পাপবিমোচন। যদি পুনঃ ঐছে নাহি কর আচরণ ॥ তবে বিপ্র লইল শ্রীবাসের শরণ। তাহার কৃপায় হৈল পাপ বিমোচন ॥ আর এক বিপ্র আইল কীর্ত্তন দেখিতে। দ্বারে কপাট

বৃক্ষবৎসহিষ্ণুনাসহনশীলেনপুনঃ কথম্ভূতেনতৃণাৎপ্রাণহীনতৃণসকাশাৎসুনীচেনস্তব্ধাভূতবৎহিংসারহিতেনএবম্ভূতেনজনেনইত্যর্থঃ ॥ ৪ ॥ ॥ ॥ নসাধয়তীতি ॥ হেউদ্ধবমযোর্জ্জিতা-

না পাইল ভিতর যাইতে॥ ফিরি গেল বিপ্র ঘর মনে দুঃখ পাঞা। আর দিন প্রভুকে কহে গঙ্গার লাগ পাঞা॥ শাপিব তোমারে মুক্তি পাঞাছো মনো-দুঃখ। পৈতা ছিণ্ডিয়া শাপে প্রচণ্ড দুর্ম্মুখ॥ সংসার সুখ তোমার হউক বিনাশ। শাপ শুনি মহাপ্রভুর পরম উল্লাস॥ প্রভুর শাপ বার্ত্তা শুনে হঞা শ্রদ্ধা-বান। ব্রহ্মশাপ হৈতে তার হয় পরিত্রাণ॥ মুকুন্দ দত্তেরে কৈল দণ্ড প্রসাদ। খণ্ডিল তাহার চিত্তে সব অবসাদ॥ আচার্য্য গোসাঞিরে প্রভু করে গুরুভক্তি। তাহাতে আচার্য্য বড় হয় দুঃখ মতি॥ ভঙ্গি করি জ্ঞানমার্গ করিল ব্যাখ্যান। ক্রোধাবেশে প্রভু তারে কৈল অবজ্ঞান॥ তবে আচার্য্য গোসাঞির আনন্দ হইল। লজ্জিত হইয়া প্রভু প্রসাদ করিল॥ মুরারি গুপ্ত মুখে শুনি রামগুণগ্রাম। ললাটে লিখিল তার রামদাস নাম॥ শ্রীধরের লোহ পাত্রে কৈল জলপান। সমস্ত ভক্তেরে দিল ইষ্টবর দান॥ হরিদাস ঠাকুরেরে করিল প্রসাদ। আচার্য্য স্থানে মাতার খণ্ডাইল অপরাধ॥ ভক্তগণে প্রভু নাম মহিমা কহিল। শুনি-য়া পড়ুয়া তাহা অর্থ বাদ কৈল॥ নামে স্তুতিবাদ শুনি প্রভুর হৈল দুঃখ। সবায় নিষেধিল ইহার না দেখিহ মুখ॥ সগণে সচেলে গিয়া কৈল গঙ্গাস্নান। ভক্তির মহিমা তাহা করিল ব্যাখ্যান॥ জ্ঞান কর্ম্মে যোগ ধর্ম্মে নহে কৃষ্ণ বশ। কৃষ্ণ বশ হেতু এক কৃষ্ণ প্রেমরস॥ ॥ তথাহি শ্রীমদ্ভাগবতে একাদশস্কন্ধে চতুর্দ্দশাধ্যায়ে বিংশতিঃ শ্লোকে উদ্ধবং প্রতি শ্রীকৃষ্ণ বাক্যং॥ ন সাধয়তি মাং যোগো ন সাংখ্যং ধর্ম্ম উদ্ধব। ন স্বাধ্যায় স্তপস্ত্যাগো যথা ভক্তির্মমো-র্জ্জিতা॥ ৫ ॥ ॥ ॥ মুরারিকে কহে প্রভু কৃষ্ণ বশ কৈলা। শুনিয়া মুরারি তবে কহিতে লাগিলা॥ ॥ তথাহি শ্রীমদ্ভাগবতে দশম-

নৎসেবোন্তবাভক্তির্যথাযেনরূপেণমাংসাধয়তিবশীকরোতীতিযথাযোগঃ ষট্চক্রভেদচান্দ্রায়ণাদিনাং নসাধয়তি। তথাসাংখ্যংসম্যখ্যুক্ত্যাদৌপপতিতং ন। তথাধর্ম্মঃ সদাচারাদীন। সাধয়েরে-

দাধ্যয়নাদিস্তথান। তপশ্চান্দ্রায়ণাদিনত্যাগঃ। দানাদিতথানমাৎ বশীকরোতীতার্থঃ॥ ৩ ॥ ৠ ॥ ৠ ॥ ক্বাহমিতি॥ অহংক কুত্রদরিদ্রঃ ধনহীনঃ পাপীয়ান্ মহাপাপকৃতবান্। ককৃষ্ণঃ

স্কন্ধে একাশীতিতমাধ্যায়ে চতুর্দ্দশঃ শ্লোকে শ্রীকৃষ্ণ মুদ্দিশ্য শ্রীরুক্মিণী প্রেরিত ব্রাহ্মণ বাক্যং॥ ক্বাহং দরিদ্রঃ পাপীয়ান্ ককৃষ্ণঃ শ্রীনিকেতনঃ। ব্রহ্মবন্ধু রিতিস্মাহং বাহুভ্যাং পরিরম্ভিতঃ॥ ৩ ॥ ৠ ॥ ৠ ॥ এক দিন প্রভু সব ভক্তগণ লঞা। সংকীর্ত্তন করি বৈসে শ্রমযুক্ত হঞা॥ এক আম্রবীজ প্রভু অঙ্গনে রোপিল। তত্ক্ষণে জন্মিল বৃক্ষ বাড়িতে লাগিল॥ দেখিতে দেখিতে বৃক্ষ লাগিল ফলিতে। পাকিল অনেক ফল সবেই বিস্মিতে॥ শত দুই ফল প্রভু শীঘ্র পাড়াইল। প্রক্ষালন করি কৃষ্ণে ভোগ লাগাইল॥ রক্ত পীতবর্ণ নাহি অষ্ঠিবল্কল। এক জনের পেটভরে খাইলে এক ফল॥ দেখিয়া সন্তুষ্ট হৈলা শচীর-নন্দন। সবাকে খায়াল আগে করিয়া ভক্ষণ॥ অষ্ঠ্যং বল্কল নাহি অমৃত রসময়। এক ফল খাইলে রসে উদর পুরয়॥ এই মত প্রতি দিন ফলে বারমাস। বৈষ্ণব খায়েন ফল প্রভুর উল্লাস॥ এই সব লীলা করে শচীর নন্দন। অন্য লোক নাহি জানে বিনা ভক্তগণ॥ এই মত বারমাস কীর্ত্তন অবসানে। আম্র মহোৎসব প্রভু করে দিনে দিনে॥ কীর্ত্তন করিতে প্রভু আইলা মেঘগণ। আপন ইচ্ছায় কৈল মেঘ নিবারণ॥ এক দিন প্রভু শ্রীবাসে আজ্ঞা দিল। বৃহৎ সহস্রনাম পড় শুনিতে মনঃ হৈল॥ পড়িতে আইল স্তবে নৃসিংহের নাম। শুনিয়া আবিষ্ট হৈলা প্রভু গুণধাম॥ নৃসিংহ আবেশে প্রভু হাতে গদা লঞা। পাষণ্ডী মারিতে যায় নগরে ধাইয়া॥ নৃসিংহ আবেশ দেখি মহাতেজোময়। পথ ছাড়ি ভাগে লোক পাঞা বড় ভয়॥ লোক ভয় দেখি প্রভুর বাহ্য হইল। শ্রীবাস গৃহেতে গিয়া গদা ফেলাইল॥ শ্রীবাসে কহেন প্রভু করিয়া বিষাদ। লোক ভয় পায় মোর হয় অপরাধ॥ শ্রীবাস বলেন যে তোমার নাম লয়। তার কোটি অপরাধ তার হয় ক্ষয়॥ অপরাধ নাহি কৈলে লোকের নিস্তার। যে তোমা দেখিল তার ছুটিল সংসার॥ এত ৭২

শ্রীনিকেতনঃ। শ্রীর্লক্ষ্মীস্তস্যানিকেতনং নিবাসং। পুনর্ব্রহ্মবন্ধুর্ব্রহ্মাদের্বন্ধুঃ সঅথব্রহ্মণ্যবইতিবাইত্যনেনকর্তৃভূতেনকরুণাভ্যাং বাহুভ্যাং পরিরম্ভিতঃ। তাভ্যাং বাহুভ্যাং করণাভ্যাং পরিসর্জ্জ

বলি শ্রীনিবাস করিল সেবন। তুষ্ট হঞা প্রভু আইল আপন ভবন ॥ আর দিন শিবভক্ত শিবগুণ গায়। প্রভুর অঙ্গনে নাচে ডমরু বাজায় ॥ মহেশ আবেশ হৈলা শচীর নন্দন। তার স্কন্ধে চড়ি নৃত্য কৈল বহুক্ষণ ॥ আর দিন এক ভিক্ষুক আইল মাগিতে। প্রভু নৃত্য দেখি নৃত্য লাগিল করিতে ॥ প্রভু-সঙ্গে নৃত্য করে পরম উল্লাসে। প্রভু তারে প্রেম দিল প্রেমরসে ভাসে ॥ আর দিন জ্যোতিষ এক সর্ব্বজ্ঞ আইল। তাহারে সম্মান করি প্রভু প্রশ্ন কৈল ॥ কি আছিল পূর্ব্ব জন্মে আমি কহ গণি। গণিতে লাগিলা সর্ব্বজ্ঞ প্রভু বাক্য শুনি ॥ গণি ধ্যানে দেখে সর্ব্বজ্ঞ মহাজ্যোতির্ম্ময়। অনন্ত বৈকুণ্ঠ ব্রহ্মাণ্ড সবার আশ্রয় ॥ পরমতত্ত্ব পরম ব্রহ্ম পরম ঈশ্বর। দেখি প্রভুর মূর্ত্তি সর্ব্বজ্ঞ হইল

ফাঁফর ॥ বলিতে না পারে কিছু মৌন হইল। প্রভু পুনঃ প্রশ্ন কৈল কহিতে লাগিল ॥ পূর্ব্ব জন্মে ছিলা তুমি পরম আশ্রয়। পরিপূর্ণ ভগবান সর্ব্বৈশ্বর্য্যময় ॥ পূর্ব্বে যৈছে ছিলা তুমি এবেহ সে রূপ। দুর্ব্বিজ্ঞেয় নিত্যানন্দ তোমার স্বরূপ ॥ প্রভু হাসি কহে তুমি কিছু না জানিলা। পূর্ব্বে আমি ছিলাম জাতিতে গোয়ালা ॥ গোপ গৃহে জন্ম ছিল গাবীর রাখাল। সেই পুণ্যে হৈলাম আমি ব্রাহ্মণ ছাওয়াল ॥ সর্ব্বজ্ঞ কহে আমি তাহা ধ্যানে দেখিলাম। তাহাতে ঐশ্বর্য্য দেখি ফাঁফর হইলাম ॥ সেই রূপে এই রূপে দেখি একাকার। কভু ভেদ দেখি এই মায়ায় তোমার ॥ যে হও সে হও তুমি তোমাকে নমস্কার। প্রভু তারে প্রেম দিয়া কৈল পুরস্কার ॥ এক দিন প্রভু বিষ্ণুমণ্ডপে বসিলা। মধু আন মধু আন বলেন ডাকিয়া ॥ নিত্যানন্দ গোসাঞি প্রভুর

আবেশ জানিল। গঙ্গাজল পাত্র আনি সম্মুখে ধরিল ॥ জল পান করিয়া নাচে হইয়া বিহ্বল। যমুনাকর্ষণ লীলা দেখেন সকল ॥ মদমত্ত গতি বলদেব অনুকার। আচার্য্য শেখর তাঁরে দেখে রামাকার ॥ বনমালী আচার্য্য দেখে সোণার লাঙ্গল। সবে মেলি নৃত্য করে আনন্দে বিহ্বল ॥ এই মত নৃত্য হইল চারি প্রহর। সন্ধ্যায় গঙ্গাস্নান করি সবে গেলা ঘর ॥ নগরিয়া লোকে প্রভু যবে আজ্ঞা দিল। ঘরে ঘরে সংকীর্ত্তন করিতে লাগিল ॥ হরি হরয়ে নমঃ কৃষ্ণ যাদবায় নমঃ। গোপাল গোবিন্দ রাম শ্রীমধুসূদন ॥ মৃদঙ্গ করতাল সংকীর্ত্তন মহাধ্বনি। হরি হরি ধ্বনি বিনা অন্য নাহি শুনি ॥ শুনিয়া যে ক্রুদ্ধ হৈল সকল যবন। কাজী পাশে আসি সব কৈল নিবেদন ॥ ক্রোধে সন্ধ্যাকালে কাজী

এক ঘরে আইল। মৃদঙ্গ ভাঙ্গিয়া লোকে কহিতে লাগিল॥ এতকাল প্রকট কেহ না কৈল হিন্দুয়ানি। এবে উদ্যম চালায় কার বল জানি॥ কেহ কীর্ত্তন না করিহ সকল নগরে। আজি আমি ক্ষমা করি যাইতেছি ঘরে॥ আর যদি কীর্ত্তন করিতে লাগ পাইমু। সর্ব্বস্ব দণ্ডিয়া তার জাতি যে লইমু॥ এত বলি কাজী গেল নগরীয়া লোক। প্রভু স্থানে নিবেদিল পাঞা বড় শোক॥ প্রভু আজ্ঞা দিল যাহ করহ কীর্ত্তন। মুঞি সংহারিমু আজি সকল যবন॥ ঘরে গিয়া সব লোক করয়ে কীর্ত্তন। কাজীর ভয়ে স্বচ্ছন্দ নহে চমকিত মনঃ॥ তা সবার অন্তরে ভয় প্রভু মনে জানি। কহিতে লাগিলা লোকে শীঘ্র ডাকি আনি॥ নগরে নগরে আজি করিমু কীর্ত্তন। সন্ধ্যাকালে কর সবে নগর

মণ্ডন॥ সন্ধ্যাতে দেউটি সবে জ্বাল ঘরে ঘরে। দেখ কোন কাজী আসি মোরে মানা করে॥ এত কহি সন্ধ্যাকালে চলে গৌররায়। কীর্ত্তনের কৈল প্রভু তিন সম্প্রদায়॥ আগে সম্প্রদায় নৃত্য করে হরিদাস। মধ্যে নাচেন আচার্য্য পরম উল্লাস॥ পাছে সম্প্রদায় নৃত্য করে গৌরচন্দ্র। তাঁর সঙ্গে নাচি বুলে প্রভু নিত্যানন্দ॥ বৃন্দাবন দাস ইহা চৈতন্য মঙ্গলে। বিস্তারি বর্ণিয়াছেন চৈতন্য কৃপাবলে॥ এই মত কীর্ত্তন করি নগরে ভ্রমিলা। ভ্রমিতে ভ্রমিতে প্রভু কাজীদ্বারে গেলা॥ তর্জ্জ গর্জ্জ করে লোক করে কোলাহল। গৌরচন্দ্রবলে লোক প্রশ্রয় পাগল॥ কীর্ত্তনের ধ্বনিতে কাজী লুকাইল ঘরে। তর্জ্জন গর্জ্জন শুনি না হয় বাহিরে॥ উদ্ধত লোক কাজীর ভাঙ্গে ঘর পুষ্পবন। বিস্তারি বর্ণিলা ইহা দাস বৃন্দাবন॥ তবে মহাপ্রভু তার দ্বারে বসিলা। ভব্যলোক পাঠা-

ইয়া কাজী বোলাইলা॥ দূরে হৈতে আইলা কাজী মাথা নোঙাইয়া। কাজীরে বসাইলা প্রভু সম্মান করিয়া॥ প্রভু বলেন আমি তোমার আইলাম অভ্যাগত। আমা দেখি লুকাইলা এধর্ম্ম কেমত॥ কাজী কহে তুমি আইস ক্রুদ্ধ হইয়া। তোমা শান্ত করাইতে রহিনু লুকাইয়া॥ ইবে তুমি শান্ত হৈলে আসি মিলিলাম। ভাগ্য মোর তুমি হেন অতিথি পাইলাম॥ গ্রাম সম্বন্ধে চক্রবর্ত্তী হয় আমার চাচা। দেহসম্বন্ধ হৈতে গ্রামসম্বন্ধ সাঁচা॥ নীলাম্বর চক্রবর্ত্তী হয় তোমার নানা। সে সম্বন্ধে হও তুমি আমার ভাগিনা॥ ভাগিনার ক্রোধ মামা অবশ্য সহয়। মাতুলের অপরাধ ভাগিনা না লয়॥ এই মতে দুহাঁর কথা হয় ঠারেঠোরে। ভিতরের অর্থ কেহ বুঝিতে না পারে॥ প্রভু কহে প্রশ্ন

স্তোতৃবিবআলিঙ্গিতা। ইত্যহং কৃতার্থোস্মিইতিভাবঃ॥ ৬ ॥ * ॥ * ॥ অশ্বমেধমিতি॥ কলৌকলিযুগেএতানবক্ষ্যমাণং পঞ্চপ্রকারান্‌বিবর্জ্জয়েৎ। নআচরেৎ। অশ্বমেধং যজ্ঞবিশেষং

লাগি আইলাম তোমার স্থানে। কাজী কহে আজ্ঞা কর যে তোমার মনে॥ প্রভু কহে গোদুগ্ধ খাও গাবী তোমার মাতা। বৃষ অন্ন উপাজয় তাতে তেঁহো পিতা॥ পিতা মাতা মারি খাও এবা কোন ধর্ম্ম। কোন বলে কর তুমি এমত বিকর্ম্ম॥ কাজী কহে তোমার যৈছে বেদ পুরাণ। তৈছে আমার শাস্ত্র কেতাব কোরাণ॥ সেই শাস্ত্রে কহে প্রবৃত্তি নিবৃত্তি মার্গ ভেদ। নিবৃত্তি মার্গ জীব মাত্র বধের নিষেধ॥ প্রবৃত্তি মার্গে গোবধ করিতে বিধি হয়। শাস্ত্র আজ্ঞায় বধ কৈলে নাহি পাপ ভয়॥ তোমার বেদেতে আছে গোবধের বাণী। অতএব গোবধ করে বড় বড় মুনি॥ প্রভু কহে বেদে কহে গোবধ নিষেধ। অতএব হিন্দু মাত্র না করে গোবধ॥ জীয়াইতে পারে যদি তবে মারে প্রাণী। বেদ পুরাণে আছে হেন আজ্ঞা বাণী॥ অতএব জরদ্গব মারে মুনিগণ। বেদমন্ত্রে সিদ্ধ করে তাহার জীবন॥ জরদ্গব হঞা যুবা হয় আরবার। তাতে তার বধ নহে হয় উপকার॥ কলিকালে তৈছে শক্তি নাহিক ব্রাহ্মণে। অতএব গোবধ কেহ না করে এখনে॥ * ॥ তথাহি মলমাসতত্ত্বে সংন্যাস নিষেধ বিচারে ধৃতো ব্রহ্মবৈবর্ত্তীয় কৃষ্ণ জন্মখণ্ডস্য পঞ্চাশীত্যধিক শততমাধ্যায়স্য-শীত্যধিক শততঃ শ্লোকঃ॥ অশ্বমেধং গবালম্ভং সন্ন্যাসং পলপৈতৃকং। দেবরেণ সুতোৎপত্তিং কলৌ পঞ্চ বিবর্জ্জয়েৎ॥ ৭ ॥ * ॥ * ॥ তোমরা জীয়াইতে নার বধ মাত্র সার। নরক হইতে তোমার নাহিক নিস্তার॥ গো অঙ্গে যত লোম তত সহস্রবৎসর। গোবধ রৌরব মধ্যে পচে নিরন্তর॥ তোমা সবার শাস্ত্রকর্ত্তা সেহ ভ্রান্ত হৈল। না জানি শাস্ত্রের মর্ম্ম ঐছে আজ্ঞা দিল॥ শুনি স্তব্ধ হৈল কাজী নাহি স্ফুরে বাণী। বিচারিয়া কহে কাজী পরাভব মানি॥ তুমি যে কহিলে পণ্ডিত সেই সত্য হয়। আধুনিক আমার শাস্ত্র বিচার সহ নয়॥ কল্পিত আমার শাস্ত্র আমি সব জানি। জাতি অনু-

গবালম্ভং গোমেধং সন্ন্যাসং সর্ব্বধর্ম্মপরিত্যাগরূপাশ্রমং। পলপৈতৃকং মাংসেনপিতৃকার্য্যং দেবরেণসুতোৎপত্তিং পত্যুঃ কনিষ্ঠভ্রাতাকরণেনপুত্রোৎপত্তিং এতানিপঞ্চকলৌনকর্ত্তব্যানিক্কত্যেনয়

রোষে তভু সেই শাস্ত্র মানি ॥ সহজে যবন শাস্ত্রে অদৃঢ় বিচার। হাসি তারে মহাপ্রভু পুছেন আরবার॥ আর এক প্রশ্ন করি শুন তুমি মামা। যথার্থ কহিবে ছলে না বঞ্চিবে আমা॥ তোমার নগরে হয় সদা সংকীর্ত্তন। বাদ্য গীত কোলাহল সংগীত নর্ত্তন॥ তুমি কাজী হিন্দু ধর্ম্ম বিরোধে অধিকারী। তবে যে না কর মানা বুঝিতে না পারি। কাজী বলে সবে তোমায় বলে গৌরহরি। সেই নাম আমি তোমায় সম্বোধন করি। শুন গৌরহরি এই প্রশ্নের কারণ। নিভৃত হও যদি তবে করি নিবেদন। প্রভু বলে এ লোক আমার অন্তরঙ্গ হয়। স্ফুট করি কহ তুমি না করিহ ভয়॥ কাজী কহে যবে আমি হিন্দুর ঘর গিয়া। কীর্ত্তন করিলু মানা মৃদঙ্গ ভাঙ্গিয়া॥ সেই রাত্র্যে এক সিংহ



মহা ভয়ঙ্কর। নর দেহ সিংহ মুখ গর্জ্জয়ে বিস্তর॥ শয়নে আমার উপর লাফ দিয়া চড়ি। অট্ট অট্ট হাসে করে দন্ত কড়মড়ি॥ মোর বুকে নখ দিয়া ঘোর স্বরে বলে। ফাড়িমু তোমার বুক মৃদঙ্গ বদলে॥ মোর কীর্ত্তন মানা করিস করিমু তোরে ক্ষয়। আঁখি মুদি কাঁপি আমি পাঞা বড় ভয়॥ সে দিন বহুত নাহি কৈলি উৎপাত। তেঞি ক্ষমা করি না করিনু প্রাণঘাত॥ ঐছে যদি পুনঃ কর তবে না সহিমু। সবংশে তোমারে আর যবন নাশিমু॥ এত কহি সিংহ গেল আমার হৈল ভয়। এই দেখ নখ চিহ্ন আমার হৃদয়॥ এত বলি কাজী নিজ বুক দেখাইল। শুনি দেখি সর্ব্বলোক আশ্চর্য্য মানিল॥ কাজী কহে ইহা আমি কারে না কহিল। সেই দিন এক আমার পেয়াদা আইল॥ আসি কহে গেলু মুঞি কীর্ত্তন নিষেধিতে। অগ্নি উল্কা মোর মুখে লাগে আচম্বিতে॥ 

পুড়িল সকল দাড়ি মুখে হৈল ব্রণ। যেই পেয়াদা যায় তার এই বিবরণ॥ তাহা দেখি রহিনু মুঞি মহা ভয় পাঞা। কীর্ত্তন না বর্জ্জিয় ঘরে রহত্ত বসিয়া॥ তবে নগরে হইবে স্বচ্ছন্দে কীর্ত্তন। শুনি সব ম্লেচ্ছ আসি কৈল নিবেদন॥ নগরে হিন্দুর ধর্ম্ম বাড়িল অপার। হরি হরি ধ্বনি বই নাহি শুনি আর॥ আর ম্লেচ্ছ কহে হিন্দু কৃষ্ণ কৃষ্ণ বলি। হাসে কান্দে নাচে গায় গড়ি যায় ধূলি॥ হরি হরি করি হিন্দু করে কোলাহল। পাৎসাহা শুনিলে তোমার করিবেক ফল॥ তবে সেই যবনেরে আমিত পুছিল। হিন্দু হরি বলে তার স্বভাব জানিল॥ তুমিহ যবন হঞা কেনে অনুক্ষণ। হিন্দুর দেবতার নাম লহ কি কারণ॥ ম্লেচ্ছ কহে হিন্দুরে আমি করি পরিহাস। কেহ কেহ কৃষ্ণদাস

কেহ রামদাস ॥ কেহ হরিদাস সদা বলে হরি হরি। জানি কার ঘরে ধন করিবেক চুরি ॥ সেই হৈতে জিহ্বা মোর বলে হরি হরি। ইচ্ছা নাহি তভু বোলে কি উপায় করি ॥ আর ম্লেচ্ছ কহে শুন আমিত এই মতে। হিন্দুকে পরিহাস কৈল সে দিন হইতে ॥ জিহ্বা কৃষ্ণনাম করে না মানে বর্জ্জন। না জানি কি মন্ত্রৌষধি জানে হিন্দুগণ ॥ এত শুনি তা সবারে ঘরে পাঠাইল। হেন কালে পাষণ্ডী হিন্দু পাঁচ সাত আইল ॥ আসি কহে হিন্দুর ধর্ম্ম ভাঙ্গিল নিমাঞি। যে কীর্ত্তন প্রবর্ত্তাইল কভু শুনি নাই ॥ মঙ্গলচণ্ডী বিষহরি করি জাগরণ। তাতে নৃত্য গীত বাদ্য যজ্ঞ আচরণ ॥ পূর্ব্বে ভাল ছিল এই নিমাঞি পণ্ডিত। গয়া হৈতে আসিয়া চালায় বিপরীত ॥ উচ্চ করি গায় গীত দেই

করতালী। মৃদঙ্গ করতাল শব্দে কর্ণে লাগে তালি ॥ না জানি কি খাঞা মত্ত হঞা নাচে গায়। হাসে কান্দে পড়ে উঠে গড়াগড়ি যায় ॥ নগরিরা পাগল কৈল সদা সংকীর্ত্তন। রাত্রে নিদ্রা নাহি যাই করি জাগরণ ॥ নিমাঞি নাম ছাড়ি এবে বোলায় গৌরহরি। হিন্দুর ধর্ম্ম নষ্ট কৈল পাষণ্ড সঞ্চারি ॥ কৃষ্ণের কীর্ত্তন করে নীচ বাড় বাড়। এই পাপে নবদ্বীপ হইবে উজাড়। হিন্দু শাস্ত্রে ঈশ্বর নাম মহামন্ত্র জানি। সর্ব্বলোক শুনিলে মন্ত্রের বীজ হয় হানি ॥ গ্রামের ঠাকুর তুমি সবে তোমার জন। নিমাঞি বোলাইয়া তারে করহ বর্জ্জন ॥ তবে আমি প্রীতিবাক্য কহিল সবারে। সবে ঘর যাহ আমি নিষেধিব তারে ॥ হিন্দুর ঈশ্বর বড় যেই নারায়ণ। সেই তুমি হও হেন লয় মোর মনঃ ॥ এত শুনি মহাপ্রভু হাসিয়া হাসিয়া। কহিতে লাগিলা প্রভু কাজীরে ছুইয়া ॥ তোমার

মুখে কৃষ্ণ নাম এ বড় বিচিত্র। পাপক্ষয় গেল হৈলা পরম পবিত্র ॥ হরি কৃষ্ণ নারায়ণ লৈলে তিন নাম। বড় ভাগ্যবান তুমি বড় পুণ্যবান ॥ এত শুনি কাজীর দুই চক্ষে পড়ে পানী। প্রভুর চরণ ধরি বলে প্রিয় বাণী ॥ তোমার প্রসাদে মোর ঘুচিল কুমতি। এই কৃপা কর যে তোমাতে রহু ভক্তি ॥ প্রভু কহে এক দান মাগিয়ে তোমায়। সংকীর্ত্তন বাদ যৈছে নহে নদীয়ায় ॥ কাজী কহে মোর বংশে যত উপজিবে। তাহাকে তালাক দিব কীর্ত্তন না বাধিবে ॥ শুনি প্রভু হরি বলি উঠিল আপনি। উঠিলা বৈষ্ণব সব করি হরিধ্বনি ॥ কীর্ত্তন করিতে প্রভু করিলা গমন। সঙ্গে চলি আইসে কাজী উল্লাসিত মনঃ ॥ কাজীরে বিদায় দিল শচীর নন্দন। নাচিতে নাচিতে আইলা আপন ভবন ॥

এইমতে কাজীরে প্রভু করিলা প্রসাদ। ইহা যেই শুনে তার খণ্ডে অপরাধ॥ এক দিন শ্রীবাসের মন্দিরে গোসাঞি। নিত্যানন্দ সঙ্গে নৃত্য করে দুইভাই॥ শ্রীবাস পুত্রের তাঁহা হৈল পরলোক। তভু শ্রীবাসের চিত্তে না জন্মিল শোক॥ মৃতপুত্র মুখে কৈল জ্ঞানের কথন। আপনে দুই ভাই হৈলা শ্রীবাস নন্দন॥ তবেত করিল সব ভক্তে বর দান। উচ্ছিষ্ট দিয়া নারায়ণীর করিল সম্মান॥ শ্রীবাসের বস্ত্র সিঁয়েদরজী যবন। প্রভু তারে করাইল নিজ রূপ দর্শন॥ দেখিনু দেখিনু বলি হইল পাগল। প্রেমে নৃত্য করে হৈল বৈষ্ণব আগল॥ আবেশেতে মহাপ্রভু বংশীত মাগিল। শ্রীবাস কহে বংশী তোমার গোপী হরে নিল॥ শুনি প্রভু বোল বোল বলেন আবেশে। শ্রীবাস বর্ণেন

বৃন্দাবন লীলারসে॥ প্রথমেত বৃন্দাবন মাধুর্য্য বর্ণিল। শুনিয়া প্রভুর চিত্তে আনন্দ বাড়িল॥ তবে বোল বোল প্রভু বলে বারবার। পুনঃ পুনঃ কহে শ্রীবাস করিয়া বিস্তার॥ বংশীবাদ্যে গোপীগণের বনে আকর্ষণ। তা সবার সঙ্গে যৈছে বন বিহরণ॥ তাহি মধ্যে ছয় ঋতুর লীলার বর্ণন। মধুপান রাসোৎসব জলকেলী কথন॥ বোল বোল বলে প্রভু শুনিতে উল্লাস। শ্রীবাস কহেন তবে রাস বিলাস॥ কহিতে শুনিতে ঐছে প্রাতঃকাল হৈল। প্রভু শ্রীবাসেরে ৭৫
তোষি আলিঙ্গন কৈল॥ তবে আচার্য্যের ঘরে কৈল কৃষ্ণলীলা। রুক্মিণ্যাদি রূপ প্রভু যাতে আপনে কৈলা॥ কভু দুর্গা লক্ষ্মী হয় কভু বা চিচ্ছক্তি। খাটে বসি ভক্তগণে দিল প্রেমভক্তি॥ এক দিন মহাপ্রভু নৃত্য অবসানে। এক ব্রাহ্মণী আসি ধরিল চরণে॥ চরণের ধূলী সেই লয় বার বার। দেখিয়া প্রভুর

দুঃখ হইল অপার॥ সেইক্ষণে ধাঞা প্রভু গঙ্গাতে পড়িল। নিত্যানন্দ হরিদাস ধরি উঠাইল॥ বিজয় আচার্য্য ঘরে সে রাত্রো রহিলা। প্রাতঃকালে ভক্ত সবে ঘরে লঞা গেলা॥ এক দিন গোপীভাবে গৃহেতে বসিয়া। গোপী গোপী নাম লয় বিষণ্ণ হইয়া॥ এক পড়ুয়া আইল প্রভুকে দেখিতে। গোপী গোপী নাম শুনি লাগিলা বলিতে॥ কৃষ্ণ নাম না লও কেনে কৃষ্ণ নাম ধন্য। গোপী গোপী বলিলে বা কিবা হয় পুণ্য॥ শুনি প্রভু ক্রোধে কৈল কৃষ্ণে দোষোদ্গার। ঠেঙ্গা লঞা উঠিলা প্রভু পড়ুয়া মারিবার॥ ভয়ে পলায় পড়ুয়া প্রভু পাছে পাছে যায়। আস্তে ব্যস্তে ভক্তগণ প্রভুরে রহায়॥ প্রভুরে শান্ত করি আনিল নিজ ঘরে। পড়ুয়া পলায়া গেল পড়ুয়া

সবারে ॥ পড়ুয়া সহস্র যাঁহা পড়ে এক ঠাঞি । প্রভুর বৃত্তান্ত দ্বিজ কহে তাঁহা যাই ॥ শুনি ক্রোধ কৈল সব পড়ুয়ার গণ । সবে মেলি করে তবে প্রভুর নিন্দন ॥ সব দেশ
ভ্রষ্ট কৈল একলা নিমাঞি । ব্রাহ্মণ মারিতে চাহে ধর্ম্ম ভয় নাঞি ॥ পুনঃ যদি ঐছে করে মারিব তাহারে । কোন বা মানুষ হয় কি করিতে পারে ॥ প্রভুর নিন্দায় সবার
বুদ্ধি হৈল নাশ । সুপঠিত বিদ্যা কার না হয় প্রকাশ ॥ তথাপি দাম্ভিক পড়ুয়া নম্র নাহি হয় । যাহাঁ তাঁহা প্রভুর নিন্দা হাসি সে করয় ॥ সর্ব্বজ্ঞ গোসাঞি জানি সবার দুর্গতি ।
ঘরে বসি চিন্তেন তা সবার অব্যাহতি ॥ যত অধ্যাপক আর তার শিষ্যগণ । ধর্ম্মী কর্ম্মী তপোনিষ্ঠ নিন্দুক দুর্জ্জন ॥ এই সব মোর নিন্দা অপরাধ হৈতে । আমি না লওয়াইলে

ভক্তি না পারে লইতে ॥ নিস্তারিতে আইলাম আমি হৈল বিপরীত । এ সব দুর্জ্জনের কৈছে হইবেক হিত ॥ আমাকে প্রণতি করে হয় পাপক্ষয় । তবে
সে ইহারে ভক্তি লওয়াইলে লয় ॥ মোরে নিন্দা করে যে না করে নমস্কার । এ সব জীবের অবশ্য করিব উদ্ধার ॥ অতএব অবশ্য আমি সন্ন্যাস করিব ।
সন্ন্যাসী বুদ্ধ্যে মোকে প্রণত হইব ॥ প্রণতিতে হবে ইহার অপরাধ ক্ষয় । নির্ম্মল হৃদয়ে ভক্তি করিব উদয় ॥ এ সব পাষণ্ডী তবে হইবে নিস্তার । আর
কোন উপায় নাহি এই যুক্তি সার ॥ এই দৃঢ় যুক্তি করি প্রভু আছে ঘরে । কেশবভারতী আইলা নদীয়া নগরে ॥ প্রভু তাঁরে নমস্করি কৈল নিমন্ত্রণ ।
ভিক্ষা করাইয়া তাঁরে কৈল নিবেদন ॥ তুমিত ঈশ্বর বট সাক্ষাৎ নারায়ণ । কৃপা করি কর মোর সংসার মোচন ॥ ভারতী কহেন তুমি ঈশ্বর অন্তর্যামী ।

যে কহ সে করিব স্বতন্ত্র নহি আমি ॥ এত বলি ভারতী গোসাঞি কাটোয়াতে গেলা । মহাপ্রভু তাহাঁ যাই সন্ন্যাস করিলা ॥ সঙ্গে নিত্যানন্দ চন্দ্রশেখর আচার্য্য । মুকুন্দ দত্ত
এই তিন কৈল সর্ব্ব কার্য্য ॥ এই আদ্য লীলার কৈল সূত্রগণন । বিস্তারি বর্ণিলা ইহা দাস বৃন্দাবন ॥ যশোদা নন্দন হৈলা শচীর নন্দন । চতুর্ব্বিধ ভক্তভাব করে আস্বা-
দন ॥ স্বমাধুর্য্য রাধা প্রেম রস আস্বাদিতে । রাধা ভাব অঙ্গী করিয়াছে ভাল মতে ॥ গোপীভাব যাতে প্রভু করিয়াছে একান্ত । ব্রজেন্দ্র নন্দনে মানে আপনার কান্ত ॥
গোপিকা ভাবের এই সুদৃঢ় নিশ্চয় ॥ ব্রজেন্দ্রনন্দন বিনা অন্যত্র না হয় ॥ শ্যামসুন্দর শিখিপিচ্ছ গুঞ্জা বিভূষণ । গোপ বেশ ত্রিভঙ্গিম মুরলী বদন ॥ ইহা ছাড়ি কৃষ্ণ যদি

সিদ্ধানিনত্তবতীত্যর্থঃ॥ ৭ ॥ * ॥ * ॥ শ্রীকৃষ্ণচতুর্ভুজমূর্ত্তিগোপীমনোহর্তুনসমর্থবানিত্যাহ॥ গোপীনামিতি॥ কঃ কৃতিঃ কঃ পণ্ডিতঃ। ভক্তোবাগোপীনাভাবস্যপ্রক্রিয়াং ভাবসমুদ্রাং তাং বিজ্ঞাতুং ক্ষমতেকঃ সমর্থবান্‌ভবেৎনকোপিইত্যর্থঃ। কইত্তু্তস্যভাবস্যপশুপেন্দ্রনন্দনজুষঃ। নন্দনন্দনস্পৃহনীয়োবস্যপুনঃ কথম্ভূতস্যাস্তুঋহঃ পাদবীঅন্যেরগম্যমার্গেণসঞ্চারিণঃ সঞ্চরিতুং শীলং

হয় অন্যাকার। গোপিকার ভাব না যায় নিকট তাহার॥ * ॥ তথাহি ললিতমাধবে ষষ্ঠাঙ্কে ত্রয়োদশঃ শ্লোকে সূর্য্যপত্নীং সুবর্ণাং প্রতি বিশাখা বাক্যং। গোপীনাং পশুপেন্দ্রনন্দন জুষো ভাবস্য কস্তাং কৃতী, বিজ্ঞাতুং ক্ষমতেদুরূহ পদবী সঞ্চারিণঃ প্রক্রিয়াং। আবিষ্কুর্ব্বতি বৈষ্ণবীমপিতনুং তস্মিন ভুজৈর্জিষ্ণুভি, র্যাসাং হন্ত চতুর্ভিরদ্ভুত রুচিং রাগোদয়ঃ কুঞ্চতিঃ॥ ৮ ॥ * ॥ * ॥ বসন্তকালে রাসলীলা করে গোবর্দ্ধনে। অন্তর্দ্ধান কৈল সঙ্কেত করি রাধা সনে॥ নিভৃত নিকুঞ্জে বসি দেখে রাধার বাট। অন্বেষিতে আইলা তাহা গোপিকার ঠাট॥ দূরে হৈতে কৃষ্ণ দেখি বলে গোপীগণ। এই দেখ কুঞ্জ ভিতর ব্রজেন্দ্র নন্দন॥ গোপীগণ দেখি কৃষ্ণের হইল সাধ্বস। লুকাইতে নারিলা তাহে হইল বিরস॥ চতুর্ভুজ মূর্ত্তি করি আছেন বসিয়া। কৃষ্ণ দেখি গোপী কহে নিকটে আসিয়া॥ ইহোঁ কৃষ্ণ নহেন ইহোঁ নারায়ণ মূর্ত্তি। এত বলি সবে তাঁরে করে নতি স্তুতি॥ নমো নারায়ণ দেব করহ প্রসাদ। কৃষ্ণ সঙ্গ দেহ মোরে ঘুচাহ বিবাদ॥ এত বলি নমস্করি গেলা গোপীগণ। হেনকালে রাধা আসি দিল দরশন॥ রাধা দেখি কৃষ্ণ তারে হাস্য করিতে। সেই চতুর্ভুজ মূর্ত্তি চাহেন রাখিতে॥ লুকাইল দুই ভুজ রাধার অগ্রেতে। বহু যত্ন কৈল কৃষ্ণ নারিল রাখিতে॥ রাধার বিশুদ্ধ ভাবের অচিন্ত্য প্রভাব। যে কৃষ্ণেরে করাইল দ্বিভুজ স্বভাব॥ * ॥ তথাহি উজ্জ্বল নীলমণৌ সম্ভতাশ্রব কেশবা কথনে সপ্তত্রিংশাস্কানন্তর ষষ্ঠ শ্লোকে শ্রীরূপ গোস্বামি বাক্যং। রাসারম্ভ বিধৌ নিলীয়বসতা কুঞ্জে মৃগাক্ষী গণৈ, দৃষ্টং গোপয়িতুং সমুদ্ধরধিয়া যাসুষ্ঠু সন্দর্শিতা। রাধায়াঃ প্রণয়স্য হন্ত মহিমা যস্য শ্রিয়া রক্ষিতুং, সাশক্যা ৭৬

যস্য। তত্রাহ বৈষ্ণবীং তনুং বিষ্ণুশরীরং ভঙ্গ্যাকৌতুকেনআবিষ্কুর্ব্বতিপ্রকটিতেসতিযস্মিন্‌শরীরেবিষ্ণুভির্জয়শীলৈঃ। চতুর্ভিভুজৈরদ্ভুতরুচিং যাসাং গোপাঙ্গনাং রাগোদয়ঃ শুদ্ধসত্ত্বমাধুর্য্যোদয়ঃ। হন্তেত্যাশ্চর্য্যোকুঞ্চতি। নারায়ণশরীরং দৃষ্ট্বা কৃষ্ণাভিভুজং শ্যামসুন্দরংকৃতবানিত্যিধনিতং॥ ৮ ॥ * ॥ * ॥ রাসারম্ভেতি। রাসরসআরম্ভবিধৌবসন্তেকুঞ্জেকুঞ্জমধ্যোনিজরূপং গোপ-

তৎ কৃষ্ণেনেকত্বাবসত্তাপ্রভবিষ্ণুনাপি। বিষ্ণুমূর্ত্তিপ্রভাবেনচতুর্ব্বাহুতা। যঃ কৃষ্ণঃ যুগাস্কীগর্টৈনহ ইং স্তব্ধআসীৎস্তব্ধঅতুদিত্যর্থঃ। তাগোপ্যঃ মুহুঃসন্দর্শিতা। মুহুঃসুন্দরনারায়ণদর্শিতাসমুৎকর-ধিয়া। উৎকণ্ঠাযুক্তবুদ্ধিনাপুনরাগতাবাচতুর্ব্বাহুতাদর্শিতা। পুনঃ রাধাআগতারাধায়াদৃষ্টাসাচতুর্ব্বাহুতাপ্রিয়াসম্পত্ত্যারক্ষিতুং নসাসম্পত্যাঃ। রাধায়াঃ প্রণয়স্যমহিমাপ্রভাবেনরক্ষিতুং নশক্যা-

প্রভবিষ্ণুনাপি হরিণা নাসীচ্চতুর্ব্বাহুতা ॥ ৯ ॥ * ॥ * ॥ সেই ব্রজেশ্বর ইহা জগন্নাথ পিতা। সেই ব্রজেশ্বরী ইহা শচীদেবী মাতা ॥ সেই নন্দসুত ইহা চৈতন্য গোসাঞি। সেই বলদেব ইহা নিত্যানন্দ ভাই ॥ বাৎসল্য দাস্য সখ্য তিন ভাবময়। সেই নিত্যানন্দ কৃষ্ণচৈতন্য সহায় ॥ প্রেমভক্তি দিয়া তেহোঁ ভাসাল জগতে। তাঁর চরিত্র চিত্ত লোকে না পারে বুঝিতে ॥ অদ্বৈত আচার্য্য গোসাঞি ভক্ত অবতার। কৃষ্ণ অবতারী কৈল ভক্তির প্রচার ॥ সখ্য দাস্য দুই ভাব সহজ তাঁহার। কভু প্রভু করেন তাঁরে গুরু ব্যবহার ॥ শ্রীবাসাদি যত মহাপ্রভুর ভক্তগণ। নিজ নিজ ভাবে করেন চৈতন্য সেবন ॥ পণ্ডিত গোসাঞি আদি যাঁর যেই রস। সেই সেই রসে কৃষ্ণ হয় তাঁর বশ ॥ তিহোঁ শ্যাম বংশীমুখ গোপ বিলাসী। ইহোঁ গৌর প্রভু দ্বিজ কভুত সন্ন্যাসী ॥ অতএব আপনে প্রভু গোপী ভাব ধরি। ব্রজেন্দ্র নন্দনে কহে প্রাণনাথ করি ॥ সেই কৃষ্ণ সেই গোপী পরম বিরোধ। অচিন্ত্য চরিত্র প্রভুর অতি সুদুর্ব্বোধ ॥ ইথে তর্ক করি কেহ না কর সংশয়। কৃষ্ণের অচিন্ত্য শক্তি এই মত হয় ॥ অচিন্ত্য অদ্ভুত কৃষ্ণ চৈতন্য বিহার। চিত্রভাব চিত্রগুণ চিত্র ব্যবহার ॥ তর্কে ইহা নাহি জানে যেই দুরাচার। কুম্ভীপাকে পচে সেই নাহিক নিস্তার ॥ * ॥ তথাহি ভক্তিরসামৃতসিন্ধৌ স্থায়ীভাবলহর্য্যাং ঊনপঞ্চাশদঙ্কধৃত প্রভাষ খণ্ড বচনং। অচিন্ত্যাঃ খলু যে ভাবা ন তাং স্তর্কেন যোজয়েৎ। প্রকৃতিভ্যঃ পরং যত্তু তদচিন্ত্যস্য লক্ষণং ॥ ১০ ॥ * ॥ * ॥ অদ্ভুত চৈতন্য লীলায় যাহার বিশ্বাস। সেই জন যায় চৈতন্যের পদ পাশ ॥ প্রসঙ্গে কহিল এই সিদ্ধান্তের সার। ইহা যেই শুনে শুদ্ধ ভক্তি হয় তার ॥

নসমর্থা। হরিণাকৃষ্ণেনদ্বিভুজং নিলীয়লুকীয়দ্বিভুজং নন্দনন্দনং কৃতবানিত্যর্থঃ ॥ ৯ ॥ * ॥ * ॥ অচিন্ত্যাইতি ॥ অচিন্ত্যাঃ অচিন্তনীয়াখলুনিশ্চিতং যেভাবাতর্কেনতর্কশাস্ত্রেনতাং ভাবাং নযোজয়েৎযোজনাং নকুর্য্যাৎ। যৎপ্রকৃতিভ্যঃ পরং মায়াভ্যঃ পরং তৎঅচিন্ত্যস্যলক্ষণং স্যাৎ ॥ ১০ ॥ * ॥ * ॥ ইত্যাদিশশুটীকাসমাপ্তঃ ॥ * ॥ * ॥ * ॥ * ॥

লিখিত গ্রন্থের যদি করি অনুবাদ। তবে সে গ্রন্থের অর্থ পাইয়ে আস্বাদ॥ অতএব ভাগবতে ব্যাসের আচার। কথা কহি অনুবাদ করে বার বার॥ তাথে আদি লীলার করি পরিচ্ছেদ গণন। প্রথম পরিচ্ছেদে কৈল মঙ্গলাচরণ॥ দ্বিতীয় পরিচ্ছেদে চৈতন্য তত্ত্ব নিরূপণ। স্বয়ং ভগবান যেই ব্রজেন্দ্র নন্দন॥ তিঁহো ত চৈতন্য কৃষ্ণ শচীর নন্দন। তৃতীয় পরিচ্ছেদে জন্মের সামান্য করণ॥ তঁহি মধ্যে প্রেমদান বিশেষ কারণ। যুগধর্ম্ম কৃষ্ণ নাম প্রেম প্রচারণ॥ চতুর্থে কহিল জন্মের মূল কারণ। স্বমাধুর্য্য প্রেমানন্দ রস আস্বাদন॥ পঞ্চমে শ্রীনিত্যানন্দ তত্ত্ব নিরূপণ। নিত্যানন্দ হৈলা রাম রোহিণীনন্দন॥ ষষ্ঠ পরিচ্ছেদে অদ্বৈত তত্ত্বের বিচার। অদ্বৈত আচার্য্য

মহাবিষ্ণু অবতার॥ সপ্তম পরিচ্ছেদে পঞ্চ তত্ত্বের আখ্যান। পঞ্চ তত্ত্ব মিলি যৈছে কৈল প্রেম দান॥ অষ্টমে চৈতন্য লীলা বর্ণন কারণ। এক কৃষ্ণ নামের মহা মহিমা কথন॥ নবমেতে ভক্তি কল্পবৃক্ষের বর্ণন। শ্রীচৈতন্য মালী কৈল বৃক্ষ আরোপণ॥ দশমেতে মূল স্কন্ধের শাখাদি গণন। সর্ব্ব শাখাগণ যৈছে ফল বিতরণ॥ একাদশে নিত্যানন্দ শাখা বিবরণ। দ্বাদশে অদ্বৈত স্কন্ধ শাখার বর্ণন॥ ত্রয়োদশে মহাপ্রভুর জন্ম বিবরণ। কৃষ্ণ নাম সহ যৈছে প্রভুর জনম॥ চতুর্দ্দশে বাল্য লীলা কিছু বিবরণ। পঞ্চদশে পৌগণ্ড লীলা সঙ্ক্ষেপ কথন॥ ষোড়শ পরিচ্ছেদে কৈল কৈশোর লীলার উদ্দেশ। সপ্তদশে যৌবন লীলা কহিল বিশেষ॥ এই সপ্তদশ প্রকার আদি লীলার প্রবন্ধ। দ্বাদশ প্রবন্ধ তাতে গ্রন্থ মুখবন্ধ॥ পঞ্চ প্রবন্ধে পঞ্চ পরম চরিত। সংক্ষেপে ৭৭

কহিল অতি না কৈল বিস্তৃত॥ বৃন্দাবন দাস ইহা চৈতন্য মঙ্গলে। বিস্তারি বর্ণিল নিত্যানন্দ আজ্ঞাবলে॥ শ্রীকৃষ্ণচৈতন্য লীলা অদ্ভুত অনন্ত। ব্রহ্মা শিব শেষ যাঁর নাহি পায় অন্ত॥ যেই যেই অংশে কহে সেই শুনে ধন্য। অচিরে মিলিবে তারে শ্রীকৃষ্ণচৈতন্য॥ শ্রীকৃষ্ণচৈতন্য অদ্বৈত নিত্যানন্দ। শ্রীবাসাদি গদাধরাদি যত ভক্তবৃন্দ॥ যত যত ভক্তগণ বৈসে বৃন্দাবনে। নম্র হঞা শিরে ধরোঁ তাঁহার চরণে॥ শ্রীস্বরূপ শ্রীরূপ শ্রীসনাতন। শ্রীরঘুনাথ দাস আর শ্রীজীব চরণ॥ শিরে ধরি বন্দ নিত্য করোঁ তাঁর আশ। চৈতন্য চরিতামৃত কহে কৃষ্ণদাস॥ ॥ ইতি শ্রীচৈতন্য চরিতামৃতে আদ্যখণ্ডে যৌবন সূত্র বর্ণনং নাম সপ্তদশঃ পরিচ্ছেদঃ॥ ১৭ ॥ ॥ আদিখণ্ড সূত্র সংপূর্ণ॥

সটীক।

# শ্রীশ্রীচৈতন্যচরিতামৃত।

মধ্য লীলা।

শ্রীশ্রীকৃষ্ণচৈতন্যচন্দ্রায়নমঃ ॥ যস্যেতি ॥ সচৈতন্যদেবোভগবান্মাধুর্য্যৈশ্বর্য্যপূর্ণবান্। মেমহ্যং সংপ্রসীদতুসংপ্রসন্নোভবতু। যস্যচৈতন্যস্যপ্রসাদাৎ। অজ্ঞোপিমূর্খজনোপিসদ্যস্তৎক্ষণাৎসর্ব্ব-

মঃ লীঃ ১।

অথ গ্রন্থকারস্য শ্লোক চতুষ্টয়ং। যস্য প্রসাদাদজ্ঞোপি সদ্যঃ সর্ব্বজ্ঞতাং ব্রজেৎ। স শ্রীচৈতন্যদেবো মে ভগবান্ সংপ্রসীদতু॥ ১ ॥ * ॥ * ॥ বন্দে শ্রীকৃষ্ণচৈতন্য নিত্যানন্দৌ সহোদিতৌ। গৌড়োদয়ে পুষ্পবন্তৌ চিত্রৌ সন্দৌ তমোনুদৌ॥ * ॥ * ॥ জয়তাং সুরতৌ পঙ্গোর্ম্মম- মন্দ মতের্গতী। মৎসর্ব্বস্ব পদাম্ভোজৌ রাধামদনমোহনৌ ॥ * ॥ * ॥ দীব্যদ্বৃন্দারণ্য কল্পদ্রুমাধঃ শ্রীমদ্রত্নাগার সিংহাসনস্থৌ। শ্রীমদ্রাধা শ্রীল গোবিন্দ দেবৌ, প্রেষ্ঠালীভিঃ সেব্যমানৌ স্মরামি ॥ * ॥ * ॥ শ্রীমন্রাসরসারম্ভী বংশীবট তটস্থিতঃ। কর্ষণ্ বেণুস্বনৈ গোপী- র্গোপীনাথ শ্রিয়েস্তুনঃ॥ * ॥ * ॥ * ॥ জয় জয় শ্রীগৌরচন্দ্র জয় কৃপাসিন্ধু। জয় জয় শচীসুত জয় দীনবন্ধু॥ জয় জয় নিত্যানন্দ জয়াদ্বৈত- চন্দ্র। জয় জয় শ্রীবাসাদি গৌরভক্তবৃন্দ॥ পূর্ব্বে কহিল আদি লীলার সূত্রগণ। যাহা বিস্তারিয়াছেন দাস বৃন্দাবন॥ অতএব তার আমি সূত্র মাত্র কৈল। ১ যে কিছু বিশেষ সূত্র মধ্যেই কহিল॥ এবে কহি শেষ লীলার মুখ্য সূত্রগণ। প্রভুর অশেষ লীলা না হয় বর্ণন॥ তার মধ্যে যেই ভাগ দাস বৃন্দাবন। চৈতন্যমঙ্গলে বিস্তারি করিলা বর্ণন॥ সেই ভাগের ইহাঁ সূত্র মাত্র লিখিব। তাহা যে বিশেষ কিছু তাহা বিস্তারিব॥ চৈতন্য লীলার ব্যাস দাস বৃন্দাবন। তাঁর আজ্ঞায় করোঁ তাঁর উচ্ছিষ্ট চর্ব্বণ॥ ভক্তি করি শিরে ধরি তাঁহার চরণ। শেষ লীলার সূত্র ইবে করিয়ে বর্ণন॥ চব্বিশ বৎসর প্রভুর গৃহে অব- স্থান। তাঁহা যে করিল তার আদি লীলা নাম॥ চব্বিশ বৎসর শেষ যেই মাঘ মাস। তাঁর শুক্লপক্ষে প্রভু করিলা সন্ন্যাস। সন্ন্যাস করিয়া চব্বিশ বৎসর অবস্থান। তাহা যেই লীলা তার শেষ লীলা নাম॥ শেষ লীলার মধ্য অন্ত্য দুই নাম হয়। লীলা ভেদে বৈষ্ণব সব নাম ভেদ কয়॥ তার মধ্যে ছয় বৎসর

জ্ঞতাং ভূতভবিষ্যদ্বর্ত্তমানজ্ঞতাং ব্রজেৎপ্রতিবোধয়েদিত্যর্থঃ॥ ১ ॥ * ॥ * ॥ বঃ কৌমারেতি॥ কেনশ্চিৎকৃতাকবং। যোনায়কঃ প্রাণনাথঃ কৌমারহরঃ কৌমারাবস্থায়াং সম্ভোগেনেহাং-

গমনাগমন। নীলাচল গৌড় সেতুবন্ধ বৃন্দাবন ॥ তাঁহা যেই লীলা তার মধ্য লীলা নাম। তাঁর পাছে লীলা অন্ত্য লীলা অভিধান ॥ আদি লীলা মধ্য লীলা অন্ত্য লীলা সার। এবে মধ্য লীলা কিছু করিয়ে বিস্তার ॥ অষ্টাদশ বর্ষ কেবল নীলাচলে স্থিতি। আপনি আচরি জীবে শিক্ষাইল ভক্তি ॥ তার মধ্যে ছয় বৎসর ভক্তগণ সঙ্গে। প্রেমভক্তি প্রবর্ত্তাইল নৃত্য গীত রঙ্গে ॥ নিত্যানন্দ গোসাঞিরে পাঠাইল গৌড়দেশে। তিঁহো গৌড়দেশ ভাসাইল প্রেমরসে ॥ সহজেই নিত্যানন্দ কৃষ্ণ প্রেমোদ্দাম। প্রভু আজ্ঞায় কৈল যাহাঁ তাহাঁ প্রেম দান ॥ তাঁহার চরণে মোর কোটি নমস্কার। চৈতন্যের প্রিয় যিহোঁ লওয়াইল সংসার ॥ চৈতন্য গোসাঞি যারে বলে বড় ভাই। তিঁহো কহে মোর

প্রভু চৈতন্য গোসাঞি ॥ যদ্যপি আপনে হয়ে প্রভু বলরাম। তথাপি চৈতন্যের করে দাস অভিমান ॥ চৈতন্য সেব চৈতন্য গাও লও চৈতন্য নাম। চৈতন্যে যে ভক্তি করে সেই মোর প্রাণ ॥ এইমত লোকে চৈতন্য ভক্তি লওয়াইল। দীন হীন নিন্দুক সবারে নিস্তারিল ॥ তবে প্রভু ব্রজে পাঠাইল রূপ সনাতন। প্রভু আজ্ঞায় দুই ভাই আইলা বৃন্দাবন ॥ ভক্তি প্রচারিয়ে সর্ব্ব তীর্থ প্রকাশিল। মদনগোপাল গোবিন্দের সেবা প্রচারিল ॥ নানা শাস্ত্র আনি কৈল ভক্তি গ্রন্থসার। মূঢ় অধম জনেরে তিঁহো করিলা নিস্তার ॥ হরিভক্তিবিলাস আর ভাগবতামৃত। দশম টিপ্পনী আর দশম চরিত ॥ এই সব গ্রন্থ কৈল গোসাঞি সনাতন। রূপ গোসাঞি কৈল যত কে করু গণন ॥ প্রধান প্রধান কিছু করিয়ে গণন। লক্ষ গ্রন্থ কৈল ব্রজবিলাস বর্ণন ॥ রসামৃতসিন্ধু

আর বিদগ্ধমাধব। উজ্জ্বল নীলমণি আর ললিতমাধব ॥ দানকেলী কৌমুদী আর বহু স্তবাবলী। অষ্টাদশ লীলা ছন্দ আর পদ্যাবলী ॥ গোবিন্দ বিরুদাবলী তাহার লক্ষণ। মথুরা মাহাত্ম্য আর নাটক বর্ণন ॥ লঘুভাগবতামৃতাদি কে করু গণন। সর্ব্বত্র করিল ব্রজবিলাস বর্ণন ॥ তাঁর ভ্রাতুষ্পুত্র নাম শ্রীজীবগোসাঞি। যত ভক্তিগ্রন্থ কৈল তার অন্ত নাই ॥ শ্রীভাগবত সন্দর্ভ নাম গ্রন্থ বিস্তার। ভক্তি সিদ্ধান্ত তাতে লিখিয়াছেন পার ॥ গোপালচম্পু নামে গ্রন্থ মহাশূর। নিত্যলীলা স্থাপন যাহে ব্রজরস পুর ॥ এই মত নানা গ্রন্থ করিয়া প্রকাশ। গোষ্ঠী সহিতে কৈল বৃন্দাবনে বাস ॥ প্রথম বৎসর অদ্বৈতাদি ভক্তগণ। প্রভুরে দেখিতে কৈল নীলাদ্রি গমন ॥ রথযাত্রা দেখি তাঁহা রহিলা

পাদনেনমম্মানসচৌরিতবানুত্রীয়তেস্বম্মসঙ্গীক্রিয়তে। ইতিবরঃ পরমরসিকতয়াপ্রিয়ত্বেনস্বীকারহিনিশ্চিতং। সএবনবযৌবনায়কঃ। অপ্রেতবতোবতাএবটৈত্রক্ষপাঃ সন্তিবসন্তরজন্যোভবন্তি। পূর্ব্ববন্নতুগ্রীষ্মরাত্রয়োঃ। চপুনস্তেউন্মীলিতমালতীসুরভয়ঃ। উন্মীলিতাবিকসিতয়োমালতীবাসন্তীবাতশোভনগন্ধাঃ পূর্ব্ববৎবহন্তিনতুচুর্গন্ধরঃ তেপ্রৌঢাঃ কদম্বানীলাপ্রৌঢাঃ পরমসুখদাকদম্বা-

চারি মাস। প্রভু সঙ্গে নৃত্য গীত পরম উল্লাস॥ বিদায় সময় প্রভু কহিলা সবারে। প্রত্যব্দ আসিবে সবে গুণ্ডিচা দেখিবারে॥ প্রভু আজ্ঞায় ভক্তগণ প্রত্যব্দ আসিয়া। গুণ্ডিচা দেখিয়া যান প্রভুরে মিলিয়া॥ দ্বাদশ বৎসর ঐছে কৈল গতাগতি। অন্যোন্যে দোঁহার দোঁহা বিনা নাহি স্থিতি॥ শেষ আর যেই রহে দ্বাদশ বৎসর। কৃষ্ণের বিরহ লীলা প্রভুর অন্তর॥ নিরন্তর রাত্রি দিন বিরহ উন্মাদে। হাঁসে কান্দে নাচে গায় পরম বিষাদে॥ যে কালে করেন জগন্নাথ দরশন। মনে ভাবে কুরুক্ষেত্রে পাঞাছি মিলন॥ রথযাত্রায় আগে যবে করেন নর্ত্তন। তাঁহা এই পদ মাত্র করয়ে গায়ন॥ ॥ তথাহি পদং। সেইত পরাণ নাথ পাইনু। যাহা লাগি মদন দহনে দহি গেনু॥ * ॥ এই ধুয়া গানে নাচে দ্বিতীয় প্রহর। কৃষ্ণ লঞা ব্রজে যাই এভাব অন্তর॥ এই ভাবে নৃত্য মধ্যে পড়ে এক শ্লোক। সেই শ্লোকের অর্থ কেহ নাহি বুঝে লোক॥ * ॥ তথাহি কাব্যপ্রকাশে প্রথমোল্লাসে চতুর্থাঙ্কধৃত তথা পদ্যা-বল্যাং ত্রিশতাধিকাশীত্যঙ্কধৃতঞ্চ কস্যাচিৎ নায়িকায়া বচনং। যঃ কৌমারহরঃ সএবহিবরস্তাএব চৈত্রক্ষপাস্তেচোন্মীলিত মালতী সুরভয়ঃ প্রৌঢ়াঃ কদম্বা-নিলাঃ। সাচৈবাস্মি তথাপি তত্র সুরত ব্যাপার লীলা বিধৌ, রেবারোধসিবেতসি তরুতলে চেতঃ সমুৎকণ্ঠতে॥ ২ ॥ * ॥ * ॥ এই শ্লোকের অর্থ জানে একলে স্বরূপ। দৈবে সে বৎসর তাঁহা গিয়াছেন রূপ॥ প্রভু মুখে শ্লোক শুনি শ্রীরূপ গোসাঞি। সেই শ্লোকের অর্থ শ্লোক করিল তথাই॥

কারাবায়বোবহন্তি। নতুরুক্ষাবৎবায়বঃ। চপুনঃ সামবযৌবনাঅহমেবম্যাং নতুবয়োধিকা। হেসখিতথাপিতত্রসুরতব্যাপারলীলাবিধৌশৃঙ্গারকৌশলক্রীড়াবিষয়ে। তত্ররেবারোধসিরেবারোনা-

মানদীতসম্যাস্তীরকাননেতত্রবেতসীতরুতলেবেতসিবানীরলতাভিরাচ্ছাদিতেতমালমূলেনিকুঞ্জেচেতোমমমনঃ সমুৎকণ্ঠতে ॥ ২ ॥ * ॥ * ॥ প্রিয়ইতি ॥ হেসহচরিসর্বপূর্ববিহারিতোহয়ং

শ্লোক করি এক তালপত্রেতে লিখিয়া। আপন বাসার চালে রাখিল গুঞ্জিয়া ॥ শ্লোক রাখি গেলা সমুদ্র স্নান করিতে। হেন কালে আইলা প্রভু তাহারে মিলিতে ॥ হরিদাস ঠাকুর শ্রীরূপ সনাতন। জগন্নাথ মন্দিরে এই না যান তিন জন ॥ মহাপ্রভু জগন্নাথের উপল ভোগ দেখিয়া। নিজ গৃহে যান এই তিনেরে মিলিয়া ॥ এই তিন মধ্যে যবে থাকে যেই জন। তারে আসি আপনে মিলে প্রভুর নিয়ম ॥ দৈবে আসি প্রভু যবে ঊর্দ্ধেতে চাহিল। চালে গোঁজা তালপত্রে সেই শ্লোক পাইল ॥ শ্লোক পড়িয়াছে প্রভু আবিষ্ট হইয়া। রূপ গোসাঞি আসি পড়ে দণ্ডবৎ হঞা ॥ উঠি মহাপ্রভু তারে চাপড় মারিয়া। কহিতে লাগিলা কিছু কোলেতে করিয়া ॥ মোর শ্লোকের অভিপ্রায় না জানে কোন জনে। মোর মনের কথা তুঞি জানিলি কেমনে ॥ এত বলি তারে বহু প্রসাদ করিয়া। স্বরূপ গোসাঞিরে শ্লোক দেখাইল লঞা ॥ স্বরূপে পুছেন প্রভু হইয়া বিস্মিতে। মোর মনের কথা রূপ জানিল কেমতে ॥ স্বরূপ কহেন যাতে জানিল তোমার মনন। তাতে জানি হয় তোমার কৃপার ভাজন ॥ প্রভু কহে তারে আমি সন্তুষ্ট হইয়া। আলিঙ্গন কৈল সর্ব্বশক্তি সঞ্চারিয়া ॥ যোগ্য পাত্র হয়ে গূঢ় রস বিবেচনে। তুমি কহিও তারে গূঢ় রসাখ্যানে ॥ এ সব কহিব আগে বিস্তার করিয়া। সংক্ষেপে উদ্দেশ কৈল প্রস্তাব পাইয়া ॥ * ॥ তথাহি শ্রীরূপ গোস্বামি চরণৈঃ উক্তোহয়ং শ্লোকঃ। প্রিয়ঃ সোহয়ং কৃষ্ণঃ সহচরি কুরুক্ষেত্র মিলিত, স্তথাহং সারাধাতদিদমুভয়োঃ সঙ্গম সুখং। তথাপ্যন্তঃ খেলন্মধুরমুরলী পঞ্চমজুষে, মনোমেকালিন্দী পুলিন বিপিনায় স্পৃহয়তি ॥ ৩ ॥ * ॥ * ॥ এই শ্লোকের সংক্ষেপার্থ শুন ভক্তগণ। জগন্নাথ দেখি যৈছে প্রভুর ভাবন ॥ শ্রীরাধিকার কুরুক্ষেত্রে কৃষ্ণের দর্শন। যদ্যপি পায়েন তনু ভাবেন ঐছন ॥ রাজবেশ হাতী ঘোড়া

সুশামনঃ কিশোরপ্রিয়োমৎপ্রাণনাথঃ। নন্দনন্দনঃ কুরুক্ষেত্রেমিলিতবান। তথাতেননবযৌবনাহং সারাধাউভয়োরাধাকৃষ্ণয়োস্তদিদং সঙ্গমসুখং দর্শনসম্ভোগসুখং। তথাপিমেমমমনঃ কালিন্দী-

পুলিনবিপিনায়যমুনাতীরকাননায়স্পৃহয়তি। ইদং কৃষ্ণলাবণ্যদর্শনং কর্ত্তুকাংক্ষতি। কথম্ভূতায়াঅন্তঃ ফেনমধুরমুরলীপঞ্চমজুষ্টেবনান্তঃ ক্রীড়ত মধুবরং শরীরং জুবনীয়ং যত্রতস্মৈ॥ ৩ ॥
॥ * ॥ * ॥ * ॥ আহুরিতি॥ হেনলিননাভপদ্মবন্নাভিযস্য। তেতবপাদারবিন্দং নোহস্মাকং গেহং জুষামপিগেহং নিকেতং স্পৃহনীয়ানাং সংসারীণাং মনসিবাঞ্ছতিসদাউদীয়াৎ-
উদয়োভবতীত্যর্থঃ। কথম্ভূতং পাদারবিন্দং যোগেশ্বরৈর্মহামুনিগণৈর্হৃদিঅন্তঃকরণেবিচিন্ত্যং সর্ব্বদাচিন্তনীয়ং। কথম্ভূতৈর্যোগেশ্বরৈঃ। অগাধবোধৈর্মহাগম্ভীরবোধঃ। জ্ঞানং যেষাং তৈঃ

মঃ লীঃ অঃ।

মনুষ্য গহন। কাঁহা গোপ বেশ কাঁহা নির্জ্জন বৃন্দাবন॥ সেই ভাব সেই কৃষ্ণ সেই বৃন্দাবন। যবে পাই তবে হয় বাঞ্ছিত পুরণ॥ * ॥ তথাহি শ্রীমদ্ভা-
গবতে দশমস্কন্ধে দ্বাশীতিতমাধ্যায়ে পঞ্চত্রিংশৎ শ্লোকে শ্রীকৃষ্ণং প্রতি গোপীবাক্যং। আহুশ্চতেনলিননাভ পদারবিন্দং, যোগেশ্বরৈর্হৃদি বিচিন্ত্যমগাধ
বোধৈঃ। সংসার কূপপতিতোত্তরণাবলম্বং গেহং জুষামপিমনস্যুদিয়াৎ সদানঃ॥ ৪ ॥ * ॥ তথাহি তত্রৈব ত্র্যাশীতিতমাধ্যায়ে দ্বিতীয় শ্লোকে শ্রীকৃষ্ণং
প্রতি ভক্তগণ বাক্যং। তএবং লোকনাথেন পরিপৃষ্টাঃ সুসৎকৃতাঃ। প্রত্যুচুর্হৃষ্টমনসস্তৎপাদেক্ষাহতাংঘসঃ॥ ৫ ॥ * ॥ তোমার চরণ মোর ব্রজ-
পুর ঘরে। উদয় করয়ে যদি তবে বাঞ্ছা পুরে॥ ভাগবতের শ্লোকার্থ বিচার করিয়া। রূপ গোসাঞি শ্লোক কৈললোকে বুঝাইয়া॥ * ॥ তথাহি ললিত-

পুনঃ কীদৃশং সংসারকূপপতিতোত্তরণাবলম্বং সংসারকূপেপতিতানাং পাপীনাং উত্তরণায়উত্থাপনায়অবলম্বমাশ্রয়ং যত্তৎ। ইতিসাধবোমুনয়আহুঃ কথিতবন্তঃ॥ ৪ ॥ * ॥ * ॥
তএবেতি॥ তেসাধবএবং প্রকারং প্রত্যুচুঃ। ভগবন্তং প্রতিকথিতবন্তঃ। তেকথম্ভূতাঃ। লোকনাথেনগোবিন্দেনপরিপ্রষ্টাঃ। জিজ্ঞাসিতাঃ সন্তঃ পুনঃ কীদৃশাঃ সুসৎকৃতাঃ সুষ্ঠুসৎকরণশীলাঃ।
মহানুরক্তিনঃ পুনঃ কীদৃশাঃ। হৃষ্টমনসঃ মহানন্দযুক্তং মনোযেষাংতে। পুনঃ কথম্ভূতাঃ। তৎপাদেক্ষাহতাংঘসঃ। তৎতস্যকৃষ্ণস্যপাদযয়োরীক্ষয়াদর্শনেনহতানিষ্কাসিতাপাপানিযেষাংতে। অত-

এবশ্রীবৃন্দাবনেতবচরণপদ্মদর্শনং বয়ং প্রার্থয়ামইতিধ্বনিতং ॥ ৫ ॥ ※ ॥ ※ ॥ যাতেনীলেতি ॥ হেগোবিন্দযাক্ষৌণীব্রজভূঃ। ধন্যাসকলজগদ্ভ্যোবিলসতিসর্ব্বোৎকর্ষেণবর্ত্ততে। সাকথম্ভূতাং
তেতবলীলারসপরিমলোদ্গারিবন্যাপরিতা। লীলারসানাং পরিমলঃ। গন্ধস্তস্যোদ্গারিউদয়মেবরবন্যাং জলং প্রবাহ। পরীতাযুক্তা। পুনঃ কথম্ভূতা। মাধুরীমাধুরীভিঃ বৃতাতেতবমাধুর্য্যাণাং মধু-

মাধবে দশমাঙ্কে একত্রিংশঃ শ্লোকেশ্রীরাধা শ্রীকৃষ্ণং প্রত্যাহ। যাতে লীলারস পরিমলোদ্গারিবন্যাপরীতা, ধন্যা ক্ষৌণী বিলসিতবৃতা মাধুরী মাধুরীভিঃ।
তত্রাস্মাভিশ্চটুল পশুপীভাব মুগ্ধান্তরাভিঃ, সম্বীতস্ত্বং কলয় বদনোল্লাসি বেণু বিহারং ॥ ৬ ॥ ※ ॥ ※ ॥ এই রূপ মহাপ্রভু দেখি জগন্নাথে।
সুভদ্রা সহিত দেখে বংশী নাহি হাতে ॥ ত্রিভঙ্গ সুন্দর ব্রজে ব্রজেন্দ্র নন্দন। কাঁহা পাব এই বাঞ্ছা করে অনুক্ষণ ॥ রাধিকা উন্মাদ যৈছে উদ্ধব
দর্শনে। উদ্ঘূর্ণা প্রলাপ তৈছে প্রভুর রাত্রি দিনে ॥ দ্বাদশ বৎসর শেষ ঐছে গোঙাইল। এই মত শেষ লীলার বিধান করিল ॥ সন্ন্যাস করি চব্বিশ
বৎসর কৈল যে যে কর্ম্ম। অনন্ত অপার তাঁর কে জানিবে মর্ম্ম ॥ উদ্দেশ করিতে করি দিগ দরশন। মুখ্য মুখ্য লীলার করি সূত্র গণন ॥ প্রথম সূত্র
প্রভুর সন্ন্যাস করণ। সন্ন্যাস করি প্রভু চলিলা বৃন্দাবন ॥ প্রেমেতে বিহ্বল বাহ্য নাহিক স্মরণ। রাঢ়দেশ তিন দিন করিলা ভ্রমণ ॥ নিত্যানন্দ প্রভু
মহাপ্রভু ভুলাইয়া। গঙ্গাতীরে লঞা গেলা যমুনা বলিয়া ॥ শান্তিপুরে আচার্য্যের গৃহে আগমন। প্রথম ভিক্ষা কৈল তাঁহা রাত্র্যে সংকীর্ত্তন ॥ মাতা
ভক্ত গণের তাঁহা করিল মিলন। সর্ব্ব সমাধান করি কৈল নীলাদ্রি গমন ॥ পথে নানা লীলা সব দেব দরশন। মাধব পুরীর কথা গোপাল স্থাপন ॥ ক্ষীর
চুরি কথা সাক্ষীগোপাল বিবরণ। নিত্যানন্দ কৈল প্রভুর দণ্ড ভঞ্জন ॥ ক্রুদ্ধ হঞা একা গেলা জগন্নাথ দেখিতে। দেখিয়া মূর্চ্ছিত হঞা পড়িলা ভূমিতে ॥
সার্ব্বভৌম লঞা গেলা আপন ভবন। তৃতীয় প্রহরে প্রভু হইল চেতন ॥ নিত্যানন্দ জগদানন্দ দামোদর মুকুন্দ। পাছে আসি মিলি সবে পাইলা আনন্দ ॥

রতাযুক্তাভূঃ। ত[illegible]শ্যাত্রব্রজভুবিমধ্যেঅস্মাভিঃ গোপীভিঃ সংসম্বীতঃ। যুক্তসনতেমেববিহারংকলয়কুর্ব্বিত্যর্থঃ। কথম্ভূতাভিরস্মাভিঃ। চটুলপশুপীভাবমুগ্ধান্তরাভিঃ। চটুলচঞ্চলাঃ। গোপিকাঃ
তদ্ভাবেনমোহিতমন্তরং যাসাংতাভিঃ। কথম্ভূতস্ত্বং বদনোল্লাসিবেণুঃ প্রফুল্লিতবদনেবেণুর্যস্যসত্বং। অতএবগোবিন্দং পুনরেতাশ্রীযুক্তচরণপদ্মং দর্শয়েতিধ্বনিতং ॥ ৬ ॥ ※ ॥ ※ ॥

তবে সার্ব্বভৌমে প্রভু প্রসাদ করিল। আপন ঈশ্বর মূর্ত্তি তাঁরে দেখাইল॥ তবেত করিলা প্রভু দক্ষিণ গমন। কূর্ম্মক্ষেত্রে কৈল বাসুদেব বিমোচন॥ জিয়ড় নৃসিংহে কৈল নৃসিংহ স্তবন। প[illegible]পথে গ্রামে গ্রামে নাম প্রবর্ত্তন॥ গোদাবরী তীরে বনে বৃন্দাবন ভ্রম। রামানন্দ রায় সহ তাহাঞি মিলন॥ ত্রিমল্ল ত্রিপদি স্থান কৈল দরশন। সর্ব্বত্র করিল কৃষ্ণ নাম প্রচারণ॥ তবেত পাষণ্ডীগণে করিল দলন। অহোবল নৃসিংহাদি কৈল দরশন॥ শ্রীরঙ্গ ক্ষেত্র আইলা কাবেরীর তীর। শ্রীরঙ্গ দেখিয়া প্রেমে হইলা অস্থির॥ ত্রিমল্ল ভট্টের ঘরে কৈল প্রভু বাস। তাহাঞি রহিলা প্রভু বর্ষা চারিমাস॥ শ্রীবৈষ্ণব ত্রিমল্লভট্ট পরম পণ্ডিত। গোসাঞির পাণ্ডিত্য প্রেমে হইলা বিস্মিত॥ চাতুর্ম্মাস্য মহা-



প্রভুর শ্রীবৈষ্ণবের সনে। গোঙাইল নৃত্য গীত কৃষ্ণ সংকীর্ত্তনে॥ চাতুর্ম্মাস্যান্তরে পুনঃ দক্ষিণ গমন। পরমানন্দ পুরী সহ তাহাঞি মিলন॥ তবে ভট্টমারী হৈতে কৃষ্ণদাসের উদ্ধার। রাম জপি বিপ্র মুখে কৃষ্ণ নাম প্রচার॥ শ্রীরঙ্গপুরী সহ তাহাঞি মিলন। রামদাস বিপ্রের কৈল দুঃখ বিমোচন॥ তত্ত্ববাদী সব সহ কৈল তত্ত্বের বিচার। আপনাকে হীন বুদ্ধি হৈল তা সবার॥ অনন্ত পুরুষোত্তম শ্রীজনার্দ্দন। পদ্মনাভ বাসুদেব কৈল দরশন॥ তবে প্রভু কৈল সপ্ততাল বিমোচন। সেতুবন্ধ স্নান রামেশ্বর দরশন॥ তাহাঞি করিল কূর্ম্ম পুরাণ শ্রবণ। মায়া সীতা নিলেক রাবণ তাহাতে লিখন॥ শুনিয়া প্রভুর আনন্দিত হৈল মনঃ। রামদাস বিপ্রের কথা হইল স্মরণ॥ সেই পুরাতন পত্র আগ্রহ করি নিল। রামদাসে দেখাইয়া দুঃখ খণ্ডাইল॥ ব্রহ্মসংহিতা কর্ণামৃত ৪

দুই পুথি পাঞা। দুই পুস্তক লঞা আইলা উত্তম জানিয়া॥ পুনরপি নীলাচলে গমন করিল। ভক্তগণ মেলিয়া স্নানযাত্রা দেখিল॥ অনবসরে জগন্নাথ না পাঞা দরশন। বিরহে আলালনাথ করিলা গমন॥ ভক্তসঙ্গে দিন কত তাহাঞি রহিল। গৌড়ের ভক্ত আইসে সমাচার পাইল॥ নিত্যানন্দ সার্ব্বভৌম আগ্রহ করিয়া। নীলাচল আইলা মহাপ্রভুকে লইয়া॥ বিরহে বিহ্বল প্রভু গোঞায় রাত্রি দিনে। হেনকালে আইলা গৌড়ের ভক্তগণে॥ সবে মেলি যুক্তি করি কীর্ত্তন আরম্ভিল। কীর্ত্তন আবেশে প্রভুর মনঃ স্থির হৈল॥ পূর্ব্বে যবে প্রভু রামানন্দেরে মিলিলা। নীলাচলে আসিবারে তাঁরে আজ্ঞা দিলা॥ রাজ আজ্ঞা লঞা তিঁহো আইলা কত দিনে। রাত্রি দিনে কৃষ্ণ কথা

রামানন্দ সনে ॥ কাশীমিশ্রে কৃপা প্রদ্যুম্ন মিশ্রাদি মিলন। পরমানন্দ পুরী গোবিন্দ কাশীশ্বরাগমন ॥ দামোদর স্বরূপ মিলন পরম আনন্দ। শিখিমাহাতি মিলন রায় ভবানন্দ ॥ গৌড় হৈতে সর্ব্ব বৈষ্ণবের আগমন। কুলীনগ্রাম বাসী সঙ্গে প্রথম মিলন ॥ নরহরি দাস আদি যত খণ্ডবাসী। শিবানন্দ সঙ্গে মিলিলা সবে আসি ॥ স্নানযাত্রা দেখি প্রভু সঙ্গে ভক্তগণ। সবা লঞা কৈল প্রভু গুণ্ডিচা মার্জন ॥ সবা সঙ্গে রথযাত্রা কৈল দরশন। রথ আগে নৃত্য করি উদ্যান গমন ॥ প্রতাপরুদ্রেরে কৃপা কৈল সেই স্থানে। গৌড়ভক্তে আজ্ঞা দিল বিদায়ের দিনে ॥ প্রত্যব্দ আসিবে রথ যাত্রা দরশনে। এই ছলে চাহে ভক্তগণের মিলনে ॥ সার্ব্বভৌম ঘরে প্রভুর ভিক্ষা পরিপাটী। সাঠীর

মাতা কহে যাতে রাণ্ডী হউক সাঠী ॥ বর্ষান্তরে অদ্বৈতাদি ভক্তের আগমন। শিবানন্দ সেন করে সবার পালন ॥ শিবানন্দের সঙ্গে আইলা কুক্কুর ভাগ্যবান। প্রভুর চরণ দেখি কৈল অন্তর্ধান ॥ পথে সার্ব্বভৌম সহ সবার মিলন। সার্ব্বভৌম ভট্টাচার্য্যের কাশীরে গমন ॥ প্রভুরে মিলিলা সর্ব্ব বৈষ্ণব আসিয়া। জল ক্রীড়া কৈল প্রভু সবারে লইয়া ॥ সবা লঞা কৈল গুণ্ডিচাগৃহ সংমার্জ্জন। রথযাত্রা দরশনে প্রভুর নর্ত্তন ॥ উপবনে কৈল প্রভু বিবিধ বিলাস। প্রভুর অভিষেক কৈল বিপ্র কৃষ্ণদাস ॥ গুণ্ডিচাতে নৃত্য অন্তে কৈল জলকেলি। হেরাপঞ্চমী দেখিল লক্ষ্মীদেবীর কেলি ॥ কৃষ্ণ জন্ম যাত্রাতে প্রভু গোপবেশ হৈল। দধিভার বহি তবে লগুড় ফিরাইল ॥ গৌড়ের ভক্তগণে তবে করিল বিদায়। সঙ্গের ভক্ত লঞা করে কীর্ত্তন সদায় ॥ বৃন্দাবন যাইতে কৈল গৌড়েরে

গমন। প্রতাপরুদ্র কৈল পথে বিবিধ সেবন ॥ পুরী গোসাঞি সঙ্গে বস্ত্র প্রদান প্রসঙ্গ। রামানন্দ রায় আইল ভদ্রক পর্য্যন্ত ॥ আসি বিদ্যাবাচস্পতির গৃহেতে রহিলা। প্রভুরে দেখিতে লোক সংঘট্ট হইলা ॥ পঞ্চদিন দেখে লোক নাহিক বিশ্রাম। লোক ভয়ে রাত্রে প্রভু আইলা কুলিয়া গ্রাম ॥ কুলিয়া গ্রামেতে প্রভুর শুনিয়া আগমন। কোটি কোটি লোক আসি কৈল দরশন ॥ কুলিয়া গ্রামে কৈল দেবানন্দেরে প্রসাদ। গোপাল বিপ্রের ক্ষমাইল শ্রীবাসাপরাধ ॥ পাষণ্ডী নিন্দক আসি পড়িলা চরণে অপরাধ ক্ষমি তারে দিল কৃষ্ণ প্রেমে ॥ বৃন্দাবন যাবেন প্রভু শুনি নৃসিংহানন্দ। পথ সাজাইল মনে করিয়া আনন্দ ॥ কুলিয়া নগর হৈতে পথ রত্নে বান্ধাইল। নিবৃন্ত পুষ্পক শয্যা

উপরে পাতিল ॥ পথে দুইদিগে পুষ্প বকুলের শ্রেণী। মধ্যে মধ্যে দুইপাশে দিব্য পুষ্করিণী ॥ রত্ন বন্ধ ঘাট তাহে প্রফুল্ল কমল। নানা পক্ষী কোলাহল সুধাসম জল ॥ শীতল সমীর বহে নানা গন্ধ লঞা। কানাইর নাটশালা পর্য্যন্ত লৈল বান্ধিয়া ॥ আগে মনঃ নাহি চলে না পারে বান্ধিতে। পথ বান্ধা না যায় নৃসিংহ হইল বিস্মিতে ॥ নিশ্চয় করিয়া কহে শুন ভক্তগণ। এবার না যাবেন প্রভু শ্রীবৃন্দাবন ॥ কানাইর নাটশালা হৈতে আসিব ফিরিয়া। জানিবে পশ্চাৎ কহিল নিশ্চয় করিয়া ॥ গোসাঞি কুলিয়া হৈতে চলিল বৃন্দাবন। সঙ্গে সহস্রেক লোক যত ভক্তগণ ॥ যাহা যায় প্রভু তাহা কোটি সংখ্য লোক। দেখিতে আইসে দেখি খণ্ডে দুঃখ শোক ॥ যাহা যাহা প্রভুর



চরণ পড়য়ে চলিতে। মৃত্তিকা লয় লোক গর্ত্ত হয় পথে ॥ ঐছে চলি আইলা প্রভু রামকেলি গ্রাম। গৌড়ের নিকট গ্রাম অতি অনুপাম ॥ যাহা নৃত্য করে প্রভু প্রেমে অচেতন। কোটি কোটি লোক আইসে দেখিতে চরণ ॥ গৌড়াধ্যক্ষ যবন রাজা প্রভাব শুনিয়া। কহিতে লাগিলা কিছু বিস্মিত হইয়া ॥ বিনি দানে এত লোক যার পাছে হয়। সেইত গোসাঞা ইহা জানিহ নিশ্চয় ॥ কাজী যবন ইহার না করিহ হিংসন। আপন ইচ্ছায় বলুন যা উহার মনঃ ॥ কেশব ছত্রিরে রাজা বার্ত্তা পুছিল। প্রভুর মহিমা ছত্রি উড়াইয়া দিল ॥ ভিখারি সন্ন্যাসী করে তীর্থ পর্য্যটন। তারে দেখিবারে আইসে দুই চারি জন ॥ যবনে তোমার ঠাই করয়ে লাগানি। তাঁর হিংসায় লাভ নাহি হয়ে আর হানি ॥ রাজারে প্রবোধি কেশব ব্রাহ্মণ পাঠাইয়া। চলিবার তরে প্রভুকে কহিল যাইয়া ॥

দবির খাসেরে রাজা পুছিল নিভৃতে। গোসাঞির মহিমা তিঁহো লাগিলা কহিতে ॥ যে তোমারে রাজ্য দিল যে তোমার গোসাঞা। তোমার দেশে তোমার ভাগ্যে জন্মিলা আসিয়া ॥ তোমার মঙ্গল বাঞ্ছে বাক্য সিদ্ধ হয়। ইহার আশীর্ব্বাদে তোমার সর্ব্বত্রেতে জয় ॥ মোরে কেন পুনঃ তুমি পুছ আপন মনঃ। তুমি নরাধিপ হও বিষ্ণুর অংশন ॥ তোমার চিত্তে চৈতন্যেরে কৈছে হয় জ্ঞান। তোমার চিত্তে যেই লয় সেইত প্রমাণ ॥ রাজা কহে শুন মোর মনে যেই লয়। সাক্ষাৎ ঈশ্বর ইহোঁ নাহিক সংশয় ॥ এত কহি রাজা গেলা নিজ অভ্যন্তরে। তবে দবিরখাস আইলা আপনার ঘরে ॥ ঘরে আসি দুই ভাই যুকতি করিয়া। প্রভু দেখিবারে চলে বেশ লুকাইয়া ॥ অর্দ্ধ রাত্র্যে দুই ভাই

মহিদেধতি ॥ পাপীনাং মধ্যেমদ্বিধঃ মন্তুল্যঃ। মৎসমানপাপাত্মাঅধমাত্মানাস্তিনভবেৎ। চপুনর্মদ্বিধঃ কশ্চনজনঃ অপরাধীনাস্তি। হেপুরুষোত্তমোহেপ্রভোপরিহারেপিত্বৎসমোক্ষং নিবেদনেপি-

আইলা প্রভুর স্থানে। প্রথমে মিলিলা নিত্যানন্দ হরিদাস সনে ॥ তারা দুই জন জানাইলা প্রভুর গোচরে। রূপসাকর মল্লিক আইলা তোমা দেখিবারে ॥ দুই গুচ্ছ তৃণ দুহেঁ দশনে ধরিয়া। গলে বস্ত্র বান্ধি পড়ে দণ্ডবৎ হঞা ॥ দৈন্য রোদন করে আনন্দে বিহ্বল। প্রভু কহে উঠ উঠ হইল মঙ্গল ॥ উঠি দুই ভাই তবে দন্তে তৃণ ধরি। দৈন্য করি স্তুতি করে করযোড় করি ॥ জয় জয় শ্রীকৃষ্ণচৈতন্য দয়াময়। পতিতপাবন জয় জয় মহাশয় ॥ নীচ জাতি নীচ সঙ্গী করি নীচ কায। তোমার অগ্রেতে প্রভু কহিতে বাসি লাজ ॥ ※ ॥ তথাহি ভক্তিরসামৃতসিন্ধৌ পুর্ব্ববিভাগে সাধনভক্তিলহর্য্যাং পঞ্চদশাঙ্কধৃত পদ্ম-পুরাণং। মত্তুল্যো নাস্তি পাপাত্মা, নাপরাধী চ কশ্চন। পরিহারেপি লজ্জামে; কিং ব্রুবে পুরুষোত্তম ॥ ৭ ॥ ※ ॥ ※ ॥ পতিতপাবন হেতু তোমার অবতার। আমা বই জগতে পতিত নাহি আর ॥ জগাই মাধাই দুই করিলে উদ্ধার। তাহা উদ্ধারিতে শ্রম নহিল তোমার ॥ ব্রাহ্মণ জাতি তারা নবদ্বীপে ঘর। নীচ সেবা নাহি করে নহে নীচের কুর্পর ॥ সবে এক দোষ তার হয়ে পাপাচার। পাপরাশি দহে নামাভাসেতে তোমার ॥ তোমার নাম লৈয়া তোমার করিল নিন্দন। সেই নাম হইল তার মুক্তির কারণ ॥ জগাই মাধাই হৈতে কোটি কোটি গুণ। অধম পতিত পাপী আমি দুই জন ॥ ম্লেচ্ছ জাতি ম্লেচ্ছ সঙ্গী করি ম্লেচ্ছ কর্ম্ম। গো ব্রাহ্মণ দ্রোহী সঙ্গে আমার সঙ্গম ॥ মোর কর্ম্ম মোর হাতে গলায় বান্ধিয়া। কুবিষয় বিষ্ঠা গর্ত্তে দিয়াছে ফেলা-ইয়া ॥ আমা উদ্ধারিতে বলি নাহি ত্রিভুবনে। পতিতপাবন তুমি সবে তোমা বিনে ॥ আমা উদ্ধারিয়া যদি রাখ[illegible]জ বল। পতিতপাবন নাম তবে সে সফল ॥ সত্য এক বাত কহোঁ শুন দয়াময়। মো বিনু দয়ার পাত্র জগতে না হয় ॥ মোরে দয়া করি কর সদয় সফল। অখিল ব্রহ্মাণ্ড দেখুক তোমার দয়া

মেমমলজ্জাভবেৎ। অতএবত্বাং ক্রবেহং কিং কথয়ামি। যথা ভুমিস্খলনাপদানাং ভুমিরেবাবলম্বনং। ত্বয়িমেচাপরাধীচত্বমেবশরণং প্রভো ॥ ৭ ॥ ※ ॥ ※ ॥ নমুবেতি ॥ হেনাথঅগ্র-

তস্তবসাক্ষাতেমেমমএকং বিজ্ঞাপনং নিবেদনং শৃণুঅবধানং কুরু। পরমার্থং বাস্তবং যথার্থং মৃষামিথ্যানএবইতিভবতি। যদিমেমস্তং নদয়িষ্যসেনস্বাং নকরিষ্যসি। তদাতবদয়নীয়ঃ। দয়ানোযোগ্য-

বল॥ * ॥ তথাহি গোস্বামি পাদোক্ত শ্লোকঃ। নমৃষাপরমার্থ মেবমে শৃণু বিজ্ঞাপন মেকমগ্রতঃ। যদিমেনদয়িষ্যসে তদাদয়নীয় স্তবনাথ দুর্লভঃ॥
॥ ৮ ॥ * ॥ * ॥ আপনে অযোগ্য দেখি মনে পাঙ ক্ষোভ। তথাপি তোমার গুণে উপজায় লোভ॥ বামন হঞা চান্দ ধরিতে ইচ্ছা করে। তৈছে
মোর এই বাঞ্ছা উঠয়ে অন্তরে॥ * ॥ তথাহি গোস্বামি পাদোক্ত শ্লোকঃ। ভবন্তমেবানুচরন্নিরন্তর, প্রশান্ত নিঃ[illegible] মনোরথান্তরঃ। কদাহমৈকান্তিক
নিত্যকিঙ্করঃ, প্রহর্ষয়িষ্যামি সনাথজীবিত॥ * ॥ ॥ শুনি মহাপ্রভু কহে শুন দবিরখাস। তুমি দুই ভাই মোর পুরাতন দাস॥ আজি হৈতে
দুহাঁর নাম রূপ সনাতন। দৈন্য ছাড় তোমার দৈন্যে ফাটে মোর মনঃ॥ দৈন্যপত্রী লিখি মোরে পাঠালে বার বার। সেই পত্রী দ্বারা জানি তোমার
ব্যবহার॥ তোমার হৃদয় আমি জানি পত্রদ্বারে। তোমা শিক্ষাইতে শ্লোক কহিল বারে বারে॥ * ॥ তথাহি শ্রীকৃষ্ণচৈতন্যোক্ত শ্লোকঃ। পরব্যস- ৩
নিনী নারীব্যগ্রাপি গৃহকর্ম্মসু। তদেবাস্বাদয়ত্যন্তর্নবসঙ্গ রসায়নং॥ ৯ ॥ * ॥ * ॥ গৌড় নিকট আসিতে নাহি মোর প্রয়োজন। তোমা দোঁহা
দেখিতে মোর ইহাঁ আগমন॥ এই মোর মনের কথা কেহ নাহি জানে। সবে বলে কেনে আইলা রামকেলি গ্রামে॥ ভাল হৈল দুই ভাই আইলা মোর
স্থানে। ঘর যাহ ভয় কিছু না করিহ মনে॥ জন্মে জন্মে তুমি দুই কিঙ্কর আমার। অচিরাতে কৃষ্ণ তোমার করিব উদ্ধার॥ এত বলি দোঁহার শিরে দিলে দুই
হাতে। দুই ভাই ধরি প্রভুর পদ নিল মাথে॥ দোঁহা আলিঙ্গিয়া প্রভু বলিল ভক্তগণে। সবে কৃপা করি উদ্ধার এই দুই জনে॥ দুই জনে প্রভুর কৃপা দেখি

পাত্রদুর্লভঃ ভবিষ্যসি। অতএবমৎসমহীনোজগতিনভূতনভবিষ্যতি॥ ৮ ॥ * ॥ * ॥ পরেতি॥ পরস্যাব্যাসনিনীউপপতিসঙ্গিনীনারীকুলবধূঃ গৃহকর্ম্মসুরন্ধনভোজনাদিব্যগ্রাপিমহাব্য-
স্তাপি তয়াপিঅন্তরিনবসঙ্গং রসায়নং পরকীয়াসঙ্গমরসং তদেবনিশ্চয়ং। আস্বাদয়তি নির্বাসাস্বাদনং করোতি তাঙ্গসবতিনানসং বাজনীয়মিতিধ্বনিতং॥ ৯ ॥ * ॥ * ॥ ইতিমধ্যখণ্ডে

ভক্তগণে। হরি হরি বলে সবে আনন্দিত মনে ॥ নিত্যানন্দ হরিদাস শ্রীবাস গদাধর। মুকুন্দ জগদানন্দ মুরারি বক্রেশ্বর ॥ সবার চরণে ধরি পড়ে দুই ভাই। সবে বলে ধন্য তুমি পাইলে গোসাঞি ॥ সবা পাশ আজ্ঞা মাগি চলন সময়। প্রভু পদে কহে কিছু করিয়া বিনয় ॥ ইহা হৈতে চল প্রভু ইহা নাহি কায। যদ্যপি তোমারে ভক্তি করে গৌড়রাজ ॥ তথাপি যবন জাতি না করিহ প্রতীতি। তীর্থ যাত্রায় এত সজ্ঘট্ট ভাল নহে রীতি ॥ যাহা সঙ্গে চলে এই লোক লক্ষ কোটি। বৃন্দাবন যাবার এ নহে পরিপাটী ॥ যদ্যপি বস্তুতঃ প্রভুর কিছু নাহি ভয়। তথাপি লৌকিক লীলা লোক চেষ্টাময় ॥ এত বলি চরণ বন্দি গেলা দুইজন। প্রভুর সেই গ্রাম হৈতে চলিতে হৈল মনঃ ॥ প্রাতে

চলি আইলা কানাঞির নাটশালা। দেখিল সকল তাঁহা কৃষ্ণ চরিত্র লীলা ॥ সেই রাত্রে তাঁহা প্রভু চিন্তে মনে মনঃ। সঙ্গে সংঘট্ট ভাল নহে কৈল সনাতন ॥ মথুরা যাইব আমি এত লোক সঙ্গে। কিছু সুখ না হইবে হৈব রস ভঙ্গে ॥ একাকি যাইব কিবা সঙ্গে এক জন। তবে সে শোভয়ে বৃন্দাবনের গমন ॥ এত চিন্তি প্রাতঃকালে গঙ্গা স্নান করি। নীলাচলে যাব বলি চলিলা গৌরহরি ॥ এই মত চলি চলি আইলা শান্তিপুরে। দিন পাঁচ সাত রহিলা আচার্য্যের ঘরে ॥ শচী দেবী আনি তাঁরে কৈল নমস্কার। সাত দিন তাঁর ঠাঞি ভিক্ষা ব্যবহার ॥ তাঁর আজ্ঞা লঞা পুনঃ করিলা গমনে। বিনয় করিয়া বিদায় দিল ভক্তগণে ॥ জনা দুই সঙ্গে আমি যাব নীলাচলে। আমারে মিলিবা আসি রথযাত্রা কালে ॥ বলভদ্র ভট্টাচার্য্য পণ্ডিত দামোদর। দুই জন সঙ্গে প্রভু আইলা

নীলাচল ॥ দিন কথো রহি তাহাঁ চলিলা বৃন্দাবন। লুকাঞা চলিলা রাত্রে না জানে কোন জন ॥ বলভদ্র ভট্টাচার্য্য রহে মাত্র সঙ্গে। ঝারিখণ্ড পথে কাশী আইল মহারঙ্গে ॥ দিন চারি কাশীতে রহি গেলা বৃন্দাবন। মথুরা দেখিয়া দেখে দ্বাদশ কানন ॥ লীলাস্থল দেখি প্রেমে হইলা অস্থির। বলভদ্র কৈল তাঁরে মথুরা বাহির ॥ গঙ্গাতীরে পথে লঞা প্রয়াগে আইলা। শ্রীরূপ প্রভুরে আসি তথাই মিলিলা ॥ দণ্ডবৎ করি রূপ ভূমিতে পড়িলা। পরম আনন্দে প্রভু আলিঙ্গন দিলা ॥ শ্রীরূপে শিক্ষা করি পাঠাল বৃন্দাবন। আপনে করিলা বারাণসী আগমন ॥ কাশীতে প্রভুকে আসি মিলিলা সনাতন। দুই মাস রহি তাঁরে করাল শিক্ষণ ॥ মথুরা পাঠাইল তাঁরে দিয়া ভক্তিবল। সন্ন্যাসীরে

কৃপা করি গেলা নীলাচল ॥ ছয় বৎসর প্রভু ঐছে করিলা বিলাস । কভু ইতি উতি গতি কভু ক্ষেত্রে বাস ॥ মধ্য লীলার কৈল এই সূত্র বিবরণ । অন্ত্যলীলার সূত্র এবে শুন ভক্তগণ ॥ বৃন্দাবন হৈতে যদি নীলাচল আইলা । আঠার বর্ষ তাঁহা বাস কাহাঁ নাহি গেলা ॥ প্রতি বর্ষ আইসে তাঁহা গৌড়ের ভক্তগণ । চারি মাস রহে প্রভুর সঙ্গে সম্মিলন ॥ নিরন্তর নৃত্য গীত কীর্তন বিলাস । আচণ্ডালে প্রেমভক্তি করিল প্রকাশ ॥ পণ্ডিত গোসাঞি কৈল নীলাচলে বাস । বক্রেশ্বর দামোদর শঙ্কর হরিদাস ॥ জগদানন্দ ভবানন্দ গোবিন্দ কাশীশ্বর । পরমানন্দপুরী স্বরূপ দামোদর ॥ ক্ষেত্রবাসী রামানন্দ রায় প্রভৃতি । প্রভু সঙ্গে এই সব নিত্য কৈল স্থিতি ॥ অদ্বৈত নিত্যানন্দ মুকুন্দ শ্রীবাস ।

বিদ্যানিধি বাসুদেব মুরারি যত দাস ॥ প্রতি বর্ষে আইসে সঙ্গে রহে চারিমাস । তা সবা লঞা প্রভুর বিবিধ বিলাস ॥ হরিদাসের সিদ্ধি প্রাপ্তি অদ্ভুত সে সব । আপনি মহাপ্রভু যার কৈল মহোৎসব ॥ তবে রূপ গোসাঞির পুনরাগমন । তাঁহার হৃদয়ে কৈল শক্তি সঞ্চারণ ॥ তবে ছোট হরিদাসে প্রভু কৈল দণ্ড । দামোদর পণ্ডিত কৈল প্রভুকে বাক্যদণ্ড ॥ তবে সনাতন গোসাঞির পুনরাগমন । জ্যৈষ্ঠ মাসে প্রভু তারে কৈল পরীক্ষণ ॥ তুষ্ট হঞা প্রভু তারে পাঠাইলা বৃন্দাবন । অদ্বৈতের হস্তে প্রভুর অদ্ভুত ভোজন ॥ নিত্যানন্দ সঙ্গে যুক্তি করিলা নিভৃতে । তাঁরে পাঠাইলা গৌড়ে প্রেম প্রচারিতে ॥ তবে ত বল্লভ ভট্ট প্রভুরে মিলিয়া । কৃষ্ণ নামের অর্থ প্রভু তাঁহারে কহিলা ॥ প্রদ্যুম্ন মিশ্রেরে প্রভু রামানন্দ স্থানে । কৃষ্ণ কথা শুনাইল কহি তাঁর গুণে ॥ গোপীনাথ পট্টনায়ক ৭

রামানন্দ ভ্রাতা । রাজা মারিতেছিল প্রভু হৈল ত্রাতা ॥ রামচন্দ্রপুরী ভয়ে ভিক্ষা ঘাটাইল । বৈষ্ণবের দুঃখ দেখি অর্দ্ধেক রাখিল ॥ ব্রহ্মাণ্ড ভিতরে হয় চৌদ্দভুবন । চৌদ্দ ভুবনে বৈসে যত জীবগণ ॥ মনুষ্যের বেশ ধরি যাত্রিকের ছলে । প্রভুর দর্শন করে আসি নীলাচলে ॥ এক দিন শ্রীবাসাদি যত ভক্তগণ । মহাপ্রভুর গুণ গায়ে করেন কীর্তন ॥ শুনি ভক্তগণে কহে সক্রোধ বচন । কৃষ্ণনাম গুণ ছাড়ি কি কর কীর্তন ॥ ঔদ্ধত্য করিতে হৈল সবাকার মনঃ । স্বতন্ত্র হইয়া সবে নাশাবে ভুবন ॥ দশদিগের কোটি কোটি লোক হেনকালে । জয় কৃষ্ণ চৈতন্য বলি করে কোলাহলে ॥ জয় জয় মহাপ্রভু ব্রজেন্দ্র কুমার । জগত তারিতে প্রভু তোমার অবতার ॥ বহু দূর হৈতে আইলাম হঞা বড়

প্রথমঃ পরিচ্ছেদঃ ॥ * ॥ ১ ॥ * ॥ অন্ত্যলীলাসূত্রমাহ ॥ বিচ্ছেদেতি ॥ প্রভোর্গৌরাঙ্গস্যঅস্মিনন্ত্যলীলাসূত্রানুবর্ণনে। বিচ্ছেদেবিরহোন্মাদেশ্রীকৃষ্ণবিচ্ছেদনন্দনন্দনোপালক্ষবিরহপ্রলাপাদি-

আর্ত্ত। দরশন দিয়া প্রভু করহ কৃতার্থ ॥ শুনিয়া লোকের দৈন্য দ্রবিল হৃদয়। বাহিরে আসি দরশন দিল দয়াময় ॥ বাহু তুলি বলে প্রভু বোল হরি হরি। উঠিল শ্রীহরিধ্বনি চতুর্দ্দিগ ভরি ॥ প্রভু দেখি প্রেমে লোক আনন্দিত মনঃ। প্রভুকে ঈশ্বর বলি করয়ে স্তবন ॥ স্তব শুনি প্রভুকে কহেন শ্রীনিবাস। ঘরে গুপ্ত হঞা কেনে বাহিরে প্রকাশ ॥ কে শিক্ষাল এই লোকে কহে কোন বাত। ইহা সবার মুখ ঢাকা দিয়া রাখ হাত ॥ সূর্য্য যেন উদয় করি চাহে লুকাইতে। বুঝিতে না প্যারি তোমার ঐছন চরিতে ॥ প্রভু কহে শ্রীনিবাস ছাড় বিড়ম্বনা। সবে মেলি কর মোর কতেক লাঞ্ছনা ॥ এত বলি লোকে করি শুভদৃষ্টি দান। অভ্যন্তরে গেলা লোক পূর্ণ হৈল কাম ॥ রঘুনাথ দাস নিত্যানন্দ পাশে গেলা। চিড়া দধি মহোৎসব তাহাই করিলা ॥ তাঁর আজ্ঞা লঞা গেলা প্রভুর চরণে। প্রভু তাঁরে সমর্পিল স্বরূপের স্থানে ॥ ব্রহ্মানন্দ ভারতীর ঘুচাইল চর্ম্মাম্বর। এই মত লীলা কৈল ছয় বৎসর ॥ এইত কহিল মধ্য লীলার সূত্রগণ। শেষ দ্বাদশ বৎসরের শুন বিবরণ ॥ শ্রীরূপ রঘুনাথ পদে যার আশ। চৈতন্যচরিতামৃত কহে কৃষ্ণদাস ॥ * ॥ ইতি শ্রীচৈতন্যচরিতামৃতে মধ্যখণ্ডে মধ্যলীলা সূত্র বর্ণনং নাম প্রথমঃ পরিচ্ছেদঃ ॥ ১ ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ গ্রন্থকারস্য। বিচ্ছেদেঽস্মিন্ প্রভোরন্ত্যলীলা সূত্রানুবর্ণনে। গৌরস্য কৃষ্ণবিচ্ছেদ প্রলাপাদ্যনুবর্ণ্যতে ॥ ১ ॥ * ॥ * ॥ জয় জয় শ্রীচৈতন্য জয় নিত্যানন্দ। জয়াদ্বৈতচন্দ্র জয় গৌরভক্তবৃন্দ ॥ শেষ যে রহিল প্রভুর দ্বাদশ বৎসর। কৃষ্ণের বিয়োগ স্ফূর্ত্তি হয় নিরন্তর ॥ শ্রীরাধিকার চেষ্টা যেমন উদ্ধব দর্শনে। এই মত দশা প্রভুর হয় রাত্রি দিনে ॥ নিরন্তর হয় প্রভুর বিরহ উন্মাদ। ভ্রমময় চেষ্টা সদা প্রলাপময় বাদ ॥ লোমকূপে রক্তোদ্গম দন্ত সব হালে।

অনুবর্ণ্যতেনিরূপ্যতে। ময়াইত্যন্বয়ঃ ॥ ১ ॥ * ॥ * ॥ প্রেমচ্ছেদেতি ॥ অয়ং হরিঃ। নন্দনন্দনঃ প্রেমচ্ছেদরুজঃ। বিরহজ্বলিতাপীড়া। নঅবগচ্ছতিনজানাতি। চপুনর্ব্বাইহআশ্চর্য্যে।

প্রেমাস্থানাস্থানং নঅবৈতিউত্তমাধমস্থানং নজানাতি। মদনোপিকন্দর্পোহপিনোহস্মান্‌দুর্ব্বলাঃ রমণহীনানজানাতি। অন্যোজনাঃ অন্যদুঃখং অন্যেষাং জনানাং দুঃখং অখিলং পীড়াসমূহং নচ-

ক্ষণে অঙ্গ ক্ষীণ হয় ক্ষণে অঙ্গ ফুলে ॥ গম্ভীরা ভিতরে রাত্র্যে নাহি নিদ্রা লব। ভিত্ত্যে মুখ শির ঘষে ক্ষত হয় সব ॥ তিন দ্বারে কপাট প্রভু যায়েন বাহিরে। কভু সিংহদ্বারে পড়ে কভু সিন্ধু নীরে ॥ চটক পর্ব্বত দেখি গোবর্দ্ধন ভ্রমে। ধাঞা চলে আর্ত্তনাদে করিয়া ক্রন্দনে ॥ উপবনোদ্যান দেখি বৃন্দাবন জ্ঞান। তাহাঁ যাই নাচে গায় ক্ষণে মূর্চ্ছা যান ॥ কাঁহা নাহি শুনি যে যে ভাবের বিকার। সেই ভাব হয় প্রভুর শরীরে প্রচার ॥ হস্ত পদের সন্ধি সব বিতস্তি প্রমাণ। সন্ধি ছাড়ি ভিন্ন হয়ে চর্ম্ম রহে স্থান ॥ হস্ত পাদ শির সব শরীর ভিতরে। প্রবিষ্ট হয় কূর্ম্মরূপ দেখিয়ে প্রভুরে ॥ এই মত অদ্ভুত ভাব শরীরে প্রকাশ। মনেতে শূন্যতা বাক্য হাহা হুতাস ॥ কাঁহা করোঁ কাঁহা পাঙ ব্রজেন্দ্র নন্দন। কাহাঁ মোর প্রাণনাথ মুরলীবদন ॥ কাহারে কহিব কেবা জানে মোর দুঃখ। ব্রজেন্দ্রনন্দন বিনা ফাটে মোর বুক ॥ এই মত বিলাপ করে বিহ্বল অন্তর। রায়ের নাটক শ্লোক পড়ে নিরন্তর ॥ * ॥ তথাহি জগন্নাথবল্লভ নাটকে তৃতীয়াঙ্কে চতুর্থ শ্লোকেঃ রামানন্দ রায় বাক্যং। প্রেমচ্ছেদরুজোঽবগচ্ছতি হরির্নায়ং নচ প্রেমবা, স্থানাস্থান মবৈতিনাপি মদনোজানাতিনোদুর্ব্বলাঃ। অন্যোবেদনচান্য দুঃখমখিলং নোজীবনং বাশ্রবং, দ্বিত্রাণ্যেব দিনানি যৌবনমিদং হাহাবিধেঃ কাগতিঃ ॥ ২ ॥ * ॥ অস্যার্থ যথা রাগ ॥ * ॥ উপজিল প্রেমাঙ্কুর, ভাঙ্গিল যে দুঃখ পুর, কৃষ্ণ তাহা নাহি করে পান। বাহিরে নাগররাজ, ভিতরে শঠের কায, পর নারী বধে সাবধান ॥ ১ ॥ সখি হে না বুঝিয়া বিধির বিধান। সুখ লাগি কৈলুঁ প্রীত, হৈল দুঃখ বিপরীত, এবে যায় না রহে পরাণ ॥ ধ্রু ॥ কুটিল প্রেমা অগেয়ান, নাহি জানে স্থানাস্থান, ভাল মন্দ নারে বিচারিতে। ক্রূর শঠের গুণ ডোরে, হাতে গলে বান্ধি মোরে, রাখিয়াছে নারি উকাশিতে ॥ ২ ॥ যে মদন তনু হীন, ৮

বেদনমজানন্তীত্যর্থঃ। বাইতিপ্রশ্নেজীবনং আশ্রবং বিশ্বাসনীয়ং নভবেৎ। ইদং যৌবনং দ্বিত্রাণিদিনানিব্যাপ্যাস্তে। নতুবহুকালং. হাহেইতিখেদেহেবিধেহেবিধাতঃ মমকাগতির্ভবিষ্যতিবদ-

কথয়েত্যর্থঃ ॥ ২ ॥ * ॥ * ॥ বিধাত্তরং প্রতিরাধাবাক্যং ॥ শ্রীকৃষ্ণেতি ॥ মেমমঅহানিদিনানিআশ্বনেন্দ্রিয়াণিচসর্ব্বেন্দ্রিয়াণিচ। শ্রীকৃষ্ণরূপাদিনিষেবণং দর্শনস্পর্শনং বিনাঅলং

পরদ্রোহে পরবীণ, পাঁচ বাণ সন্ধে অনুক্ষণ। অবলার শরীরে, বিন্ধি কৈল জরজরে, দুঃখ দেই না লয়ে জীবন ॥ ৩ ॥ অন্যের যে দুঃখ মনে, অন্য তাহা নাহি জানে, সত্য এই শাস্ত্রের বিচার। অন্য জন কাঁহা লিখি, না জানয়ে প্রাণসখী, যাতে কহে ধৈর্য্য করিবার ॥ ৪ ॥ কৃষ্ণ কৃপা পারাবার, কভু করিবেন অঙ্গীকার, সখি তোর এ ব্যর্থ বচন। জীবের জীবন চঞ্চল, যেন পদ্মপত্রের জল, তত দিন জীবে কোন জন ॥ ৫ ॥ শত বৎসর পর্য্যন্ত, জীবের জীবন অন্ত, এই বাক্য কহ না বিচারি। নারীর যৌবন ধন, যারে কৃষ্ণ করে মনঃ, সে যৌবন দিন দুই চারি ॥ ৬ ॥ অগ্নি যৈছে নিজ ধাম, দেখাইয়া অভিরাম, পতঙ্গীরে আকর্ষিয়া মারে। কৃষ্ণ ঐছে নিজ গুণ, দেখাইয়া হরে মনঃ পাছে দুঃখ সমুদ্রেতে ডারে ॥ ৭ ॥ এতেক বিলাপ করি, বিষাদে শ্রীগৌরহরি, উঘাড়িয়া দুঃখের কপাট। ভাবের তরঙ্গ বলে, নানা রূপে মনঃ চলে, আর এক শ্লোক কৈল পাঠ ॥ * ॥ তথাহি গোস্বামি পাদোক্ত শ্লোকঃ। শ্রীকৃষ্ণ রূপাদি-নিষেবণং বিনাব্যর্থানিমেহান্যখিলেন্দ্রিয়াণ্যলং। পাষাণ শুষ্কেন্ধনভারকাণ্যহো বিভর্ম্মি বাতানি কথং হতত্রপঃ ॥ ৩ ॥ *৲ ॥ * ॥ বংশীগানামৃত ধাম, লাবণ্যামৃত জন্মস্থান, যে না দেখে সে চাঁদ বদন। সে নয়নে কিবা কায, পড়ুক তার মুণ্ডে বাজ, সে নয়ন রহে কি কারণ ॥ ১ ॥ সখি হে শুন মোর হত বিধি বল। মোর বপু চিত্ত মনঃ, সকল ইন্দ্রিয়গণ, কৃষ্ণ বিনা সকল বিফল ॥ ধ্রু ॥ কৃষ্ণের মধুর বাণী, অমৃতের তরঙ্গিণী, তার প্রবেশ নাহি যে শ্রবণে। কাণা কড়ি ছিদ্র সম, জানিহ সে শ্রবণ, তার জন্ম হৈল অকারণে ॥ ২ ॥ কৃষ্ণের অধরামৃত, কৃষ্ণ গুণ চরিত, সুধা সার স্বাদু বিনিন্দন। তার স্বাদু যে না

বার্থানিঅতিশয়ং অধন্যানিভবন্তীত্যর্থঃ। কথম্ভূতানিপাষাণশুষ্কেন্ধনশুষ্ককাষ্ঠবৎভাববিদ্যন্তেযেষাং তানি হতত্রপাহতানির্মূলিতাত্রপালজ্জাযস্যাঃ সাহং। তানিদিনানিবাকথং বিভর্ম্মিক্ষীণাস্মি ইতি-

য়াণিবাকথং ধারয়ামিঅহোইতিবিস্ময়েঅতএবহেবিধাতউপায়ং বদেতি॥ ৩ ॥ ※ ॥ ※ ॥ যদাযাতইতি॥ অস্যোমধুরিপুপুনর্নন্দতনুজঃ। যদাকালেদৈবাৎহঠাৎলোচনপথং। অস্মন্নয়নগোচরং যাতঃ প্রাপ্তভবেৎ। তদাতস্মিন্‌সময়েমদনহতকেনদুষ্টকন্দর্পেনকর্ত্তাঅস্মাকং গোপরমণীনাং চেতোমানসঃ হৃতঃ চৌরিতঃঅভূৎ। এষনন্দতনুজঃ পুনর্ব্বারং যস্মিন্‌ক্ষণেসময়েদৃশো-

জানে, জন্মিয়া না মৈল কেনে, সে রসনা ভেক জিহ্বা সম ॥ ৩ ॥ মৃগমদ নীলোৎপল, মিলনে যে পরিমল, যেই হরে তার গর্ব্ব মান। হেন কৃষ্ণ অঙ্গ গন্ধ, যার নাহি সে সম্বন্ধ, সেই নাশা ভস্ত্রার সমান ॥ ৪ ॥ কৃষ্ণ কর পদতল, কোটি চন্দ্র সুশীতল, তার স্পর্শ যেন স্পর্শমণি। তার স্পর্শ নাহি যার; সে যাউক ছারখার, সেই বপু লোহা সম জানি। করি এত বিলাপন, প্রভু শচী নন্দন, উঘাড়িয়া হৃদয়ের শোক। দৈন্য নির্ব্বেদ বিষাদে, হৃদয়ের অবসাদে, পুনরপি পড়ে এক শ্লোক॥ ※ ॥ তথাহি জগন্নাথবল্লভ নাটকে তৃতীয়াঙ্কে নবম শ্লোকেঃ রামানন্দ রায় বাক্যং। যদাযাতো দৈবান্মধুরিপুরসৌ লোচন পথং, তদাস্মাকং চেতোমদনহত কেনাহৃত মভূৎ। পুনর্যস্মিন্নেষক্ষণমপিদৃশোরেতিপদবীং, বিধাস্যামস্তস্মিন্নখিলঘটীকা রত্নখচিতা ॥ ৪ ॥ ※ ॥ ※ ॥ যে কালে বা স্বপনে; দেখিনু বংশীবদনে, সেইকালে আইল দুই বৈরী। আনন্দ আর মদন, হরি নিল মোর মনঃ, দেখিতে না পাইলুঁ নেত্র ভরি ॥ ১ ॥ পুনঃ যদি কোন ক্ষণ; করায় কৃষ্ণ দরশন, তবে সেই ঘটী ক্ষণ পল। দিয়া মাল্য চন্দন, নানা রত্ন আভরণ, অলঙ্কৃত করিমু সকল ॥ ২ ॥ ক্ষণে বাহ্য হৈল মনঃ; আগে দেখে দুই জন, তারে পুছে আমি না চৈতন্য। স্বপ্ন প্রায় কি দেখিনু, কিবা আমি প্রলাপিনু, তোমরা কিছু শুনিয়াছ দৈন্য ॥ ৩ ॥ শুন মোর প্রাণের বান্ধব। নাহি কৃষ্ণ প্রেম ধন, দরিদ্র মোর জীবন, দেহেন্দ্রিয় বৃথা মোর সব ॥ ধ্রু ॥ পুনঃ কহে হায় হায়, শুন স্বরূপ রামরায়, এই মোর হৃদয় নিশ্চয়। শুনি কর বিচার, হয় নয় কহ সার, এত বলি শ্লোক উচ্চারয় ॥ ※ ॥ তথাহি শ্রীমদ্ভাগবতে দশমস্কন্ধীয়ৈকত্রিংশাধ্যায়স্য প্রথমাঙ্কধৃত জয়তিতেধিক

পদবীং। অস্মন্নয়নসমীপং প্রতিআগচ্ছতি। তস্মিনসময়েঅখিলঘটিকাঃ তদ্দণ্ডায়মানকলঙ্কারত্নখচিতানৈবমাল্যচন্দনমুক্তাদিভিঃ সংস্কৃতাঃ বিধাস্যামঃ পুনস্তাভিদর্শনানন্দেনকরেঃ প্রৌঢ়বচন-

মিতিধ্বনিতং ॥ ৪ ॥ ॥ ॥ ॥ কইঅবেতি ॥ কৈতবরহিতং প্রেম্মং নভবতিমনুষ্যলোকেযদিভবতিকস্যচিজ্জনস্যবিরহোভবিষ্যতিসতিকোজনোজীবতি। হে সখি মনুষ্যলোকে নরলোকেকৈতবরহিতং কপটরহিতং প্রেমকৃষ্ণপ্রেমনভবতিযদিকদাচিৎ প্রেমযোগভবতিকস্যচিজ্জনস্যবিয়োগনভবতিযদিকদাচিৎপ্রেমবিয়োগভবতিযদিবিরহোভবিষ্যতিগতিতদানোকোজনোজীবতি-

মিত্যস্য তোষণী কৃত ব্যাখ্যায়াং ধৃত ন্যায়। কৈঁ অবরহিয়ং পেম্মং নহি হোই মানুষেলোএ। জইহোইকস্স বিরহো নবিরহে হোন্তম্মি নকোজীঅই ॥ ৫ ॥ ॥ ॥ ॥ অকৈতব কৃষ্ণ প্রেম, যেন জাম্বুনদ হেম; সেই প্রেমা নৃলোকে না হয়। যদি হয় তার যোগ, না হয় তার বিয়োগ, বিয়োগ হৈলে কেহ না জীয়য় ॥ এত কহি শচীসুত, শ্লোক পড়ে অদ্ভুত, শুনে দুহেঁ এক মনঃ হঞা। আপন হৃদয় কায, কহিতে বাসিয়ে লাজ, তবু কহি লাজ বীজ খাঞা ॥ ॥ তথাহি মহাপ্রভু পাদোক্ত শ্লোকং। ন প্রেমগন্ধোঽস্তিদরাপিমেহরৌ, ক্রন্দামি সৌভাগ্যভরং প্রকাশিতুং। বংশীবিলাস্যানন লোকনং বিনা বিভর্ম্মিযৎ প্রাণপতঙ্গকান্ বৃথা ॥ ৬ ॥ ॥ ॥ ॥ দুরে শুদ্ধ প্রেমবন্ধ; কপট প্রেমের গন্ধ, সেহ মোর কৃষ্ণ নাহি পায়। তবে যে করি ক্রন্দন, সসৌভাগ্য প্রক্ষালন, করি ইহা জানিহ নিশ্চয় ॥ যাতে বংশীধ্বনি সুখ, না দেখি সে চাঁদমুখ, যদ্যপি সে নাহি আলম্বন। নিজ দেহে করি প্রীতি, কেবল কামের রীতি, প্রাণ কীটের করিয়ে ধারণ ॥ কৃষ্ণপ্রেম সুনির্ম্মল, যেন শুদ্ধ গঙ্গাজল, সেই প্রেম অমৃতের সিন্ধু। নির্ম্মল সে অনুরাগে, না লুকায় অন্য দাগে, শুক্লবস্ত্রে যৈছে মসীবিন্দু ॥ শুদ্ধ প্রেম সুখসিন্ধু; পাই তার এক বিন্দু, সেই বিন্দু জগত ডুবায়। কহিবার যোগ্য নয়, তথাপি বাউলে কয়, কহিলে বা কেবা পাতিযায় ॥ এই মত দিনে দিনে, স্বরূপ রামানন্দ সনে, নিজ ভাব করেন বিদিত। বাহিরে বিষ জ্বালা হয়, ভিতরে আনন্দময়, কৃষ্ণ প্রেমার অদ্ভুত চরিত ॥ এই প্রেমা আস্বাদন, তপ্ত ইক্ষু চর্ব্বণ, মুখ জ্বলে না যায় ত্যজন। সেই প্রেমা যার মনে, তার বিক্রম সেই জানে, বিষামৃতে একত্র মিলন ॥ ॥ ॥ তথাহি বিদগ্ধমা-

কোপিনজীবতীত্যর্থঃ। অতএব মহাবিরহদাবাগ্নাহেনাবশ্যমরণমিতিধ্বনিতং ॥ ৫ ॥ ॥ ॥ ॥ ॥ নপ্রেমেতি ॥ হরৌশ্রীনন্দনন্দনেমেমমপ্রেমগন্ধঃ প্রেমাভাসঃ। দরাপিকল্লমপিনাস্তিনভবতি। সৌভাগ্যভরং নিজসৌভাগ্যাতিশয়ং প্রকাশিতুং ক্রন্দামিরোদনকরোমীত্যর্থঃ। বংশীবিলাসীনন্দনন্দনস্তস্যাননলোকনং মুখারবিন্দদর্শনং বিনা। যদযস্মাৎপ্রাণপতঙ্গকান্বিভর্ম্মিধারয়া-

নীতিতঙ্কারণং কেবলং নিরর্থকং স্যাদিতি ॥ ৬ ॥ * ॥ * ॥ পীড়াভিরিতি ॥ হে সুন্দরি হে প্রাণ সখি। নন্দনন্দনঃ পরঃ শ্রীতরূপঃ প্রেমাবসাজ্ঞনস্যঅন্তরিক্ষহৃদয়েজাগর্ত্তিসর্ব্বদাবর্ত্ততইতি। অস্যপ্রেম্নোবক্রমধুরাকীর্ত্তিমিষ্টামিয়ঃ। বিক্রান্তয়ঃ স্বাদাদয়স্তেনৈবস্তনৈবস্ফুটং ব্যক্তস্বরূপং জায়ন্তেদৃশ্যন্তে। কথম্ভূতঃ প্রেমাপীড়াভিৰ্ব্যথাসমূহৈঃ করণৈর্নবকালকূটকটুতাগর্ব্বস্যমহানাশিনাং গরল-পর্ব্বতগর্ব্বাহঙ্কারসঙ্কোচনকরণশীলঃ। অতএব সর্ব্বসুধানিনির্জ্জিতাসম্ভোগরূপসুখপর্ব্বতইতি। সুধামধুরিমাঅমৃতানিনির্জ্জিতানিঃসন্দেহেনমুদাং হর্ষং করণশীলনিঃসন্দেহেন সন্দেহরহিতেন।

ধবে দ্বিতীয়াঙ্কে ষোড়শ শ্লোকেঃ নান্দিমুখীং প্রতি পৌর্ণমাসী বাক্যং। পীড়াভির্নবকালকূট কটুতাগর্ব্বস্য নির্ব্বাসনো নিঃসন্দেন মুদাংসুধামধুরিমাহঙ্কার সঙ্কোচনঃ। প্রেমাসুন্দরি নন্দনন্দন পরোজাগর্ত্তিযস্যান্তরে জ্ঞায়ন্তে স্ফুটমস্যবক্রমধরাস্তেনৈব বিক্রান্তয়ঃ ॥ ৭ ॥ * ॥ * ॥ যে কালে দেখি জগন্নাথ, শ্রীরাম সুভদ্রা সাথ, তবে জানি আইলাম কুরুক্ষেত্রে। সফল হৈল জীবন, দেখি পদ্মলোচন, জুড়াইল তনু মনঃ নেত্রে ॥ গরুড়ের সন্নিধানে, রহি করে দরশনে, সে আনন্দের কি কহিব বলে। গরুড় স্তম্ভের তলে, আছে এক নিম্ন খালে, সে খাল ভরিল অশ্রুজলে ॥ তাহাঁ হৈতে ঘরে আসি, মাটীর উপরে বসি, নখে করে পৃথিবী লিখন ॥ হাহা কাহাঁ বৃন্দাবন, কাহাঁ গোপেন্দ্রনন্দন, কাহাঁ সেই বংশীবদন ॥ কাহাঁ সে ত্রিভঙ্গ ঠাম, কাহাঁ সেই বেণুগান, কাঁহা সেই যমুনা পুলিন। কাঁহা সে রাসবিলাস, কাঁহা নৃত্য গীত হাস, কাঁহা প্রভু মদনমোহন ॥ উঠিল নানা ভাবোদ্বেগ, মনে হৈল উদ্বেগ, ক্ষণ মাত্র নারে গোঙাইতে। প্রবল বিরহানলে, ধৈর্য্য হৈল টলমলে, নানা শ্লোক লাগিলা পড়িতে ॥ * ॥ তথাহি কৃষ্ণকর্ণামৃতে একচত্বারিংশশ্লোকে বিল্বমঙ্গল বাক্যং। অমূন্যধন্যানি দিনান্তরাণি হরেত্বদালোকন মন্তরেণ। অনাথবন্ধো করুণৈকসিন্ধো হাহন্তহাহন্ত কথং নয়ামি ॥ ৮ ॥ * ॥ * ॥ তোমার দর্শন বিনে, অধন্য এই রাত্রি দিনে, এই কাল না যায় কাটন। তুমি অনাথের বন্ধু, অপার করুণাসিন্ধু, কৃপা করি দেহ দরশন ॥ উঠিল ভাব চাপল, মনঃ

অঃ

লীঃ

হঃ

১০

অতএব শ্রীকৃষ্ণপ্রেমাসুখদুঃখানাং মর্য্যাদোল্লংঘনস্বভাবইতিধন্যান্তরমিতি ॥ ৭ ॥ * ॥ * অমূনীতি ॥ হে হরে হে নন্দনন্দনত্বৎ তবাবলোকনং দর্শনং অন্তরেণবিনাঅমূনিদিনান্তরাণি-দিবারাত্রাণিসমূহানিঅধন্যানিবিফলানিব্যর্থানিভবন্তীত্যর্থঃ। হে অনাথবন্ধোঅকিঞ্চনানাং দয়িতকরুণৈকসিন্ধো হে করুণৈকসমুদ্র। হাহন্তহন্তইতিবিষাদদুঃখেনৈবোক্তিঃকথং কেনপ্রকারেণঅমূনিরাত্র-

দিবানিনয়ামিক্ষিপামি ॥ ৮ ॥ ✻ ॥ ✻ ॥ তবদর্শনং কেনোপায়েনপ্রাপ্স্যামিত্তৎবদেত্যাহ ॥ ত্বদিতি ॥ ত্বৎশৈশবং তবনবকৈশোরমাধুর্য্যাদিকং ত্রিভুবনাদ্ভুতং ত্রিভুবনলোকানাং মনোহারিত্বং। ইত্য-বেহিইতিজানীহি। মচ্চাপলঞ্চত্রিভুবনাদ্ভুতং। অবেহিএতদ্বয়ং তবাধিগম্যং বা মমাধিগম্যং তবমাধুর্য্যং। অহং জানামিমমচাপলঞ্চত্বং জানাসিনত্বন্যঃ। হে প্রাণনাথ তবমুখাম্বুজংমুখপদ্মং। ঈক্ষ-ণাভ্যাং মমলোচনাভ্যাং করণাভ্যাং উদীক্ষিতুং সম্যক্দর্শনং কর্ত্তুং নিমিত্তায়কিংকরোমিতত্রুপদেশংবদ। মুখাম্বুজং কীদৃশং। বিরলংকুলবধুনাং দুর্ল্লভদর্শনং পুনঃ কীদৃশং মুরলীবিলাসী আকর্ষণী

হৈল চঞ্চল, ভাবের গতি বুঝন না যায়। অদর্শনে পোড়ে মনঃ; কেমনে পাব দরশন, কৃষ্ণ ঠাঞি পুছেন উপায় ॥ ✻ ॥ তথাহি কৃষ্ণকর্ণামৃতে দ্বাত্রিংশঃ শ্লোকে বিল্বমঙ্গল বাক্যং। ত্বচ্ছৈশবংত্রিভুবনাদ্ভুত মিত্যবেহি মচ্চাপলঞ্চ তব বা মমবাধিগম্যং। তৎ কিং করোমি বিরলং মুরলী বিলাসী মুগ্ধং মুখাম্বুজ মুদীক্ষিতমীক্ষণাভ্যাং॥ ৯ ॥ ✻ ॥ ✻ ॥ তোমার মাধুরী বল, তাতে মোর চাপল, এই দুই তুমি আমি জানি। কাঁহা করোঁ কাঁহা যাঙ, কাঁহা গেলে তোমা পাঙ, তাহা মোরে কহত আপনি ॥ নানা ভাবের প্রাবল্য, বিষাদ দৈন্য চাপল্য, ভাবে ভাবে হৈল মহারণ। ঔৎসুক্য চাপল্য দৈন্য, রোমহর্ষ আদি সৈন্য, প্রেমোন্মাদ সবার কারণ ॥ মত্তগজ ভাবগণ, প্রভুর দেহ ইক্ষুবন, গজ যুদ্ধে বনের দলন। প্রভুর হৈল দিব্যোন্মাদ; তনু মনের অবসাদ, ভাবা-বেশে করে সম্বোধন ॥ ✻ ॥ তথাহি শ্রীকৃষ্ণকর্ণামৃতে চত্বারিংশঃ শ্লোকে বিল্বমঙ্গল বাক্যং। হে দেব হে দয়িত হে ভুবনৈক বন্ধো হে কৃষ্ণ হে চপল হে করুণৈক-সিন্ধো। হে নাথ হে রমণ হে নয়নাভিরাম হাহা কদানুভবিতাসি পদং দৃশোর্মে ॥ ১০ ॥ ✻ ॥ ✻ ॥ উন্মাদের লক্ষণ, করায় কৃষ্ণ স্ফুরণ, ভাবা-বেশে উঠে প্রণয় মান। সোল্লুণ্ঠ বচন রীতি, মান গর্ব্ব ব্যাজ স্তুতি; কভু নিন্দা কভুত সম্মান ॥ তুমি দেব ক্রীড়ারত; ভুবনের নারী যত; তাহে কর অভীষ্ট

নামামুরলীবিলসতিযস্মিনতৎ। পুনঃ কীদৃশং মুগ্ধং মহামোহসুন্দরং সাম্যরহিতমিত্যর্থঃ ॥ ৯ ॥ ✻ ॥ ✻ ॥ হে দেবেতি ॥ অন্তর্দ্দশায়াং অন্যগোপীসম্মুক্তং কৃষ্ণং তদাহ। হে দেব অন্যগো-পীভির্দিব্যতীতিদেবস্তুমতস্তত্রৈবগচ্ছেত্যর্থঃ। পুনরুৎমুখেনাহ। হে দয়িতত্বং তু মৎপ্রাণদয়িতোসিকথং নত্যজেস্তৎপুনর্দর্শনং দেহীত্যর্থঃ। পুনরাগত্যানুনয়ন্তং কৃষ্ণং প্রত্যাহ। হেভুবনৈকবন্ধো ত্বং ন কেবলং মম সর্ব্ব গোপীনাং বন্ধুরসি সর্ব্বসমাধানার্থং গচ্ছেত্যর্থঃ। পুনগতমিবমত্বাহ। হে কৃষ্ণ হে শ্যামল সুন্দর হে চিত্তাকর্ষক। সকৃদপি দর্শনং

দেহীতি। পুনরাগতবন্তং কৃষ্ণং প্রত্যাহ॥ হে চপলবল্লবীবৃন্দভুজঙ্গপরস্ত্রীচিত্তচৌরবাহিবাহীত্যর্থঃ। পুনর্গচ্ছন্তং কৃষ্ণং প্রত্যাহ। হে রমণসদামারময়নীতিরমণস্তুমেবাগচ্ছ। পুনরাগতং মত্বা আলিঙ্গনায়বাহুপ্রসারবতীতমলব্ধাস্বাত্বাহস্ফুর্ত্তি। সদৈবক্লব্যমাহ। হে নয়নাভিরামস্তুভোনয়নানন্দমেময়দৃশোঃ নয়নয়োঃ পদং গোচরং কদাকস্মিন্‌সময়েহাহাইতিসদাক্ষেদে ভবিতাসিভবি-ষ্যাসি। ১০ ॥ * ॥ * ॥ অন্তর্দশায়াং নিশ্চয়ান্তঃসন্দেহমাহ॥ মারইতি। হে সখে অয়ং দৃশ্যমানঃ স্বয়ং মারঃ কন্দর্পঃ কিংস্বিইতিবিতর্কেভবতিনহিনহি। হুতোমধুরদ্যুতিমণ্ডলং ব্রহ্মবৎ





ক্রীড়ন। তুমি মোর দয়িত, তাতে বৈসে মোর চিত, মোর ভাগ্যে কৈল আগমন॥ ভুবনের নারীগণ, সবা কর আকর্ষণ, তাহা কর সব সমাধান। তুমি কৃষ্ণ চিত্ত হর, ঐছে কোন পামর, তোমারে বা কেবা করে মান॥ তোমার চপল মতি, একত্র না হয় স্থিতি, তাতে তোমার নাহি কিছু দোষ। তুমিত করুণাসিন্ধু, আমার পরাণ বন্ধু, তোমায় নাহি মোর কভু রোষ॥ তুমি নাথ ব্রজ প্রাণ, ব্রজের কর পরিত্রাণ, বহু কার্য্য নাহি অবকাশ। তুমি আমার রমণ, সুখ দিতে আগমন, এ তোমার বৈদগ্ধ্য বিলাস॥ মোর বাক্য নিন্দা মানি, কৃষ্ণ ছাড়ি গেলা জানি, শুন মোর এ স্তুতি বচন। নয়নের অভিরাম, তুমি মোর ধন প্রাণ, হাহা পুনঃ দেহ দরশন॥ স্তম্ভ কম্প প্রস্বেদ, বৈবর্ণ্য অশ্রু স্বরভেদ, দেহ হৈল পুলকে ব্যাপিত। হাসে কান্দে নাচে গায়, উঠি ইতি উতি ধায়, ক্ষণে ভূমে পড়িয়া মূর্চ্ছিত॥ মূর্চ্ছায় হৈল সাক্ষাৎকার, উঠি করে হুহুঙ্কার, কহে এই আইলা মহাশয়। কৃষ্ণের মাধুরী গুণে, নানা ভ্রম হয় মনে, শ্লোক পড়ি করয়ে নিশ্চয়॥ * ॥ তথাহি শ্রীকৃষ্ণকর্ণামৃতে অষ্টষষ্টিতম শ্লোকে বিল্বমঙ্গল বাক্যং। মারঃ স্বয়ংনুমধুরদ্যুতি মণ্ডলংনু মাধুর্য্যমেবনু মনো নয়নামৃতংনু। বেণীমৃজোনু মমজীবিতবল্লভোনু কৃষ্ণোঽয়মভ্যুদয়তে মম লোচনায়॥ ১১ ॥ * ॥ * ॥ * ॥ কিবা এই সাক্ষাৎ কাম, দ্যুতি বিম্ব মূর্ত্তিমান, কি মাধুর্য্য স্বয়ং মূর্ত্তিমন্ত। কিবা মনো নেত্রোৎসব, কিবা প্রাণবল্লভ, সত্য কৃষ্ণ আইলা নেত্রানন্দ॥ গুরু নানা

সুন্দরতেজঃপুঞ্জমূর্ত্তিমানকিংভবতিনহিনহি। মাধুর্য্যমেবনুমাধুর্য্যমূর্ত্তিমানস্তুভোকিংভবতিনহিনহি। মনোনয়নামৃতংস্তুমনোনয়নয়োরানন্দরূপং নুকিং ভবতিনহিনহি। বেণীমৃজঃ। হুব্রজসুন্দরী-ণাং বেণীপুঞ্জং কিং ভবতিনহিনহি। হুভোকিং মমজীবিতবল্লভঃ মৎপ্রাণনাথোঽয়ং কৃষ্ণঃ। নন্দনন্দনমমলোচনায়মমনেত্রোৎসবায়নিমিত্তায়অভিসর্পতোভ্যাবেষ্টউদয়তেউদয়ংভবতি॥ ১১ ॥ * ॥

ভাবগণ, শিষ্য প্রভুর তনু মনঃ, নানা রীতে সতত নাচায়। নির্ব্বেদ বিষাদ দৈন্য, চাপল্য হর্ষ ধৈর্য্য মন্য, এই নৃত্যে প্রভুর কাল যায় ॥ চণ্ডীদাস বিদ্যাপতি, রায়ের নাটক
গীতি, কর্ণামৃত শ্রীগীতগোবিন্দ। স্বরূপ রামানন্দ সনে, মহাপ্রভু রাত্রি দিনে, গায় শুনে পরম আনন্দ॥ পুরীর বাৎসল্য মুখ্য; রামানন্দের শুদ্ধসখ্য, গোবিন্দাদ্যের শুদ্ধ দাস্য
রস। গদাধর জগদানন্দ, স্বরূপের রসানন্দ, এই চারি ভাবে প্রভু বশ ॥ লীলাসুখ মত্ত জন, তার হয় ভাবোদ্গাম, ঈশ্বরে সে কি ইহা বিস্ময়। তাতে মুখ্য রসাশ্রয়, হইয়াছে
মহাশয়, তাতে হয় সর্ব্ব ভাবোদয় ॥ পুর্ব্বে ব্রজ বিলাসে, এই তিন অভিলাষে, সেহ যত্নে আস্বাদ না হৈল। শ্রীরাধার ভাব সার, আপনে করি অঙ্গীকার, সেই তিন বস্তু

আস্বাদিল ॥ আপনে করি আস্বাদনে, শিক্ষাইল ভক্তগণে, প্রেম চিন্তামণি প্রভু ধনী। নাহি জানে স্থানাস্থান, যারে তারে কৈল দান, মহাপ্রভু দাতা
শিরোমণি ॥ এই গুপ্ত ভাব সিন্ধু, ব্রহ্মা না পায় এক বিন্দু, হেন ধন বিলাইল সংসারে। ঐছে দয়ালু অবতার, ঐছে দাতা নাহি আর, গুণ কেহ নারে বর্ণি-
বারে ॥ কহিবার কথা নহে, কহিলে কেহ না বুঝয়ে, ঐছে চিত্র চৈতন্যের রঙ্গ। সেই সে বুঝিতে পারে, চৈতন্যের কৃপা যারে, হও তার দাসানুদাস সঙ্গ ॥
চৈতন্য লীলা রত্ন সার, স্বরূপের ভাণ্ডার, তিহোঁ থুইল রঘুনাথের কণ্ঠে। তাহা কিছু যে শুনিল, তাহা ইহা বিস্তারিল, ভক্তগণে দিল এই ভেটে ॥ যদি
কেহ হেন কহে, গ্রন্থ হৈল শ্লোকময়ে, ইতর জনে নারিবে বুঝিতে। প্রভুর যেই আচরণ, সেই করি বর্ণন, সর্ব্ব চিত্ত নারি আরাধিতে ॥ নাহি কাঁহা সবি-

রোধ; নাহি কাঁহা অনুরোধ, সহজবস্তু করি বিবেচন। যদি হয় রাগোদ্দেশ, তাহা হয়ে আবেশ; সহজবস্তু না যায় লিখন ॥ যেবা নাহি জানে কেহ, শুনিতে শুনিতে সেহ,
কি অদ্ভুত চৈতন্য চরিত। কৃষ্ণে উপজায়ে প্রীতি, জানিবে রসের রীতি, শুনিলেই বড় হয় হিত ॥ ভাগবত শ্লোকময়, টীকা তার সংস্কৃত হয়, তবু কৈছে বুঝে ত্রিভুবন। ইহা
শ্লোক দুই চারি, তার ব্যাখ্যা ভাষা করি, কেনে না বুঝয়ে সর্ব্বজন ॥ শেষ লীলার সুত্রগণ, কৈল কিছু বিবরণ, ইহা বিস্তারিতে চিত্ত হয়। থাকে যদি আয়ু শেষ, বিস্তারিব
লীলা শেষ, যদি মহাপ্রভুর কৃপা হয় ॥ আমি বৃদ্ধ জরাতুর, লিখিতে কাঁপয়ে কর, মনে কিছু স্মরণ না হয়। না দেখিয়ে নয়নে, না শুনিয়ে শ্রবণে, তবু লিখি এ বড় বিস্ময় ॥ এই

ইতি মধ্যখণ্ডে দ্বিতীয়ঃপরিচ্ছেদঃ ॥ ✻ ॥ ২ ॥ ✻ ॥ ন্যাসমিতি ॥ যোগৌরঃ শ্রীকৃষ্ণচৈতন্যঃ। ন্যাসং সন্ন্যাসাশ্রমং বিধায়কৃত্বাউৎপ্রণয়ঃ। আনন্দিতবান্‌বৃন্দাবনং গন্তুমনাবৃন্দাবনগমনে-

অন্ত্য লীলা সার, সূত্র মধ্যে বিস্তার, করি কিছু করিল বর্ণন। ইহা মধ্যে মরি যবে, বর্ণিতে না পারি তবে, এই লীলা ভক্তগণ ধন ॥ সংক্ষেপে এই সূত্র কৈল, যেই ইহা না লিখিল, আগে তাহা করিব বিস্তার। যদি তত দিন জীয়ে, মহাপ্রভুর কৃপা হয়ে, ইচ্ছাভরি করিব বিস্তার ॥ ছোট বড় ভক্তগণ, বন্দ সবার চরণ, সবে মোরে করহ সন্তোষ। স্বরূপ গোসাঞির মত, রঘুনাথ জানে যত, তাহি লিখি নাহি মোর দোষ ॥ শ্রীচৈতন্য নিত্যানন্দ, অদ্বৈতাদি ভক্তবৃন্দ, শিরে ধরি সবার চরণ। স্বরূপ রূপ সনাতন, রঘুনাথের শ্রীচরণ, ধুলী করোঁ মস্তকে ভূষণ ॥ পাঞা যার আজ্ঞা ধন, ব্রজের বৈষ্ণবগণ, বন্দো তার মুখ্য হরিদাস। চৈতন্য বিলাস সিন্ধু, কল্লোলের এক বিন্দু, তার কণা কহে কৃষ্ণদাস ॥ ✻ ॥ ইতি শ্রীচৈতন্য চরিতামৃতে মধ্যখণ্ডে অন্ত্য লীলা সূত্রকথনে প্রেমোন্মাদ প্রলাপ বর্ণনং নামঃ দ্বিতীয়ঃ পরিচ্ছেদঃ ॥ ২ ॥ ✻ ॥ ✻ ॥ ✻ ॥ ✻ ॥ ✻ ॥ ✻ ॥ ✻ ॥ ✻ ॥ ✻ ॥ ✻ ॥ ১২
গ্রন্থকারস্য। ন্যাসং বিধায়োৎপ্রণয়োহথ গৌরো বৃন্দাবনং গন্তুমনাভ্রমাদ্যঃ। রাঢ়ে ভ্রমন্ শান্তিপুরীমরিত্বা ললাস ভক্তৈরিহ তং নতোস্মি ॥ ১ ॥ ॥ ✻ ॥ ✻ ॥ জয় জয় শ্রীচৈতন্য জয় নিত্যানন্দ। জয়াদ্বৈতচন্দ্র জয় গৌরভক্ত বৃন্দ ॥ চব্বিশ বৎসর শেষ যেই মাঘমাস। তার শুক্লপক্ষে প্রভু করিল সন্ন্যাস ॥ সন্ন্যাস করি প্রেমাবেশে চলিলা বৃন্দাবন। রাঢ়দেশে তিন দিন করিলা ভ্রমণ ॥ এই শ্লোক পড়ি প্রভু ভাবের আবেশে। ভ্রমিতে পবিত্র কৈল সব রাঢ় দেশে ॥ ✻ ॥ তথাহি শ্রীমদ্ভাগবতে একাদশস্কন্ধে ত্রয়োবিংশাধ্যায়ে ত্রয়ঃ পঞ্চাশৎ শ্লোকে উদ্ধবং প্রতি শ্রীকৃষ্ণোক্ত ভিক্ষুক বচনং ॥ এতাং

স্থিতবান্। ভ্রমাৎপ্রেমবিহ্বলাৎরাঢ়েভ্রমনগমনরাঢ়দেশেপর্যটনসনশান্তিপুরীং শ্রীমদদ্বৈতনিবাসং অরিত্বাপ্রাপ্য। ভক্তৈর্ভক্তসমূহৈঃ সহইহশান্তিপুর্য্যাং ললাসশোভিতবান্ তং গৌরং নতোস্মি

প্রপত্তোস্মি অহং শরণং ব্রজামীতি ॥ ১ ॥ * ॥ * ॥ এতামিতি । হে ভগবন্ এতাং পরাত্মনিষ্ঠাং ব্রহ্মনিষ্ঠাং ঐকান্তিকীং সর্ব্বাশ্রমসন্ন্যাসবিষয়াং । মুকুন্দাংঘ্রিনিষেবয়ৈব মুকুন্দপাদসেবয়া করণভূতয়া

সমাস্থায় পরাত্মনিষ্ঠামধ্যাসিতাং পূর্ব্বতমৈর্মহদ্ভিঃ । অহন্তরিষ্যামি দুরন্তপারং তমোমুকুন্দাংঘ্রি নিষেবয়ৈব ॥ ২ ॥ * ॥ * ॥ প্রভু কহে সাধু এই ভিক্ষুক বচন । মুকুন্দ সেবন ব্রত কৈল নির্দ্ধারণ ॥ পরাত্ম নিষ্ঠা এই মাত্র বেশ ধারণ । মুকুন্দ সেবায় হয় সংসার তারণ ॥ সেই বেশ কৈল এবে বৃন্দাবন গিয়া । কৃষ্ণ নিষেবণ করি নিভৃতে বসিয়া ॥ এত বলি চলে প্রভু প্রেমোন্মাদের চিহ্ন । দিগ বিদিগ জ্ঞান নাহি চলে রাত্রি দিন ॥ নিত্যানন্দ আচার্য্যরত্ন মুকুন্দ তিন জন । প্রভু পাছে পাছে তিনে করেন গমন ॥ যেই যেই প্রভু দেখে সেই সব লোক । প্রেমাবেশে হরিবোলে খণ্ডে দুঃখ শোক ॥ গোপ বালক সব প্রভুকে দেখিয়া । হরি হরি বলি ডাকে উচ্চ করিয়া ॥ শুনি তাসবার নিকট গেলা গৌরহরি । বোল বোল বলে তার শিরে হস্ত ধরি ॥ তাসবারে স্তুতি করে তোমরা ভাগ্যবান । কৃতার্থ করিলে মোরে শুনাঞা হরিনাম ॥ গুপ্তে তাসবাকে আনি ঠাকুর নিত্যানন্দ । শিক্ষাইলা সবাকারে করিয়া প্রবন্ধ ॥ বৃন্দাবন পথ প্রভু পুছেন তোমারে । গঙ্গাতীর পথ তবে দেখাইহ তাঁরে ॥ তবে প্রভু পুছিলেন শুন শিশুগণ । কহ দেখি কোন পথে যাব বৃন্দাবন ॥ শিশু সব গঙ্গাতীর পথ দেখাইল । সেই পথে আবেশে প্রভু গমন করিল ॥ আচার্য্যরত্নেরে কহে নিত্যানন্দ গোসাঞি । শীঘ্র যাহ তুমি অদ্বৈত আচার্য্যের ঠাই ॥ প্রভু লয়ে যাব আমি তাহার মন্দিরে । সাবধানে রহে যেন নৌকা লঞা তীরে ॥ তবে নবদ্বীপে তুমি করিহ গমন । শচী মাতা লঞা আইস আর ভক্তগণ ॥ তাঁরে পাঠাইয়া নিত্যানন্দ মহাশয় । মহাপ্রভুর আগে আসি দিল পরিচয় ॥ প্রভু কহে শ্রীপাদ তোমার কোথাকে গমন । শ্রীপাদ কহে তোমার সঙ্গে যাব বৃন্দাবন ॥ প্রভু কহে কত দূর আছে বৃন্দাবন । তিঁহো কহেন কর এই যমুনা দরশন ॥ এত বলি আনিল তাঁরে গঙ্গা সন্নিধানে । আবেশে প্রভুর হৈল গঙ্গায়

এবনিশ্চিতমিতি । দুরন্তপারং সংসারার্ণবং । তমোমহদ্ঘোরং । অহং তরিষ্যামি উত্তীর্ণভবিষ্যামি । কথম্ভূতাং নিষ্ঠাং পূর্ব্বতমৈর্মহদ্ভিঃ পূর্ব্বোক্তৈঃ সাধুভিরুপাসিতাং । আশ্রয়িতাং ॥ ২ ॥

॥ * ॥ * ॥ শ্রীযমুনাস্তুতিমাহ॥ চিদানন্দেতি। হে মিত্রপুত্রী হে সূর্য্যকন্যাযমুনেনোঽস্মাকং বপুঃ শরীরং সদানিত্যং পবিত্রীক্রিয়াৎ নির্ম্মলংকুর্য্যাৎ। কীদৃশাযমুনা নন্দসূনোর্নন্দপুত্রস্য

যমুনা জ্ঞানে॥ অহোভাগ্য যমুনার পাইল দরশন। এত বলি যমুনার করেন স্তবন॥ * ॥ তথাহি চৈতন্যচন্দ্রোদয় না[টকে] পঞ্চমাঙ্ক সপ্তমাঙ্কধৃত পদ্মপুরাণং। চিদানন্দভানোঃ সদানন্দসূনোঃ, পরপ্রেমপাত্রী দ্রবব্রহ্মগাত্রী। অঘানাং লবিত্রীজগৎ ক্ষেমধাত্রী পবিত্রী ক্রিয়ান্নো বপুর্ম্মিত্রপুত্রী॥ ৩ ॥ ॥ * ॥ * ॥ এত বলি নমস্করি কৈল গঙ্গাস্নান। এক কৌপীন নাহি দ্বিতীয় পরিধান॥ হেনকালে আচার্য্য গোসাঞি নৌকাতে চড়িয়া। আইল নূতন কৌপীন বহির্ব্বাস লঞা॥ আগে আচার্য্য রহিলা নমস্কার করি। আচার্য্য দেখি বলে প্রভু সংশয় করি॥ তুমিত আচার্য্য গোসাঞি এথা কেনে আইলা। আমি বৃন্দাবনে-তুমি কেমতে জানিলা॥ আচার্য্য কহে তুমি যাঁহা সেই বৃন্দাবন। মোর ভাগ্যে গঙ্গাতীরে তোমার আগমন॥ প্রভু কহে নিত্যানন্দ আমারে বঞ্চিলা। গঙ্গাকে আনিয়া মোরে যমুনা কহিলা॥ আচার্য্য কহে মিথ্যা নহে শ্রীপাদ বচন। যমুনাতে স্নান তুমি করিলা এখন॥ গঙ্গায় যমুনা বহে হঞা একধার। পশ্চিমে যমুনা বহে পূর্ব্বে গঙ্গাধার॥ পশ্চিমধারে যমুনা বহে তাহাঁ কৈলে স্নান। আর্দ্র কৌপীন ছাড়ি শুষ্ক কর পরিধান॥ প্রেমাবেশে চারি দিন আছ উপবাস। আজি মোর ঘরে ভিক্ষা চল মোর বাস॥ এক মুষ্টি অন্ন মুঞি করিয়াছোঁ পাক। শুকরুখা ব্যঞ্জন কৈল সূপ আর শাক॥ এত বলি নৌকায় চড়াঞা নিল নিজ ঘর। পাদ প্রক্ষালন কৈল আনন্দ অন্তর॥ প্রথমে পাক করিয়াছেন আচার্য্যাণী। বিষ্ণু সমর্পণ কৈল আচার্য্য আপনি॥ তিন ঠাঞি ভোগ বাড়াইল-সম করি। কৃষ্ণের ভোগ বাড়াইল ধাতু পাত্রোপরি॥ বত্রিশা আঠিয়া কলার আঙ্গটিয়া পাতে। দুই ঠাঞি ভোগ বাড়াইল ভাল-



পরপ্রেমপাত্রীসর্ব্বোৎকৃষ্টপ্রেমভাজনাত্তবসি। কথম্ভূতস্যানন্দসূনোঃ চিদানন্দভানোঃ। জ্ঞানানন্দপ্রকাশকস্বর্য্যস্য পুনঃ কীদৃশাঃ। দ্রবব্রহ্মগাত্রীদ্রবময়ং ব্রহ্মশরীরং যস্যাঃ সা পুনঃ কীদৃশা অঘানাং

মতে ।। মধ্যে পীত ঘৃতসিক্ত শাল্যন্ন স্তূপ । চারিদিগে ব্যঞ্জন ডোঙ্গা আর মুদ্গসূপ ।। বাস্তুক শাকপাক বিবিধ প্রকার । পটোল কুষ্মাণ্ড বড়ি মানকচু আর ।। চই মরিচ সুক্তা দিয়া সব ফলমূলে । অমৃত নিন্দক পঞ্চবিধ তিক্ত ঝালে ।। কোমল নিম্বপত্র সহ ভাজা বার্ত্তাকী । ফুলবড়ি ভাজা আর কুষ্মাণ্ড মানচাকি ।। নারিকেল শস্য ছেনা শর্করা মধুর । মোচাঘণ্ট দুগ্ধকুষ্মাণ্ড সকল প্রচুর ।। মধুরাম্ল বড়া অম্লাদি অম্ল পাঁচ ছয় । সকল ব্যঞ্জন কৈল লোকে যত হয় ।। মুদ্গবড়া মাষবড়া কলার বড়া মিষ্ট । ক্ষীরপুলী নারিকেল যত পিটা ইষ্ট ।। বত্রিশা আঠিয়া কলার ডোঙ্গা বড় বড় । চলে হালে নাহি ডোঙ্গা অতি বড় দড় ।। পঞ্চাশ পঞ্চাশ ডোঙ্গা ব্যঞ্জনে পূরিয়া । তিন ভোগের আশে পাশে রাখিল

ধরিয়া ।। সঘৃত পায়স মৃতকুণ্ডিকা ভরিয়া । তিন পাত্রে ঘনাবর্ত্ত দুগ্ধ রাখেত ধরিয়া ।। দুগ্ধচিড়াউ দুগ্ধ লকলকী কুণ্ডীভরি । চাঁপাকলা দধিসন্দেশ কহিতে না পারি ।। অন্ন ব্যঞ্জন উপর তুলসীমঞ্জরী । তিন জলপাত্রে সুবাসিত জল ভরি ।। তিন শুভ্র পীঠ তার উপরি বসন । কৃষ্ণের ভোগ সাক্ষাৎ কৃষ্ণে করান ভোজন ।। আরাত্রিক কালে দুই প্রভু বোলাইল । প্রভু সঙ্গে সবে আসি আরতি দেখিল ।। আরতি করিয়া কৃষ্ণে করাইল শয়ন । আচার্য্য আসি প্রভুরে তবে কৈল নিবেদন ।। দুই ভাই আইলা তবে করিতে ভোজন । গৃহের ভিতরে প্রভু করেন গমন ।। মুকুন্দ হরিদাস দুই প্রভু বোলাইল । যোড় হাতে দুই জন কহিতে লাগিল ।। মুকুন্দ বলে মোর কিছু কৃত্য নাঞি সরে । পাছে মুঞি প্রসাদ পামু তুমি যাহ ঘরে ।। হরিদাস বলে মুঞি পাপিষ্ঠ অধম । বাহিরে

এক মুষ্টি মুঞি করিমু ভোজন ।। দুই প্রভু লঞা আচার্য্য গেলা ভিতর ঘরে । প্রসাদ দেখিয়া প্রভুর আনন্দ অন্তরে ।। ঐছে অন্ন যে কৃষ্ণকে করায় ভোজন । জন্মে জন্মে শিরে ধরোঁ তাঁহার চরণ ।। প্রভু জানে তিন ভোগ কৃষ্ণের নৈবেদ্য । আচার্য্যের মনঃ কথা নহে প্রভুর বেদ্য ।। প্রভু বোলে বৈস তুমি করিতে ভোজন । আচার্য্য কহে আমি করিব পরিবেশন ।। কোন স্থানে বসিব আন আর পাত । অল্প করি তাহে আনি দেহ ব্যঞ্জন ভাত ।। আচার্য্য কহে বৈস দোঁহে পীড়ির উপরে । এত বলি হাতে ধরি বসাইল দুহাঁরে ।। প্রভু কহে সন্ন্যাসীর ভক্ষ্য নহে উপকরণ । ইহা খাইলে কৈছে হবে ইন্দ্রিয় বারণ ।। আচার্য্য কহে ছাড় তুমি আপনার চুরি । আমি জানি তোমার সন্ন্যাসের ভারি-

ভুরি ॥ ভোজন করহ ছাড় বচন চাতুরী । প্রভু কহে এত অন্ন খাইতে না পারি ॥ আচার্য্য বলে অকপটে করহ আহার । যদি খাইতে না পার রহিবেক আর ॥ প্রভু বলে এত অন্ন নারিব খাইতে । সন্ন্যাসীর ধর্ম্ম নহে উচ্ছিষ্ট রাখিতে ॥ আচার্য্য কহে নীলাচলে খাও চৌয়ান্ন বার । একবারে অন্ন খাও শত শত ভার ॥ তিন তিন জনার ভক্ষ্য পিণ্ড তোমার এক গ্রাস । তার লেখায় এই অন্ন নহে পঞ্চগ্রাস ॥ মোর ভাগ্যে মোর ঘরে তোমার আগমন । ছাড়হ চাতুরী প্রভু করহ ভোজন ॥ এত বলি জল দিল দুই গোসাঞির হাতে । হাসিয়া লাগিলা দুহেঁ ভোজন করিতে ॥ নিত্যানন্দ কহে কৈল পঞ্চ উপবাস । আজি পারণা করিতে বড় ছিল আশ ॥ আজি উপবাস হৈল আচার্য্য নিমন্ত্রণে । অর্দ্ধ-

পেট না ভরিল এই গ্রাসেক অন্নে ॥ আচার্য্য কহে তুমি তৈর্থিক সন্ন্যাসী । কভু ফল মূল খাও কভু উপবাসী ॥ দরিদ্র ব্রাহ্মণ ঘরে পাইলা মুষ্টিকান্ন । ইহাতে সন্তুষ্ট হও ছাড় লোভ মনঃ ॥ নিত্যানন্দ বলে যবে কৈলে নিমন্ত্রণ । তত দিতে চাহ যত করিয়ে ভোজন ॥ শুনি নিত্যানন্দের কথা ঠাকুর অদ্বৈত । কহেন তাহারে কিছু পাইয়া পিরিত ॥ ভ্রষ্ট অবধূত তুমি উদর ভরিতে । সন্ন্যাস করিয়াছ ব্রাহ্মণ দণ্ডিতে ॥ তুমি খাইতে পার দশবিশ মানের অন্ন । আমি তাহা কাহাঁ পাব দরিদ্র ব্রাহ্মণ ॥ যে পাঞাছ মুষ্টিকান্ন তাহা খাঞা উঠ । পাগলাই না করিহ না ছড়াহ ঝুঠ ॥ এই মত হাস্যরসে করেন ভোজন । অর্দ্ধ অর্দ্ধ খাঞা প্রভু ছাড়েন ব্যঞ্জন ॥ সেই ব্যঞ্জনে আচার্য্য করেন পূরণ । এই মত পুনঃ পুনঃ পরিবেশে ব্যঞ্জন ॥ দোনা ব্যঞ্জনে ভরি করেন প্রার্থন ।

প্রভু বলেন আর কত করিব ভোজন ॥ আচার্য্য কহে যে দিয়াছি তাহা না ছাড়িবা । এখন দিয়ে তার অর্দ্ধেক খাইবা ॥ নানা যত্ন দৈন্যে প্রভুকে করাল ভোজন । আচার্য্যের ইচ্ছা প্রভু করিল পূরণ ॥ নিত্যানন্দ কহে আমার পেট না ভরিল । লঞা যাহ তোর অন্ন কিছু না খাইল ॥ এত বলি একগ্রাস অন্ন হাতে লঞা । উঝালি ফেলিল আগে যেন ক্রুদ্ধ হঞা ॥ ভাত দুই চারি লাগে আচার্য্যের অঙ্গে । ভাত গায় লঞা আচার্য্য নাচে বহু রঙ্গে ॥ অবধূতের ঝুঠা মোর লাগিল অঙ্গে । পরম পবিত্র মোরে কৈল এই ঢঙ্গে ॥ তোরে নিমন্ত্রণ করি পাইনু তার ফল । তোর জাতি কুল নাহি সহজে পাগল ॥ আপনার সম মোরে করিবার তরে । ঝুঠা দিলে বিপ্র বলি ভয় না করিলে ॥ নিত্যানন্দ বলে

এই কৃষ্ণের প্রসাদ। ইহাকে ঝুঠা কৈলে কৈলে অপরাধ॥ শতেক সন্ন্যাসী যদি করাহ ভোজন। তবে এই অপরাধ হইবে খণ্ডন॥ আচার্য্য কহে না করিব সন্ন্যাসী নিমন্ত্রণ। সন্ন্যাসী নাশিলে মোর সব স্মৃতি ধর্ম্ম॥ এত বলি দুই জনে করাইল আচমন। উত্তম শয্যাতে লঞা করাল শয়ন॥ লবঙ্গ এলাচী বীজ উত্তম রসবাস। তুলসী মঞ্জরী সহ দিল মুখবাস॥ গন্ধ চন্দনে লিপ্ত কৈল কলেবর। সুগন্ধি মালা আনি দিল হৃদয় উপর॥ আচার্য্য করিতে চাহে পাদ সম্বাহন। সঙ্কুচিত হঞা প্রভু বলেন বচন॥ বহুত নাচাইলে তুমি ছাড় নাচায়ন। মুকুন্দ হরিদাস লঞা করহ ভোজন॥ তবেত আচার্য্য সঙ্গে লঞা দুই জনে। করিল ভোজন ইচ্ছা যে আছিল মনে॥ শান্তিপুরের লোক শুনি প্রভুর

আগমন। দেখিতে আইল লোক প্রভুর চরণ॥ হরি হরি বলে লোক আনন্দিত হঞা। চমৎকার পাইল প্রভুর সৌন্দর্য্য দেখিয়া॥ গৌর দেহ কান্তি সূর্য্য জিনিয়া উজ্জ্বল। অরুণ বস্ত্রকান্তি তাহে করে ঝলমল॥ আইসে যায় লোক সব নাহি সমাধান। লোকের সংঘট্টে দিন হৈল অবসান॥ সন্ধ্যাতে আচার্য্য আরম্ভিল সংকীর্ত্তন। আচার্য্য নাচেন প্রভু করেন দর্শন॥ নিত্যানন্দ গোসাঞি বুলে আচার্য্য ধরিয়া। হরিদাস পাছে নাচে হরষিত হঞা॥ * ॥ তথাহি পদং। কি কহবরে সখি আনন্দ ওর। চিরদিনে মাধব মন্দিরে মোর॥ ধ্রু॥ * ॥ এইপদ গাওয়াইয়া হর্ষে করেন নর্ত্তন। স্বেদ কম্প পুলকাশ্রু হুঙ্কার গর্জ্জন॥ ফিরি ফিরি কভু প্রভুর ধরেন চরণ। আলিঙ্গন করে প্রভু বলেন বচন॥ অনেক দিন তুমি মোরে বেড়ালে ভাণ্ডিয়া। ঘরেতে

পাঞাছি এবে রাখিব বান্ধিয়া॥ এত বলি আনন্দে আচার্য্য করেন নর্ত্তন। প্রহরেক রাত্রি আচার্য্য কৈল সংকীর্ত্তন॥ প্রেমের উৎকণ্ঠা প্রভুর নাহি কৃষ্ণসঙ্গ। বিরহ বাড়িল প্রেম জ্বালার তরঙ্গ॥ ব্যাকুল হইয়া প্রভু ভূমিতে পড়িলা। গোসাঞি দেখিয়া আচার্য্য নৃত্য সম্বরিলা॥ প্রভুর অন্তর মুকুন্দ জানে ভাল মতে। ভাবের সদৃশ পদ লাগিলা গাইতে॥ আচার্য্য উঠাল প্রভুকে করিতে নর্ত্তন। পদ শুনি প্রভুর অঙ্গ না যায় ধরণ॥ অশ্রু কম্প পুলক স্বেদ গদ্গদ বচন। ক্ষণে উঠে ক্ষণে পড়ে ক্ষণেক রোদন॥ * ॥ তথাহি পদং। হাহা প্রাণপ্রিয় সখি কি না হৈল মোরে। কানু প্রেমবিষে মোর তনু মনঃ জরে॥ ধ্রু॥ * ॥ রাত্রি দিন পোড়ে মনঃ সোয়াস্থ না পাঞি। যাহাঁ গেলে

কানু পাণ্ড তাঁহা উড়ি যাঞি ॥ এই পদ গায় মুকুন্দ মধুর সুস্বরে। শুনিয়া প্রভুর চিত্ত হইল কাতরে ॥ নির্ব্বেদ বিষাদ হর্ষ চাপল্য গর্ব্ব দৈন্য। প্রভুর সহিত যুদ্ধ করে ভাব সৈন্য ॥ জর জর হৈলা প্রভু ভাবের প্রহারে। ভূমিতে পড়িলা শ্বাস নাহিক শরীরে ॥ দেখিয়া চিন্তিত হৈলা যত ভক্তগণ। আচম্বিতে উঠে প্রভু করিয়া গর্জ্জন ॥ বোল বোল বোলে প্রভু আনন্দে বিহ্বল। বুঝন না যায় ভাব তরঙ্গ প্রবল ॥ নিত্যানন্দ সঙ্গে বুলে প্রভুকে ধরিয়া। আচার্য্য হরিদাস বুলে পাছেত নাচিয়া ॥ এই মত প্রহরেক নাচে প্রভু রঙ্গে। কভু হর্ষ কভু বিষাদ ভাবের তরঙ্গে ॥ পঞ্চ দিন উপবাসে করিয়া ভোজন। উদ্দণ্ডনৃত্যে প্রভুর হৈল পরিশ্রম ॥ তবুত না জানে শ্রম প্রেমাবিষ্ট হঞা। নিত্যানন্দ

ম শ্রী লী। মহাপ্রভুকে রাখিল ধরিয়া ॥ আচার্য্য গোসাঞি তবে রাখিল কীর্ত্তন। নানা সেবা করি প্রভুকে করাল শয়ন ॥ এইমত দশ দিন ভোজন কীর্ত্তন। এক রূপ করি করে প্রভুর সেবন ॥ প্রভাতে আচার্য্যরত্ন দোলায় চড়াইয়া। ভক্তগণ সঙ্গে আইলা শচীমাতা লঞা ॥ নদীয়া নগরের লোক স্ত্রী বাল বৃদ্ধ। সব লোক আইল হৈল সংঘট্ট সমৃদ্ধ ॥ নৃত্য করি করে প্রভু নাম সংকীর্ত্তন। শচীমাতা লঞা আইলা অদ্বৈত ভবন ॥ শচী আগে পড়িলা প্রভু দণ্ডবৎ হৈয়া। কান্দিতে লাগিলা শচী কোলে উঠাইয়া ॥ দুহাঁর দর্শনে দুহেঁ হইলা বিহ্বল। কেশ না দেখিয়া শচী হইলা বিকল ॥ অঙ্গ মুছে মুখ চুম্বে করে নিরীক্ষণ। দেখিতে না পায় অশ্রু ভরিল নয়ন ॥ কান্দিয়া কহেন শচী বাছারে নিমাঞি। বিশ্বরূপ সম না করিহ নিঠুরাই ॥ সন্ন্যাসী হইয়া মোরে না দিলা দরশন। তুমি তৈছে ১৫

হৈলে মোর হইবে মরণ ॥ কান্দিয়া বলেন প্রভু শুন মোর আই। তোমার শরীর এই মোর কিছু নাই ॥ তোমার পালিত দেহ জন্ম তোমা হৈতে। কোটি জন্মে তোমার ঋণ না পারি শোধিতে ॥ জানিবা না জানি যদি করিলুঁ সন্ন্যাস। তথাপি তোমারে কভু নহিব উদাস ॥ তুমি যাহাঁ কহ আমি তাহাঞি রহিব। তুমি যেই আজ্ঞা কর সেই সে করিব ॥ এত বলি পুনঃ পুনঃ করে নমস্কার। তুষ্ট হঞা আই কোলে করে বারবার ॥ তবে আই লঞা আচার্য্য গেলা অভ্যন্তর। ভক্তগণ মিলিতে প্রভু হইলা সত্বর ॥ একে একে মিলিল প্রভু সব ভক্তগণে। সবার মুখ দেখি করে দৃঢ় আলিঙ্গনে ॥ কেশ না দেখিয়া ভক্ত যদ্যপি পায় দুঃখ। সৌন্দর্য্য দেখিতে তবু পায় মহাসুখ ॥ শ্রীবাস রামাই

বিদ্যানিধি গদাধর। গঙ্গাদাস বক্রেশ্বর মুরারি শুক্লাম্বর ॥ বুদ্ধিমন্তখান নন্দন শ্রীধর বিজয়। বাসুদেব দামোদর মুকুন্দ সঞ্জয় ॥ কত নাম লইব যত নবদ্বীপ বাসী। সবারে মিলিলা প্রভু কৃপাদৃষ্টে হাসি ॥ আনন্দে নাচয়ে সবে বলি হরি হরি। আচার্য্য মন্দিরে হৈল শ্রীবৈকুণ্ঠপুরী ॥ যত লোক আইল মহাপ্রভুকে দেখিতে। নানা গ্রাম হৈতে আর নবদ্বীপ হৈতে ॥ সবাকারে বাসা দিল ভক্ষ্য অন্ন পান। বহু দিন আচার্য্য গোসাঞি কৈল সমাধান ॥ আচার্য্য গোসাঞির ভাণ্ডার অক্ষয় অব্যয়। যত দ্রব্য ব্যয় করে তত দ্রব্য হয় ॥ সেই দিন হৈতে শচী করেন রন্ধন। ভক্তগণ লঞা প্রভু করেন ভোজন ॥ দিনে আচার্য্যের প্রীতি প্রভুর দর্শন। রাত্র্যে লোক দেখে প্রভুর নর্ত্তন কীর্ত্তন ॥ কীর্ত্তন

করিতে প্রভুর সর্ব্ব ভাবোদয়। স্তম্ভ কম্প পুলকাশ্রু গদ্গদ প্রলয় ॥ ক্ষণে ক্ষণে পড়ে প্রভু আছাড় খাইয়া। দেখি শচীমাতা কহে রোদন করিয়া ॥ চূর্ণ হৈল হেন বাসোঁ নিমাঞি কলেবর। হাহা করি বিষ্ণু পাশে মাগে এই বর ॥ বালক কাল হৈতে তোমার যে কৈল সেবন। তার প্রতিফল মোরে দেহ নারায়ণ ॥ যে কালে নিমাঞি পড়ে ধরণী উপরে। ব্যথা যেন নাহি লাগে নিমাঞি শরীরে ॥ এই মত শচীদেবী বাৎসল্যে বিহ্বল। হর্ষভাবে দৈন্যভাবে হইল বিহ্বল ॥ শ্রীনিবাসাদি যত বিপ্র ভক্তগণ। প্রভুকে ভিক্ষা দিতে হৈল সবাকার মনঃ ॥ শুনি শচী সবাকারে করিল মিনতি। নিমাঞির দরশন আর মুঞি পাব কতি ॥ তোমা সবা সনে হবে অন্যত্রে মিলন। মুঞি অভাগিনীর মাত্র এই দরশন ॥ যাবৎ আচার্য্য গৃহে নিমাঞির অবস্থান। মুঞি ভিক্ষা দিব সবা-

কারে মাগোঁ দান ॥ শুনি সব ভক্তগণ করি নমস্কার। মাতার যে ইচ্ছা সেই সম্মত সবার ॥ মাতার ব্যগ্র দেখিয়া প্রভুর ব্যগ্র মনঃ। ভক্তগণ একত্র করি বলিলা বচন ॥ তোমা সবার আজ্ঞা বিনা চলিলাঙ বৃন্দাবন। যাইতে নারিলুঁ বিঘ্ন কৈল বিবর্ত্তন ॥ যদ্যপি সহসা আমি করিয়াছি সন্ন্যাস। তথাপি তোমা সবা হৈতে নহিব উদাস ॥ তোমা সবা না ছাড়িব যাবৎ আমি জীব। তাবৎ তোমার সঙ্গ ছাড়িতে নারিব ॥ সন্ন্যাসীর ধর্ম্ম নহে সন্ন্যাস করিয়া। নিজ জন্ম স্থানে রহে কুটুম্ব লইয়া ॥ কেহ যেন এই বোল না করে নিন্দন। সেই যুক্তি কহ যাতে রহে দুই ধর্ম্ম ॥ শুনিয়া প্রভুর এই মধুর বচন। শচী পাশ আচার্য্যাদি করিল গমন ॥ প্রভুর নিবেদন তাঁরে সকল কহিল। শুনি শচী জগন্মাতা

কহিতে লাগিল ॥ তিঁহ যদি ইহাঁ রহে তবে মোর সুখ। তাঁর নিন্দা হয় যদি তবে মোর দুঃখ ॥ তাতে এই যুক্তি ভাল মোর মনে লয়। নীলাচলে রহে যদি দুই কার্য্য হয় ॥ নীলাচলে নবদ্বীপে যেন দুই ঘর। লোক গতাগতি বার্ত্তা পাব নিরন্তর ॥ তুমি সব করিতে পার গমনাগমন। গঙ্গাস্নানে কভু তাঁর হবে আগমন ॥ আপনার দুঃখ সুখ তাহা নাহি গণি। তাঁর যেই সুখ তাহা নিজ সুখ মানি ॥ শুনি ভক্তগণ তাঁরে করিল স্তবন। বেদ আজ্ঞা যৈছে মাতা তোমার বচন ॥ প্রভু আগে ভক্তগণ কহিতে লাগিল। শুনিয়া প্রভুর মনে আনন্দ হইল ॥ নবদ্বীপ বাসি আদি যত ভক্তগণ। সবারে সম্মান করি বুলিলা বচন ॥ তুমি সব লোক মোর পরম বান্ধব। এই ভিক্ষা মাগোঁ মোরে দেহ তুমি

সব ॥ ঘরে যাঞা কর সদা কৃষ্ণ সংকীর্ত্তন। কৃষ্ণ নাম কৃষ্ণ কথা কৃষ্ণ আরাধন ॥ আজ্ঞা দেহ নীলাচলে করিয়ে গমন। মধ্যে মধ্যে আসি তোমার দিব দরশন ॥ এত বুলি সবাকারে ঈষৎ হাসিয়া। বিদায় করিল প্রভু সম্মান করিয়া ॥ সবা বিদায় দিয়া চলিতে হৈল মনঃ। হরিদাস কান্দি কহে করুণ বচন ॥ নীলাচলে যাবে তুমি মোর কোন গতি। নীলাচলে যাইতে মোর নাহিক শকতি ॥ মুঞি অধম না পাইমু তোমার দরশন। কেমতে ধরিব এই পাপিষ্ঠ জীবন ॥ প্রভু কহে কর তুমি দৈন্য সম্বরণ। তোমার দৈন্যেতে মোর ব্যাকুল হয় মনঃ ॥ তোমার লাগি জগন্নাথে করিব নিবেদন। তোমা লঞা যাব আমি শ্রীপুরুষোত্তম ॥ তবেত আচার্য্য কহে বিনয় করিয়া। দিন দুই চারি রহ কৃপাত করিয়া ॥ আচার্য্যের বাক্য প্রভু না করে লঙ্ঘন। রহিলা অদ্বৈত গৃহে না 

কৈল গমন ॥ আনন্দিত হৈলা আচার্য্য শচী ভক্ত সব। প্রতি দিন করে আচার্য্য মহা মহোৎসব ॥ দিনে কৃষ্ণরস কথা ভক্তগণ সঙ্গে। রাত্র্যে মহামহোৎসব সংকীর্ত্তন রঙ্গে ॥ আনন্দিত হঞা শচী করেন রন্ধন। সুখে ভোজন করে প্রভু লঞা ভক্তগণ ॥ আচার্য্যের শ্রদ্ধা ভক্তি গৃহ সম্পদ ধনে। সকল সফল হৈল প্রভু আগমনে ॥ শচীর আনন্দ বাড়ে দেখি পুত্র মুখ। ভোজন করিয়া পূর্ণ হৈল নিজ সুখ ॥ এই মত অদ্বৈত গৃহে ভক্তগণ মিলে। বঞ্চিলা কথোক দিন মহা কুতুহলে ॥ আর দিন প্রভু কহে সব ভক্তগণে। নিজ নিজ গৃহে সবে করহ গমনে ॥ ঘরে গিয়া কর সবে কৃষ্ণ সংকীর্ত্তন। পুনরপি আমা সঙ্গে হইবে মিলন ॥ কভুবা তোমরা করিবা নীলাদ্রি গমন। কভুবা আসিব আমি করিতে

পাপসমূহানাং নবিক্রীছেদনশীলা পুনঃ কীদৃশা জগৎক্ষেমধাত্রী জগন্মঙ্গলস্বরূপা ॥ ৩ ॥ * ॥ * ॥ ইতি শ্রীচৈতন্যচরিতামৃতে মধ্যখণ্ডসাটীকায়াং তৃতীয়ঃপরিচ্ছেদঃ ॥ * ॥ ৩ ॥ * ॥

গঙ্গাস্নান ॥ নিত্যানন্দ গোসাঞি পণ্ডিত জগদানন্দ। দামোদর পণ্ডিত আর দত্ত মুকুন্দ ॥ এই চারি জন আচার্য্য দিল প্রভু সনে। জননী প্রবোধ করি বন্দিলা চরণে ॥ তাঁরে প্রদক্ষিণ করি করিল গমন। এথা আচার্য্যের ঘরে উঠিল ক্রন্দন ॥ নিরপেক্ষ হঞা প্রভু শীঘ্র চলিলা। কান্দিতে কান্দিতে আচার্য্য পশ্চাৎ চলিলা ॥ কথো দূর গিয়া প্রভু করি যোড় হাত। আচার্য্য প্রবোধি কিছু কহে মিষ্টবাত ॥ জননী প্রবোধ কর ভক্ত সমাধান। তুমি ব্যগ্র হৈলে কার না রহিবে পরাণ ॥ এত বলি প্রভু তারে করি আলিঙ্গন। নিবর্ত্ত করিয়া কৈল স্বচ্ছন্দ গমন ॥ গঙ্গাতীরে তীরে প্রভু চারি জন সাথে। নীলাদ্রি চলিলা প্রভু ছত্রভোগ পথে ॥ চৈতন্যমঙ্গলে প্রভুর নীলাদ্রি গমন। বিস্তারি বর্ণিয়াছেন দাস বৃন্দাবন ॥ অদ্বৈত গৃহে প্রভুর বিলাস শুনে যেই জন। অচিরে মিলয়ে তারে কৃষ্ণপ্রেম ধন ॥ শ্রীরূপ রঘুনাথ পদে যার আশ। চৈতন্য চরিতামৃত কহে কৃষ্ণদাস ॥ * ॥ ইতি শ্রীচৈতন্যচরিতামৃতে মধ্যখণ্ডে সন্ন্যাস করণাদ্বৈত গৃহ বিলাসো নামঃ তৃতীয়ঃ পরিচ্ছেদঃ ॥ ৩ ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ গ্রন্থকারস্য। যস্মৈদাতুং চোরয়ন্ ক্ষীরভাণ্ডং গোপীনাথ ক্ষীরচোরাভিধোঽভূৎ। শ্রীগোপালঃ প্রাদুরাসীদ্বশসন্ যৎপ্রেম্ণা তং মাধবেন্দ্রং নতোঽস্মি ॥ ॥ ১ ॥ * ॥ * ॥ জয় জয় গৌরচন্দ্র জয় নিত্যানন্দ। জয়াদ্বৈতচন্দ্র জয় গৌর ভক্তবৃন্দ ॥ নীলাদ্রি গমন জগন্নাথ দরশন। সার্ব্বভৌম ভট্টাচার্য্যে প্রভুর মিলন ॥ এ সকল লীলা শ্রীদাস বৃন্দাবন। বিস্তারি বর্ণিয়াছেন উত্তম বর্ণন ॥ সহজে বিচিত্র মধুর চৈতন্য বিহার। বৃন্দাবন দাস মুখে অমৃতের ধার ॥ অতএব তাহা বর্ণিলে হয় পুনরুক্তি। দম্ভ করি বর্ণি যদি নাহি তৈছে শক্তি ॥ চৈতন্য মঙ্গলে যাহাঁ করিল বর্ণন। সূত্র রূপে সেই লীলা করিয়ে সূচন ॥

য স্মৈদাতুমিতি ॥ গোপীনাথোযস্মৈমাধবেন্দ্রায়দাতুং দানং কর্ত্তুং ক্ষীরভাণ্ডং চোরয়ন্সন্ক্ষীরচৌরাভিধোনামাঽভূৎ। গোপালোযস্যসাৎপ্রেম্ণাকরণেনবশঃ। বশীভূতঃ সন্ প্রাদুরাসীৎপ্রকটো-

তাঁর সূত্রে আছে তিঁহো না কৈল বর্ণন। যথা কথঞ্চিৎ করি সে লীলা কথন॥ অতএব তাঁর পায়ে করি নমস্কার। তাঁর পায়ে অপরাধ না হউক আমার॥ এই মত মহাপ্রভু চলিলা নীলাচলে। চারি ভক্ত সঙ্গে কৃষ্ণ কীর্ত্তন কুতূহলে॥ ভিক্ষা লাগি এক দিন এক গ্রাম গিয়া। আপনে অনেক অন্ন আনিল মাগিয়া॥ পথে বড় বড় দানী বিঘ্ন নাহি করে। তাসবারে কৃপা করি আইলা রেমুণারে॥ রেমুণাতে গোপীনাথ পরম মোহন। ভক্তি করি কৈল প্রভু তাঁর দরশন॥ তাঁর পাদপদ্ম নিকট প্রণাম করিতে। তাঁর পুষ্প-চূড়া পড়িল প্রভুর মাথাতে॥ চূড়া পাঞা মহাপ্রভুর আনন্দিত মনঃ। বহু নৃত্য গীত কৈল লঞা ভক্তগণ॥ প্রভুর প্রভাব দেখি প্রেম রূপ গুণে। বিস্মিত হইলা গোপী-

নাথের দাসগণে॥ নানা রূপে প্রীতি কৈল প্রভুর সেবন। সেই রাত্রি তাঁহা প্রভু করিলা বঞ্চন॥ মহাপ্রসাদ ক্ষীরলোভে রহিলা প্রভু তথা। পূর্ব্বে ঈশ্বরপুরী তাঁরে কহিয়াছেন কথা॥ ক্ষীরচোরা গোপীনাথ প্রসিদ্ধ তাঁর নাম। ভক্তগণে কহে প্রভু সেইত আখ্যান॥ পূর্ব্বে মাধবপুরীর লাগি ক্ষীর কৈল চুরি। অতএব নাম হৈল ক্ষীরচোরা করি॥ পূর্ব্বে শ্রীমাধবপুরী আইলা বৃন্দাবন। ভ্রমিতে ভ্রমিতে গেলা যথা গোবর্দ্ধন॥ প্রেমে মত্ত নাহি তার রাত্রি দিন জ্ঞান॥ 
ক্ষণে উঠে ক্ষণে পড়ে নাহি স্থানাস্থান॥ শৈল পরিক্রমা করি গোবিন্দকুণ্ডে আসি। স্নান করি বৃক্ষতলে আছে সন্ধ্যায় বসি॥ গোপ বালক এক দুগ্ধভাণ্ড লঞা। আসি আগে ধরি কিছু বলিলা হাসিয়া॥ পুরী এই দুগ্ধ লঞা কর তুমি পান। মাগি কেনে নাহি খাও কিবা কর ধ্যান॥ বালক সৌন্দর্য্যে পুরীর

হইল সন্তোষ। তাহার মধুর বাক্যে গেল ভোক শোষ॥ পুরী কহে কে তুমি কাঁহা তোমার বাস। কেমতে জানিলে আমি করি উপবাস॥ বালক কহে গোপ আমি এই গ্রামে বসি। আমার গ্রামেতে কেহ না রহে উপবাসী॥ কেহ অন্ন মাগি খায় কেহ দুগ্ধাহার। অযাচক জনে আমি দিয়েত আহার॥ জল নিতে স্ত্রীগণ তোমারে দেখে গেল। স্ত্রীগণ সব দুগ্ধ দিয়া আমারে পাঠাল॥ গোদোহন করিতে চাহি শীঘ্র আমি যাব। পুনঃ আসি আমি এই ভাণ্ড লইব॥ এত বলি গেলা বালক না দেখিয়ে আর। মাধব-পুরীর চিত্তে হৈল চমৎকার॥ দুগ্ধ পান করি ভাণ্ড ধুইয়া রাখিল। বাট দেখে সে বালক পুনঃ না আইল॥ বসি নাম লয় পুরী নাহি নিদ্রা হয়। শেষ রাত্রে তন্দ্রা হৈল বাহ্য

তৃপ্তি লয় ।। স্বপ্নে দেখে সেই বালক সম্মুখে আসিয়া। এক কুঞ্জে লঞা গেলা হাতেতে ধরিয়া ।। কুঞ্জ দেখাইয়া কহে আমি এই কুঞ্জে রই। শীত বৃষ্টি দাবাগ্নিতে মহাদুঃখ পাই ।। গ্রামের লোক আনি আমা কাড় কুঞ্জ হৈতে। পর্ব্বত উপরে লঞা রাখ ভালমতে ।। এক মঠ করি তাঁহা করহ স্থাপন। বহু শীতল জলে করোঁ শ্রীঅঙ্গ মার্জ্জন ।। বহু দিন তোমার পথ করি নিরীক্ষণ। কবে আসি মাধব আমা করিবে সেবন ।। তোমার প্রেমবশে করি সেবা অঙ্গীকার। দর্শন দিয়া নিস্তারিব সকল সংসার ।। শ্রীগোপাল নাম মোর গোবর্দ্ধনধারী। বজ্রের স্থাপিত আমি ইহা অধিকারী ।। শৈল উপর হৈতে আমা কুঞ্জে লুকাইয়া। ম্লেচ্ছ ভয়ে সেবক মোর গেল পলাইয়া ।। সেই হৈতে রহি আমি এই

কুঞ্জ স্থানে। ভালে আইলা তুমি আমা কাড় সাবধানে ।। এত বলি সেই বালক অন্তর্ধান হৈল। জাগিয়া মাধবপুরী বিচার করিল ।। শ্রীকৃষ্ণকে দেখিনু মুঞি নারিনু চিনিতে। এত বলি প্রেমাবেশে পড়িলা ভূমিতে ।। ক্ষণেক রোদন করি মনঃ কৈল স্থির। আজ্ঞা পালন লাগি হইলা সুস্থির ।। প্রাতঃস্নান করি পুরী গ্রাম মধ্যে গেলা। সব লোকে একত্র করি কহিতে লাগিলা ।। গ্রামের ঈশ্বর তোমার গোবর্দ্ধনধারী। কুঞ্জে আছে চল তাঁরে বাহির যে করি ।। অত্যন্ত নিবিড় কুঞ্জ নারি প্রবেশিতে। কুঠারি কোদালি লেহ দুয়ার করিতে ।। শুনি লোক তাঁর সঙ্গে চলিলা হরিষে। কুঞ্জ কাটি দ্বার করি করিলা প্রবেশে ।। ঠাকুর দেখিল মাটি তৃণে আচ্ছাদিত। দেখি সব লোক হৈল আনন্দে বিস্মিত ।। আবরণ দূর করি করিল বিদিতে। মহাভারি ঠাকুর

কেহ নারে চালাইতে ।। মহা মহা বলিষ্ঠ লোক একত্র করিয়া। পর্ব্বত উপরে গেলা ঠাকুর লইয়া ।। পাতরের সিংহাসনে ঠাকুর বসাইল। বড় এক পাতর পৃষ্ঠে অবলম্ব দিল ।। গ্রামের ব্রাহ্মণ সব নবঘট লঞা। গোবিন্দ কুণ্ডের জল আনিল ছানিয়া ।। নব শতঘট জল কৈল উপনীত। নানা বাদ্য ভেরী বাজে স্ত্রীগণে গায় গীত ।। কেহ গায় কেহ নাচে মহোৎসব হৈল। দধি দুগ্ধ ঘৃত আইল গ্রামে যত ছিল ।। ভোগ সামগ্রী আইল সন্দেশাদি যত। নানা উপহার তাহা কহিতে পারি কত ।। তুলসী আদি পুষ্প বস্ত্র আইল অনেক। আপনে মাধব পুরী কৈল অভিষেক ।। অমঙ্গল দূর করি করাইল স্নান। বহু তৈল দিয়া কৈল শ্রীঅঙ্গ চিক্কণ ।। পঞ্চগব্য পঞ্চামৃতে স্নান করাইয়া।

মহাস্নান করাইল শতঘট দিয়া ॥ পুনঃ তৈল দিয়া কৈল শ্রীঅঙ্গ চিক্কণ। শঙ্খ গন্ধোদকে কৈল স্নান সমাধান ॥ ধূপ দীপ করি নানা ভোগ লাগাইল। দধি দুগ্ধ সন্দেশাদি যত কিছু আইল ॥ সুবাসিত জল নবপাত্রে সমর্পিল। আচমন দিয়া সে তাম্বূল নিবেদিল ॥ আরাত্রিক করি কৈল বহুত স্তবন। দণ্ডবৎ করি কৈল আত্ম সমর্পণ ॥ গ্রামের যতেক তণ্ডুল দালি গোধূম চূর্ণ। সকল আনিয়া দিল পর্ব্বত হৈল পূর্ণ ॥ কুম্ভকার ঘরে ছিল যে মৃদ্ভাজন। সব আনাইল প্রাতে হৈতে চড়িল রন্ধন ॥ দশ বিপ্র অন্ন রান্ধি করে এক স্তূপ। জনা পাঁচ রান্ধে ব্যঞ্জনাদি নানা সূপ ॥ বন্যশাক ফল মূলে বিবিধ ব্যঞ্জন। কেহ বড়া বড়ি কোড়ি করে বিপ্রগণ ॥ জনা পাঁচ সাত রুটী করে রাশি রাশি।

অন্ন ব্যঞ্জন সব রহে ঘৃতে ভাসি ॥ নববস্ত্র পাতি তাহে পলাশের পাত। রান্ধি রান্ধি তার উপর রাশি কৈল ভাত ॥ তার পাশে রুটী রাশি পর্ব্বত হইল। সূপ আদি ব্যঞ্জন ভাণ্ড চৌদিগে ধরিল। তার পাশে দধি দুগ্ধ মাঠা শিখরিণী। পায়স মথনি সব পাশে ধরি আনি ॥ হেন মতে অন্নকূট করিয়া সাজন। পুরী গোসাঞি গোপালেরে কৈল সমর্পণ ॥ অনেক ঘট ভরি দিল সুবাসিত জল। বহু দিনের ক্ষুধায় গোপাল খাইল সকল ॥ যদ্যপি গোপাল সব অন্ন ব্যঞ্জন খাইল। তাঁর হস্ত স্পর্শে পুনঃ তেমতি হইল ॥ ইহা অনুভব কৈল মাধব গোসাই। তাঁর ঠাঞি গোপালের লুকা কিছু নাই ॥ এক দিন উদ্যোগে ঐছে মহোৎসব কৈল। গোপাল প্রভাবে হয় অন্যে না জানিল ॥ আচমন দিয়া দিল বিড়ক সঞ্চয়। আরতি করিল লোকে করে জয় জয় ॥



শয্যা করাইল নূতন খাট আনাইয়া। নববস্ত্র আনি তার উপরে পাতিয়া ॥ তৃণটাটি দিয়া চারিদিগ আবরিল। উপরেতে এক টাটি দিয়া আচ্ছাদিল ॥ পুরীগোসাঞি আজ্ঞা দিল সকল ব্রাহ্মণে। আবাল বৃদ্ধ গ্রামের লোক করাহ ভোজনে ॥ সবে বসি ক্রমে ক্রমে ভোজন করিল। ব্রাহ্মণ ব্রাহ্মণীগণে আগে খাওয়াইল ॥ অন্য গ্রামের লোক যত দেখিতে আইল। গোপাল দেখিয়া সেহ প্রসাদ পাইল ॥ দেখিয়া পুরীর প্রভাব লোকে চমৎকার। পূর্ব্ব অন্নকূট যেন হৈল সাক্ষাৎকার ॥ সকল ব্রাহ্মণে পুরী বৈষ্ণব করিল। সেই সেই সেবা মধ্যে সবা নিয়োজিল ॥ পুনঃ দিন শেষে প্রভুর করাইল উত্থান। কিছু ভোগ লাগাইয়া করাল জলপান ॥ গোপাল প্রকট হৈল দেশে শব্দ হৈল।

আশ পাশ গ্রামের লোক দেখিতে আইল ॥ একৈক গ্রামের লোক লইল মাগিয়া। অন্নকূট করে সবে হরষিত হঞা ॥ রাত্রিকালে ঠাকুরে করাইয়া শয়ন। পুরীগোসাঞি কৈল কিছু গব্য ভোজন ॥ প্রাতঃকালে পুনঃ তৈছে করিল সেবন। অন্ন লঞা এক গ্রামের আইল লোকগণ ॥ অন্ন ঘৃত দধি দুগ্ধ গ্রামে যত ছিল। গোপালের আগে লোক আনিয়া ধরিল ॥ পূর্ব্ব দিন প্রায় ব্রাহ্মণ করিল রন্ধন। তৈছে অন্নকূট গোপাল করিল ভোজন ॥ ব্রজবাসী লোকে কৃষ্ণের সহজে পিরিতি। গোপালের সহজে প্রীতি ব্রজবাসী প্রতি ॥ মহাপ্রসাদ খাইল আসিয়া সব লোক। গোপাল দেখিয়া সবার খণ্ডে দুঃখ শোক ॥ আশ পাশ ব্রজ ভূমের যত লোক সব। এক এক দিন সবে করে মহোৎ-

সব ॥ গোপাল প্রকট শুনি নানা দেশ হৈতে।- নানা দ্রব্য লঞা লোক লাগিল আসিতে ॥ মথুরার লোক সব বড় বড় ধনী। ভক্তি করি নানা দ্রব্য ভেট দেয় আনি ॥ স্বর্ণ রূপা বস্ত্র গন্ধ ভক্ষ্য উপহার। অসংখ্য আইসে নিত্য বাড়িল ভাণ্ডার ॥ এক মহাধনী ক্ষত্রিয় করাল মন্দির। কেহ পাক ভাণ্ডার কৈল। কেহ প্রাচীর ॥ এক এক ব্রজবাসী এক এক গাবী দিল। দশসহস্র গাবী গোপালের হৈল ॥ গৌড় হৈতে আইলা দুই বৈরাগী ব্রাহ্মণ। পুরীগোসাঞি রাখিল তারে করিয়া যতন ॥ সেই দুই শিষ্য করি সেবা সমর্পিল। রাজসেবা হয় পুরীর আনন্দ বাড়িল ॥ এই মত বৎসর দুই করিল সেবন। এক দিন পুরীগোসাঞি দেখিল স্বপন ॥ গোপাল কহে পুরী আমার তাপ নাহি যায়। মলয়জ চন্দন লেপ তবে সে জুড়ায় ॥ মলয়জ আন যাই নীলাচল হৈতে। অন্য

হৈতে নহে তুমি চলহ ত্বরিতে ॥ স্বপ্ন দেখি পুরীগোসাঞি হৈলা প্রেমাবেশ। প্রভু আজ্ঞা পালিবারে গেলা পূর্ব্বদেশ ॥ সেবায় নিযুক্ত লোক করিল স্থাপন। আজ্ঞা মাগি গৌড় দেশে করিল গমন ॥ শান্তিপুর আইল অদ্বৈতাচার্য্যের ঘরে। পুরীর প্রেম দেখি আচার্য্য আনন্দ অন্তরে ॥ তাঁর ঠাঞি মন্ত্র লৈল যত্ন করিয়া। চলিলা দক্ষিণ পুরী তাঁরে দীক্ষা দিয়া ॥ রেমুণাতে কৈল গোপীনাথ দরশন। তাঁর রূপ দেখিয়া হৈল বিহ্বল মনঃ ॥ নৃত্য গীত করি জগমোহনে বসিলা। কাহা কাহা ভোগ লাগে ব্রাহ্মণে পুছিলা ॥ সেবার সৌষ্ঠব দেখি আনন্দিত মনে। উত্তম ভোগ লাগে ইহা কৈল অনুমানে ॥ যেমত ইহা ভোগ লাগে সকল শুনিব। তেমত অনুমানে ভোগ গোপালে

লাগায় ॥ এই লাগি পুছিলেন ব্রাহ্মণের স্থানে। ব্রাহ্মণ কহিল সব ভোগ বিবরণে ॥ সন্ধ্যায় ভোগ লাগে ক্ষীর অমৃতকেলি নাম। দ্বাদশ মৃতপাত্র ভরি অমৃত সমান ॥ গোপী-নাথের ক্ষীর প্রসিদ্ধ নাম যার। পৃথিবীতে ঐছে ভোগ কাহাঁ নাহি আর ॥ হেনকালে সেই ভোগ ঠাকুরে লাগিল। শুনি পুরীগোসাঞি কিছু মনে বিচারিল ॥ অযাচিত ক্ষীর প্রসাদ অল্প যদি পাই। স্বাদ জানি তৈছে ক্ষীর গোপালে লাগাই ॥ এই ইচ্ছায় লজ্জা পাঞা বিষ্ণু স্মরণ কৈল। হেনকালে ভোগ সরি আরতি বাজিল ॥ আরতি দেখিয়া পুরী কৈল নমস্কার। বাহির হৈলা কারে কিছু না কহিল আর। অযাচিত বৃত্তি পুরী বিরক্ত উদাস। অযাচিত পাইলে খান নহে উপবাস ॥ প্রেমামৃতে তৃপ্তি নাহি ক্ষুধা



তৃষ্ণা বাধে। ক্ষীর ইচ্ছা হৈলে তাহা মানি অপরাধে ॥ গ্রামের শূন্যহাটে বসি করেন কীর্ত্তন। এথা পূজারী করাইল ঠাকুরে শয়ন ॥ নিজ কৃত্য করি পূজারী করিলা শয়ন। স্বপ্নে ঠাকুর আসি বুলিলা বচন ॥ উঠহ পূজারী কর দ্বার বিমোচন। ক্ষীর এক রাখিয়াছি সন্ন্যাসী কারণ ॥ ধড়ার অঞ্চলে ঢাকা ক্ষীর এক হয়। তোমরা না জানিলা তাহা আমার মায়ায় ॥ মাধব সন্ন্যাসী আছে হাটেতে বসিয়া। তাহাকেত এই ক্ষীর শীঘ্র দেহ লঞা ॥ স্বপ্ন দেখি পূজারী উঠি করিলা অবিচার। স্নান করি কপাট খুলি মুক্ত কৈল দ্বার ॥ ধড়ার আঁচল তলে পাইল সেই ক্ষীর। স্থান লেপি ক্ষীর লঞা হইল বাহির ॥ দ্বার দিয়া গ্রামে গেলা সেই ক্ষীর লঞা। হাটে হাটে বুলে মাধবপুরীকে চাহিয়া ॥ ক্ষীর লেহ এই যার নাম মাধবপুরী। তোমার লাগি গোপীনাথ ক্ষীর



কৈল চুরি ॥ ক্ষীর লঞা সুখে তুমি করহ ভক্ষণে। তোমা সম ভাগ্যবান নাহি ত্রিভুবনে ॥ এত শুনি পুরীগোসাঞি পরিচয় দিল। ক্ষীর দিয়া পূজারী তাঁরে দণ্ডবৎ হৈল ॥ ক্ষীরের বৃত্তান্ত তাঁরে কহিল পূজারী। শুনি প্রেমাবিষ্ট হৈলা শ্রীমাধবপুরী ॥ প্রেম দেখি সেবক কহে হইয়াবিস্মিত। কৃষ্ণ যে ইহার বশ হয় যথোচিত ॥ এত বলি নমস্করি করিলা গমন। আবেশে করিলা পুরী সে ক্ষীর ভক্ষণ ॥ পাত্র প্রক্ষালন করি খণ্ড খণ্ড কৈল। বহির্বাসে বান্ধি সেই ঠিকারি রাখিল ॥ প্রতি দিন একখানি করেন ভক্ষণ। খাইলে প্রেমাবেশ হয় অদ্ভুত কথন ॥ ঠাকুর আমাকে ক্ষীর দিল লোক সব শুনি। দিনে লোক ভিড় হবে মোর প্রতিষ্ঠা জানি ॥ সেই ভয়ে রাত্রি শেষে চলিলা শ্রীপুরী।

সেইখানে গোপীনাথে দণ্ডবৎ করি॥ চলি চলি আইলা ক্রমে শ্রীনীলাচল। জগন্নাথ দেখি হৈলা প্রেমেতে বিহ্বল॥ প্রেমাবেশে উঠে পড়ে হাসে নাচে গায়। জগন্নাথ দরশনে মহাসুখ পায়॥ মাধবপুরী শ্রীপাদ আইলা লোকে হৈল খ্যাতি। সব লোক আসি তাঁরে করে বহুভক্তি॥ প্রতিষ্ঠার স্বভাব এই জগতে বিদিত। যে না বাঞ্ছে তার হয় বিধাতা নির্ম্মিত॥ প্রতিষ্ঠার ভয়ে পুরী রহে পলাইয়া। কৃষ্ণপ্রেম প্রতিষ্ঠা চলে সঙ্গে গোড়াইয়া॥ যদ্যপি উদ্বেগ হৈল পলাইতে মনঃ। ঠাকুরের চন্দন সাধন হইল বন্ধন॥ জগন্নাথ সেবক যত যতেক মহান্ত। সবাকে কহিল সব গোপাল বৃত্তান্ত॥ গোপাল চন্দন মাগে শুনি ভক্তগণ। আনন্দে চন্দন লাগি করিল যতন॥ রাজপাত্র

সনে যার যার পরিচয়। তারে মাগি কর্পূর চন্দন করিল সঞ্চয়॥ এক বিপ্র এক সেবক চন্দন বহিতে। পুরীগোসাঞির সঙ্গে দিল সম্বল সহিতে॥ ঘাটি দানী ছাড়াইতে রাজপাত্র দ্বারে। রাজলেখা করি দিল পুরীগোসাঞির করে॥ চলিলা মাধবপুরী চন্দন লইয়া। কত দিনে রেমুণাতে উত্তরিলা গিয়া॥ গোপীনাথ চরণে কৈল বহু নমস্কার। প্রেমাবেশে নৃত্য গীত করিল অপার॥ পুরী দেখি সেবক সব সম্মান করিল। ক্ষীর প্রসাদ দিয়া তাঁরে ভিক্ষা করাইল॥ সেই রাত্র্যে দেবালয়ে করিল শয়ন। শেষ রাত্রি হৈল পুরী দেখিল স্বপন॥ গোপাল আসিয়া কহে শুনহ মাধব। কর্পূর চন্দন আমি পাইলাম সব॥ কর্পূর সহিত ঘষি এসব চন্দন। গোপীনাথের অঙ্গে সব করহ লেপন॥ গোপীনাথ আমার সে এক অঙ্গ হয়। ইহাকে চন্দন দিলে

আমার তাপ ক্ষয়॥ দ্বিধা না ভাবিহ না করিহ কিছু মনে। বিশ্বাস করি চন্দন দেহ আমার বচনে॥ এত বলি গোপাল গেলা গোসাঞি জাগিলা। গোপীনাথের সেবকগণে ডাকিয়া আনিলা॥ প্রভুর আজ্ঞা হৈল এই কর্পূর চন্দন। গোপীনাথের অঙ্গে সব করহ লেপন॥ ইহাকে চন্দন দিলে গোপাল হইব শীতল। স্বতন্ত্র ঈশ্বর তাঁর আজ্ঞা সে প্রবল॥ গ্রীষ্মকালে গোপীনাথ পরিবে চন্দন। শুনি আনন্দিত হৈল সেবকের মনঃ॥ পুরী কহে এই দুই ঘষিবে চন্দন। আর জনা দুই দেহ দিব যে বেতন॥ এই মত চন্দন দেই প্রত্যহ ঘষিয়া। পরায় সেবক সব আনন্দ করিয়া॥ প্রত্যহ চন্দন পরায় যাবৎ হৈল অন্ত। তথায় রহিলা পুরী তাবৎপর্য্যন্ত॥ গ্রীষ্মকাল অন্তে পুনঃ

নীলাচলে গেলা। নীলাচলে চাতুর্ম্মাস্য আনন্দে রহিলা।। শ্রীমুখে মাধবপুরীর অমৃত চরিত। ভক্তগণে শুনাঞা প্রভু করে আস্বাদিত।। প্রভু কহে নিত্যানন্দ করহ বিচার পুরী সম ভাগ্যবান জগতে নাহি আর।। দুগ্ধ দান ছলে কৃষ্ণ যারে দেখা দিল। তিনবার স্বপ্নে আসি যারে আজ্ঞা কৈল।। যাঁর প্রেমে বশ হঞা প্রকট হইল। সেবা অঙ্গী-কার করি জগত তারিল।। যাঁর লাগি গোপীনাথ ক্ষীর কৈল চুরি। অতএব নাম হৈল ক্ষীরচোরা করি।। কর্পূর চন্দন যাঁর অঙ্গে চড়াইল। আনন্দে পুরীগোসাঞির প্রেম উথলিল।। ম্লেচ্ছদেশে কর্পূর চন্দন আনিতে জঞ্জাল। পুরী দুঃখ পাবে ইহা জানিয়া গোপাল।। মহাদয়াময় প্রভু ভকতবৎসল। চন্দন পরি ভক্তশ্রম করিল সফল।।

পুরীর প্রেম পরাকাষ্ঠা করহ বিচার। অলৌকিক প্রেম চিত্তে লাগে চমৎকার।। পরম বিরক্ত মৌনী সর্ব্বত্র উদাসীন। গ্রাম্যবার্ত্তা ভয়ে দ্বিতীয় সঙ্গ হীন।। হেন জন গোপালের আজ্ঞামৃত পাঞা।। সহস্র ক্রোশ আসি বুলে চন্দন মাগিয়া।। ভোকে রহে তবু অন্ন মাগিয়া না খায়। হেন জন চন্দন ভার বহি লঞা যায়।। মনেক চন্দন তোলা বিশেক কর্পূর। গোপালে পরাইব এই আনন্দ প্রচুর।। উৎকলের দানী রাখে চন্দন দেখিয়া। তাহাঁ এড়াইল রাজপত্র দেখা-ইয়া।। ম্লেচ্ছদেশে দূরপথ জগাতি অপার। কেমতে চন্দন নিব নাহি এ বিচার।। সঙ্গে এক বট নাহি ঘাটি দান দিতে। তথাপি উৎসাহ বড় চন্দন লঞা যেতে।। প্রগাঢ় প্রেমের এই স্বভাব আচার। নিজ দুঃখ বিঘ্নাদিক না করে বিচার।। এই তার গাঢ়প্রেমা লোকে দেখাইতে। গোপাল তাঁরে আজ্ঞা দিল

চন্দন আনিতে।। বহু পরিশ্রমে চন্দন রেমুণা আইল। আনন্দ বাড়িল মনে দুঃখ না গণিল।। পরীক্ষা করিতে গোপাল কৈল আজ্ঞা দান। পরীক্ষা করিয়া শেষে হৈল দয়া-বান।। এই ভক্তি ভক্তপ্রিয় কৃষ্ণ ব্যবহার। বুঝি তেঁহো আমা সবার নাহি অধিকার।। এত বলি পড়ে প্রভু তাঁর কৃত শ্লোক। যেই শ্লোকচন্দ্রে জগত করেছে আলোক।। ঘষিতে ঘষিতে যৈছে মলয়জ সার। গন্ধ বাড়ে তৈছে এই শ্লোকের বিচার।। রত্নগণ মধ্যে যৈছে কৌস্তুভ মণি। রসকাব্য মধ্যে তৈছে এই শ্লোক গণি।। এই শ্লোক করিয়াছে রাধা-ঠাকুরাণী। তাঁর কৃপায় স্ফুরিয়াছে মাধবেন্দ্র বাণী।। কিবা গৌরচন্দ্র ইহা করে আস্বাদন। ইহা আস্বাদিতে আর নাহি চৌঠ জন।। শেষ কালে এই শ্লোক পঠিতে পঠিতে।

ভুৎ তং মাধবেন্দ্রং পুরীনং নতোস্মিঅহংনেয়ামীত্যর্থঃ ॥ ১ ॥ * ॥ * ॥ অয়িদীনেতি। বিরহাবস্থায়াং শ্রীধরোক্তিঃ। অয়িইতি কমলসম্বোধনে। হে দীনদয়ার্দ্রদীনানাং মহাক্লিষ্টা-তানাং সম্বন্ধেদয়য়াআর্দ্রীভূতদীনদয়াসমুদ্রেত্যর্থঃ। অতএবমৎসমাতুঃখিতানারীজগতিনাস্তীত্যর্থঃ। হে নাথ হে মৎপ্রাণবন্ধো তবার্থে প্রাণং ধারয়ামীত্যর্থঃ। হে মথুরানাথ অধুনামথুরায়াং বসসি।

সিদ্ধি প্রাপ্তি হৈল পুরীর শ্লোক সহিতে ॥ * ॥ তথাহি পদ্যাবল্যাং চতুঃশতাঙ্কধৃত মাধবেন্দ্রপুরিবাক্যং। অয়ি দীনাদয়ার্দ্র নাথ হে মথুরানাথ কদাব-লোকসে। হৃদয়ং ত্বদলোক কাতরং দয়িতভ্রাম্যতি কিং করোম্যহং ॥ ২ ॥ * ॥ * ॥ এই শ্লোক পড়িতে প্রভু হইল মূর্চ্ছিত। প্রেমেতে বিবশ হঞা পড়িলা ভূমিত ॥ অস্তে ব্যস্ত কোলে করি নিল নিত্যানন্দ। ক্রন্দন করিয়া তবে উঠে গৌরচন্দ্র ॥ প্রেমোন্মাদ হৈল উঠি ইতি উতি ধায়। হুঙ্কার করয়ে হাসে কান্দে নাচে গায় ॥ অয়ি দীন অয়ি দীন বোলে বার বার। কণ্ঠে না নিঃসরে বাণী বুকে অশ্রুধার ॥ কম্প স্বেদ পুলকাশ্রু স্তম্ভ বৈবর্ণ্য। নির্ব্বেদ বিষাদ জাড্য গর্ব্ব হর্ষ দৈন্য ॥ এই শ্লোকে উঘাড়িল প্রেমের কপাট। গোপীনাথ সেবক দেখে প্রভুর প্রেমনাট ॥ লোকের সংঘট্ট দেখি প্রভুর বাহ্য হৈল। ঠাকুরের ভোগ সরি আরতি বাজিল ॥ ঠাকুরশয়ন করাঞা পূজারি হৈল বাহির। প্রভুর আগে আনি দিল প্রসাদ বার ক্ষীর ॥ ক্ষীর দেখি মহাপ্রভুর আনন্দ বাড়িল। ভক্তগণে খাওয়াইতে পঞ্চ ক্ষীর লৈল ॥ সাত ক্ষীর পূজারিকে বাহুড়িয়া দিল। পঞ্চক্ষীর পঞ্চ জনে বাঁটিয় খাইল ॥ গোপীনাথ রূপে যদি করি য়াছেন ভোজন। ভক্তি দেখাইতে কৈল প্রসাদ ভক্ষণ ॥ নাম সংকীর্ত্তনে সেই রাত্রি গোঙাইলা। মঙ্গল আরতি দেখি প্রভাতে চলিলা ॥ এইত আখ্যানে কহিলা দোঁহার মহিমা। প্রভুর ভক্ত বাৎসল্য আর ভক্ত প্রেম সীমা ॥ ভক্ত সঙ্গে শ্রীমুখে প্রভু কৈল আস্বাদন। শ্রীগোপাল গোপীনাথ পুরীগো-সাঞির গুণ ॥ শ্রদ্ধাযুক্ত হঞা ইহা শুনে যেই জন। শ্রীকৃষ্ণ চরণে সেই পায় প্রেম ধন ॥ শ্রীরূপ রঘুনাথ পদে যার আশ। চৈতন্যচরিতামৃত কহে কৃষ্ণদাস ॥

ত্বত্থং মাঞ্চনস্মরসি। কদাত্বিভাগ্যোদয়অবলোক্যসেময়াকর্ত্তৃক দর্শনীয়োভবসীত্যর্থঃ। হে দয়িত হে প্রিয় মৎবান্ধবত্বাং বিনামমাশ্রয়োনাস্তীত্যর্থঃ। হৃদয়ং মমপ্রাণং ত্বদবলোককাতরং ত্বদর্শনেন পীড়িতং। ভ্রাম্যতিইতস্ততোঘূর্ণতি অদোর্দবাশ্বোবাশরীরং ত্যজতি। অতএবাহমধুনাকিংকরোমি কেনোপায়েন ত্বদ্দর্শনং করোমি তদুপায়ং বদেতি ॥ ২ ॥ * ॥ ইতি মধ্যখণ্ডে চতুর্থ-

পরিচ্ছেদঃ ॥ * ॥ ৪ ॥ * ॥ * ॥ পদ্ভ্যামিতি। যঃ প্রতিমাস্বরূপোব্রহ্মণ্যদেবোগোপালঃ পদ্ভ্যাং চরণাভ্যাং পাদদ্বয়েনশতাহগম্যং শতদিবসগম্যং দেশং বিচলন্নিশ্চিতগমনসন্ ।

॥ * ॥ ইতি শ্রীচৈতন্যচরিতামৃতে মধ্যখণ্ডে শ্রীমাধবেন্দ্রপুরী চরিতাস্বাদনং নাম চতুর্থঃ পরিচ্ছেদঃ ॥ ৪ ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥
গ্রন্থকারস্য। পদ্ভ্যাংচলন্ যঃ প্রতিমা স্বরূপো ব্রহ্মণ্যদেবোহি শতাহগম্যং। দেশংযযৌ বিপ্রকৃতেদ্ভুতেহং তং সাক্ষিগোপালমহং নতোহস্মি ॥ ১ ॥ * ॥
জয় জয় শ্রীচৈতন্য জয় নিত্যানন্দ। জয়াদ্বৈতচন্দ্র জয় গৌরভক্ত বৃন্দ ॥ চলিতে চলিতে আইলা যাজপুর গ্রাম। বরাহ ঠাকুর দেখিয়া করিল প্রণাম ॥
নৃত্য গীত কৈল প্রেমে বহুত স্তবন। যাজপুরে সে রাত্রি রহি করিলা গমন ॥ কটক আইলা সাক্ষী গোপাল দেখিতে। গোপাল সৌন্দর্য্য দেখি হৈলা আন-
ন্দিতে ॥ প্রেমাবেশে নৃত্য গীত কৈল কত ক্ষণ। আবিষ্ট হইয়া কৈল গোপাল স্তবন ॥ সেই রাত্রি তাঁহা রহি ভক্তগণ সঙ্গে। গোপালের পূর্ব্ব কথা শুনে
প্রভু রঙ্গে ॥ নিত্যানন্দ গোসাঞি যবে তীর্থ ভ্রমিলা। সাক্ষীগোপাল দেখিবারে কটক আইলা ॥ সাক্ষীগোপালের কথা শুনি লোক মুখে। সেই কথা ২১
কহেন প্রভু শুনে মহাসুখে ॥ পূর্ব্বে বিদ্যানগরের দুইত ব্রাহ্মণ। তীর্থ করিবারে দুহেঁ করিল গমন ॥ গয়া বারাণসী প্রয়াগ সকল করিয়া। মথুরাকে আইলা
দুহেঁ আনন্দিত হঞা ॥ বন যাত্রায় বন দেখি দেখে গোবর্দ্ধন। দ্বাদশ বন দেখি শেষে গেলা বৃন্দাবন ॥ বৃন্দাবনে গোবিন্দ স্থানে মহাদেবালয়। সে
মন্দিরে গোপালের মহা সেবা হয় ॥ কেশিতীর্থ কালিয় হ্রদাদিকে কৈল স্নান। শ্রীগোপাল দেখি তাহাঁ করিলা বিশ্রাম ॥ গোপাল সৌন্দর্য্য দুহাঁর মনঃ
নিল হরি। সুখ পাঞা রহে তাহাঁ দিন দুই চারি ॥ দুই বিপ্র মধ্যে এক বিপ্র বৃদ্ধ প্রায়। আর বিপ্র যুবা তার করেন সহায় ॥ ছোট বিপ্র করে সদা তাঁহার
সেবন। তাঁহার সেবায় বিপ্রের তুষ্ট হৈল মনঃ ॥ বিপ্র বলে তুমি মোর বহু সেবা কৈলা। সহায় হইয়া আর তীর্থ করাইলা ॥ পুত্রেহ পিতার ঐছে না করে
সেবন। তোমার প্রসাদে আমি না পাইলাম শ্রম ॥ কৃতঘ্নতা হয় তোমার না কৈলে সম্মান। অতএব তোমায় আমি দিব কন্যা দান ॥ ছোট বিপ্র কহে শুন

[illegible] তং সাক্ষিগোপালনামানং অহং নতোস্মীত্যর্থঃ ॥ ১ ॥ * ॥ * ॥ ইতি মধ্যখণ্ডে পঞ্চমপরিচ্ছেদঃ ॥ * ॥ ৫ ॥ * ॥

বিপ্র মহাশয়। অসম্ভব কহ কেনে যেই নাহি হয় ॥ মহাকুলীন তুমি বিদ্যা ধনাদি প্রবীণ। আমি অকুলীন আর ধন বিদ্যা হীন ॥ কন্যা দান পাত্র আমি না হই তোমার। কৃষ্ণ প্রীতে করি তোমার সেবা ব্যবহার ॥ ব্রাহ্মণ সেবায় কৃষ্ণের প্রীতি বড় হয়। তাঁহার সন্তোষে ভক্তি সম্পদ বাড়য় ॥ বড় বিপ্র কহে তুমি না কর সংশয়। তোমাকে কন্যা দিব আমি ইথে কি বিস্ময় ॥ ছোট বিপ্র বলে তোমার স্ত্রী পুত্র সব। বহু জ্ঞাতি গোষ্ঠী তোমার বহুত বান্ধব ॥ তা সবার সম্মতি বিনা নহে কন্যা দান। রুক্মিণীর পিতা ভীষ্মক তাহাতে প্রমাণ ॥ ভীষ্মকের ইচ্ছা কৃষ্ণে কন্যা সমর্পিতে। পুত্রের বিরোধে কন্যা নারিল অর্পিতে ॥ বড় বিপ্র কহে কন্যা মোর নিজ ধন। নিজ ধন দিতে নিষেধিবে কোন

জন ॥ তোমাকে কন্যা দিব সবাকে করি তিরস্কার। সংশয় না কর তুমি করহ স্বীকার ॥ ছোট বিপ্র কহে যদি কন্যা দিতে আছে মনঃ। গোপালের আগে কহ এ সত্য বচন ॥ গোপালের আগে বিপ্র কহিতে লাগিল। তুমি জান নিজ কন্যা ইহারে আমি দিল ॥ ছোট বিপ্র বলে ঠাকুর তুমি মোর সাক্ষী। তোমা সাক্ষী বোলাইব যদ্যন্যথা দেখি ॥ এত বলি দুই জন চলিলা দেশেরে। গুরু বুদ্ধে ছোট বিপ্র বহু সেবা করে ॥ দেশে আসি দুই জনে গেলা নিজ ঘরে। কতদিনে বড় বিপ্র চিন্তিত অন্তরে ॥ তীর্থে বিপ্রে বাক্য দিল কেমতে সত্য হয়। স্ত্রী পুত্র জ্ঞাতি বন্ধু জানিব নিশ্চয় ॥ এক দিন নিজ লোক একত্র করিল। তা সবার আগে সব বৃত্তান্ত কহিল ॥ শুনি সব গোষ্ঠী তার করে হাহাকার। ঐছে বাত মুখে তুমি না বলিহ আর ॥ নীচে কন্যা

দিলে কুল যাইবেক নাশ। শুনিয়া সকল লোক করিব উপহাস ॥ বিপ্র বলে তীর্থ বাক্য কেমনে করি আন। যে হউক সে হউক আমি দিব কন্যা দান ॥ জ্ঞাতি লোক কহে মোরা তোমাকে ছাড়িব। স্ত্রীপুত্র কহে বিষ খাইয়া মরিব ॥ বিপ্র বোলে সাক্ষী বোলায়া করিবেক ন্যায়। জিতে কন্যা লবে মোর ব্যর্থ ধর্ম্ম যায় ॥ পুত্র বোলে প্রতিমা সাক্ষী সেহ দূর দেশে। কে তোমার সাক্ষী দিবে চিন্তা কর কিসে ॥ নাহি কহি না কহি এ মিথ্যা বচন। সবে কবে মোর কিছু নাহিক স্মরণ ॥ তুমি যদি কহ আমি কিছুই না জানি। তবে আমি ন্যায় করি ব্রাহ্মণেরে জিনি ॥ এত শুনি বিপ্রের চিন্তিত হইল মনঃ। একান্ত ভাবে চিন্তে বিপ্র গোপাল চরণ ॥ মোর ধর্ম্ম রক্ষা পায় না মরে নিজ জন।

তুই রক্ষা কর গোপাল লইল শরণ ॥ এইমত বিপ্র চিত্তে চিন্তিতে লাগিল। আর দিন লঘু বিপ্র তার ঘরে আইল ॥ আসিয়া পরম ভক্ত্যে নমস্কার করি। বিনয় করিয়া কহে দুই কর যুড়ি ॥ তুমিমোরে কন্যা দিতে করিয়াছ অঙ্গীকার। এবে কিছু নাহি কহ কি তোমার বিচার ॥ এত শুনি সেই বিপ্র রহে মৌন ধরি। তার পুত্র মারিতে আইল হাতে ঠেঙ্গা করি ॥ অরে অধম মোর ভগ্নী চাহ বিবাহিতে। বামন হঞা চন্দ্র যেন চাহেত ধরিতে ॥ ঠেঙ্গা দেখি সেই বিপ্র পলাইয়া গেল। আর দিন গ্রামের লোক একত্র করিল ॥ সব লোক বিপ্রে তবে ডাকিয়া আনিল। তবে সেই লঘুবিপ্র কহিতে লাগিল ॥ এহোঁ মোরে কন্যা দিতে করিয়াছ অঙ্গীকার। এবেযে না দেন পুছ ইহার ব্যবহার ॥

তবে সেই বিপ্রেরে পুছিল সর্ব্বজন। কন্যা কেন না দেহ যদি দিয়াছ বচন ॥ বিপ্র কহে শুন লোক মোর নিবেদন। কবে কি বুলিয়াছি মোর নাহিক স্মরণ ॥ এত শুনি তাঁর পুত্র বাক্যছল পাঞা। প্রগল্‌ভ হইয়া কহে সম্মুখে আসিয়া ॥ তীর্থ যাত্রায় পিতার সঙ্গে ছিল বহু ধন। ধন দেখি এই দুষ্টের লইতে হৈল মনঃ ॥ আর সঙ্গে কেহ নাহি এই সঙ্গে একল। ধুতুরা খাওয়াইয়া বাপে করিল পাগল ॥ সব ধন লঞা কহে চোরে লইল ধন। কন্যা দিতে চাহিয়াছে উঠাইল বচন ॥ তোমরা সকল লোক করহ বিচারে। মোর পিতার কন্যা দিতে যোগ্য কি ইহারে ॥ এত শুনি লোকের মনে হইল সংশয়। সম্ভবে ধন লোভে ছাড়ে ধর্ম্ম ভয় ॥ তবে ছোট বিপ্র কহে শুন মহাজন। ন্যায় জিনিবারে কহে অসত্য বচন ॥ এই বিপ্র মোর সেবায় তুষ্ট যবে হৈলা। তোরে আমি কন্যা দিব আপনে কহিলা ॥ তবে মুঞি নিষেধিনু শুন দ্বিজবর। তোমার কন্যার যোগ্য নহি মুঞি বর ॥ কাঁহা তুমি পণ্ডিত ধনী পরম কুলীন। কাঁহা মুঞি দরিদ্র মূর্খ নীচ কুলহীন ॥ তভু এই বিপ্র মোরে কহে বার বার। তোরে কন্যা দিলুঁ তুমি করহ স্বীকার ॥ তবে আমি কহিলাম শুন মহামতি। তোমার স্ত্রীপুত্র জ্ঞাতির না হবে সম্মতি ॥ কন্যা দিতে নারিবে হবে অসত্য বচন। পুনরপি কহে বিপ্র করিয়া যতন ॥ কন্যা তোরে দিলুঁ দ্বিধা না করহ চিত্তে। আত্ম কন্যা দিব কেবা পারে নিষেধিতে ॥ তবে আমি কহিলাম দৃঢ় করি মনঃ। গোপালের আগে কহ সুদৃঢ় বচন ॥ তবে ইহোঁ গোপালেরে আসিয়া কহিল। তুমি জান এই বিপ্রে কন্যা আমি দিল ॥ তবে আমি গোপালেরে

সাক্ষী করিয়া। কহিলাম তাঁর পদে প্রণত করিয়া॥ যদি এই বিপ্র মোরে না দিবে কন্যা দান। সাক্ষী বোলাইঞ তোমায় হইও সাবধান॥ এই বাক্যে সাক্ষী মোর আছে মহাজন। যাঁর বাক্য সত্য করি মানে ত্রিভুবন॥ তবে বড় বিপ্র কহে এই সত্য কথা। গোপাল যদি সাক্ষী দেন আপনে আসি এথা॥ তবে কন্যা দিব আমি জানিহ নিশ্চয়। তার পুত্র কহে এই ভাল বাত হয়॥ বড় বিপ্রের মনে কৃষ্ণ বড় দয়াবান। অবশ্য মোর বাক্য তিঁহো করিবে প্রমাণ॥ পুত্রের মনে প্রতিমা না আসিবে সাক্ষী দিতে। এই বুদ্ধে দুই জন হইলা সম্মতে॥ ছোট বিপ্র বলে পত্র করহ লিখন। পুনঃ যেন নাহি চলে এ সব বচন॥ তবে সব লোক মেলি পত্রত লিখিল। দুঁহার সম্মতি লঞা মধ্যস্থ

রাখিল॥ তবে ছোট বিপ্র কহে শুন সর্ব্ব জন। এই বিপ্র সত্য বাক্য ধর্ম্ম পরায়ণ॥ স্ববাক্য ছাড়িতে ইঁহার কভু নাহি মনঃ। স্বজন মৃত্যু ভয়ে কহে অসত্য বচন॥ ইঁহার পুণ্যে কৃষ্ণে আনি সাক্ষী বোলাইব। তবে এই বিপ্রের সত্য প্রতিজ্ঞা রাখিব॥ এত শুনি নাস্তিক লোক উপহাস করে। কেহ বলে ঈশ্বর দয়ালু আসিতেহ পারে॥ তবে সেই ছোট বিপ্র গেলা বৃন্দাবন। দণ্ডবৎ করি কহে সব বিবরণ॥ ব্রহ্মণ্যদেব তুমি বড় দয়াময়। দুই বিপ্রের ধর্ম্ম রাখ হইয়া সদয়॥ কন্যা পাব মোর মনে ইহা নাহি সুখ। ব্রাহ্মণের প্রতিজ্ঞা যায় এই বড় দুঃখ॥ এত জানি তুমি সাক্ষী দেহ দয়াময়। জানি সাক্ষী নাহি দেই তার পাপ হয়॥ কৃষ্ণ কহে বিপ্র তুমি যাহ স্বভবনে। সভা করি মোরে তুমি করিহ স্মরণে॥ আবির্ভাব হঞা আমি তাঁহা সাক্ষী দিব। তবে দুই বিপ্রের

সত্য প্রতিজ্ঞা রাখিব॥ বিপ্র বলে যদি হও চতুর্ভুজ মূর্ত্তি। তভু তোমার বাক্যে কারু না হবে প্রতীতি॥ এই মূর্ত্তি গিয়া যদি এই শ্রীবদনে। সাক্ষী দেহ যদি তবে সর্ব্ব লোক শুনে॥ কৃষ্ণ কহে প্রতিমা চলে কোথাহ না শুনি। বিপ্র বলে প্রতিমা হঞা কহ কেনে বাণী॥ প্রতিমা নহ তুমি সাক্ষাৎ ব্রজেন্দ্র নন্দন। বিপ্র লাগি কর তুমি অকার্য্য করণ॥ হাসিয়া গোপাল কহে শুনহ ব্রাহ্মণ। তোমার পাছে পাছে আমি করিব গমন॥ উলটিয়া আমা না করিহ দরশনে। আমাকে দেখিলে আমি রহিব সেই স্থানে॥ নূপুরেরধ্বনি মাত্র আমার শুনিবা। সেই শব্দে আমার গমন প্রতীত করিবা॥ একসের অন্ন রান্ধি করিহ সমর্পণ। তাহা খাঞা তোমার সঙ্গে করিব গমন॥ আর দিন আজ্ঞা মাগি চলিল

ব্রাহ্মণ। তাঁর পাছে পাছে গোপাল করিল গমন॥ নূপুরেরধ্বনি শুনি আনন্দিত মনঃ। উত্তমান্ন পাক করি করায় ভোজন॥ এই ক্রমে চলি বিপ্র নিজ দেশে আইলা। গ্রামের নিকটে আসি মনেতে চিন্তিলা॥ এবে মুঞি গ্রামে আইনু যাইমু ভবনে। লোকেরে কহিব গিয়া সাক্ষীরাগমনে॥ সাক্ষাতে না দেখিলে মনে প্রতীত না হয়। ইহাঁ যদি রহে তভু নাহি কিছু ভয়॥ এত ভাবি শেষ বিপ্র ফিরিয়া চাহিল। হাসিয়া গোপাল দেব তথাই রহিল॥ ব্রাহ্মণেরে কহে তুমি যাহ নিজ ঘর। এথায় রহিব আমি না যাব অতঃ-পর॥ তবে সেই বিপ্র যাই নগরে কহিল। শুনিয়া সকল লোক চমৎকার হৈল॥ শুনিয়া সকল লোক সাক্ষী দেখিবারে। গোপাল দেখিয়া লোক দণ্ডবৎ করে॥ গোপাল

সৌন্দর্য্য দেখি লোকে আনন্দিত। প্রতিমা চলিয়া আইলা শুনিয়া বিস্মিত॥ তবে সেই বড় বিপ্র আনন্দিত হঞা। গোপালের আগে পড়ে দণ্ডবৎ হঞা॥
সকল লোকের আগে গোপাল সাক্ষী দিল। বড় বিপ্র ছোট বিপ্রে কন্যা দান কৈল॥ তবে সেই দুই বিপ্রে কহিল ঈশ্বর। তুমি দুই জন্মে জন্মে আমার
কিঙ্কর॥ দুহাঁ সত্যে তুষ্ট হৈলাম দুহেঁ মাগ বর। দুই বিপ্র বর মাগে আনন্দ অন্তর॥ যদি বর দিবে তবে রহ এই স্থানে। কিঙ্করে দয়া তবে সর্ব্ব ২৩
লোকে জানে॥ গোপাল রহিলা দুহেঁ করেন সেবন। দেখিতে আইলা সব দেশের লোক জন॥ সে দেশের রাজা আইল আশ্চর্য্য শুনিয়া। পরম
সন্তোষ পাইল গোপাল দেখিয়া॥ মন্দির করিয়া রাজা সেবা চালাইল। সাক্ষী গোপাল বুলি তাঁর নাম খ্যাতি হৈল॥ এই মত বিদ্যানগরে সাক্ষী

গোপাল। সেবা অঙ্গীকার করি আছে চিরকাল॥ উৎকলের রাজা শ্রীপুরুষোত্তম নাম। সেই দেশ জিতি নিল করিয়া সংগ্রাম॥ সেই রাজা জিনি নিল তার সিংহাসন। মানিক সিংহাসন নাম অনেক রতন॥ পুরুষোত্তম দেব সেই বড় ভক্তরাজ। গোপাল চরণে মাগে চল মোর রাজ॥ তার ভক্তিবশে গোপাল তারে আজ্ঞা দিল। গোপাল লইয়া সেই কটক আইল॥ জগন্নাথে আনি দিল মাণিক্য সিংহাসন। কটকে গোপাল সেবা করিল স্থাপন॥ তাহার মহিষী আইলা গোপাল দর্শনে। ভক্তে বহু অলঙ্কার কৈল

চিন্তি নমস্করি গেলা স্বভবনে। রাত্রি শেষে গোপাল তারে কহেন স্বপনে ॥ বালককালে মাতা মোর নাশা ছিদ্র করি। মুক্তা পরাইয়াছিল বহু যত্ন করি ॥ সেই ছিদ্র অদ্যাপিহ আছয়ে নাসাতে। সেই মুক্তা পরাহ যাহা চাহিয়াছ দিতে ॥ স্বপ্ন দেখি সেই নারী রাজাকে কহিল। রাজা সহ মুক্তা লঞা মন্দিরে আইল ॥ পরাইল মুক্তা নাসায় ছিদ্র দেখিয়া। মহা মহোৎসব কৈল আনন্দিত হঞা ॥ সেই হৈতে গোপালের কটকেতে স্থিতি। এই লাগি সাক্ষীগোপাল নাম হৈল খ্যাতি ॥ নিত্যানন্দ মুখে শুনি গোপাল চরিত। শুনি তুষ্ট হৈলা প্রভু স্বভক্ত সহিত ॥ গোপালের আগে যবে প্রভুর হয় স্থিতি। ভক্তগণে দেখে যেন দুহেঁ এক মুর্ত্তি ॥ দুহেঁ এক বর্ণ দুহেঁ প্রকাণ্ড শরীর। দুহেঁ রক্তাম্বর

দুহেঁ স্বভাব গম্ভীর ॥ মহা তেজোময় দুহেঁ কমল নয়ন। দুহাঁর ভাবাবেশে দুহেঁ চন্দ্র বদন। দুহাঁ দেখি নিত্যানন্দ প্রভু মহা রঙ্গে। ঠারাঠারি করি হাসে ভক্তগণ সঙ্গে ॥ এই মত মহা রঙ্গে সে রাত্রি বঞ্চিয়া। প্রভাতে চলিলা মঙ্গল আরতি দেখিয়া ॥ ভুবনেশ্বর পথে যৈছে কৈল দরশন। বিস্তারি বর্ণিয়াছেন দাস বৃন্দাবন ॥ কমলপুরে আসি ভার্গীনদী স্নান কৈল। নিত্যানন্দ হাতে প্রভু দণ্ড ধরিল ॥ কপোতেশ্বর দেখিতে গেলা ভক্তগণ সঙ্গে। এথা নিত্যানন্দ প্রভু কৈল দণ্ড ভঙ্গে ॥ তিন খণ্ড করি দণ্ড দিল ভাসাইয়া। ভক্ত সঙ্গে আইলা প্রভু মহেশ দেখিয়া ॥ জগন্নাথের দেউল দেখি আবিষ্ট হইলা। দণ্ডবৎ হঞা প্রেমে নাচিতে লাগিলা ॥ ভক্তগণ আবিষ্ট হঞা সবে নাচে গায়। প্রেমাবেশে প্রভু সঙ্গে রাজমার্গে যায় ॥ হাসে কান্দে নাচে প্রভু হুঙ্কার গর্জ্জন। তিন

ক্রোশ পথ হৈল সহস্র যোজন ॥ চলিতে চলিতে প্রভু আইলা আঠার নালা। তাহা আসি প্রভু কিছু বাহ্য প্রকাশিলা ॥ নিত্যানন্দে কহে প্রভু দেহ মোর দণ্ড। নিত্যানন্দ বলে দণ্ড হৈল তিন খণ্ড ॥ প্রেমাবেশে পড়িলে তুমি তোমারে ধরিনু ॥ তোমা সহ তেরচে দণ্ড উপরে পড়িনু ॥ দুই জনার ভরে দণ্ড খণ্ড খণ্ড হৈল। সেই খণ্ড কাঁহা পড়িল কিছু না জানিল ॥ মোর অপরাধে তোমার দণ্ড হৈল খণ্ড। যে উচিত হয় মোর কর তাহা দণ্ড ॥ শুনি কিছু মহাপ্রভু দুঃখ প্রকাশিলা। ঈষৎ ক্রোধ করি কিছু কহিতে লাগিলা ॥ নীলাচলে আসি মোর সবে হিত কৈলা। সবে দণ্ড ধন ছিল তাহা না রাখিলা ॥ তুমি সব আগে যাহ ঈশ্বর দেখিতে। কিবা আমি আগে যাই না যাব সহিতে ॥

নৌমীতি।। তং গৌরচন্দ্রং নৌসিনমস্কারং করোমীত্যর্থঃ। যঃ গৌরচন্দ্রঃ সার্ব্বভৌমং সমাখ্যানং ভট্টাচার্য্যং ভক্তি ভূমানং ভক্তিনিপুণং। আচরৎআচরকারিতবান্। কথম্ভূতং সার্ব্বভৌমং কুতর্ক

মুকুন্দ দত্ত কহে প্রভু তুমি যাহ আগে। আমি সব পাছে যাব না যাব তোমার সঙ্গে ।। এত শুনি প্রভু আগে চলিলা শীঘ্রগতি। বুঝিতে না পারে কেহ দুই প্রভুর মতি ।। ইহোঁ কেন দণ্ড ভাঙ্গে তিঁহো কেনে ভাঙ্গায়। ভাঙ্গাইয়া ক্রোধ তিহোঁ এহোঁ ত ডরায় ।। দণ্ড ভঙ্গ লীলা এই পরম গম্ভীর। সেই বুঝে দুহাঁর পদে যার ভক্তি ধীর ।। ব্রহ্মণ্যদেব গোপালের মহিমা এই ধন্য। নিত্যানন্দ বক্তা যার শ্রোতা শ্রীচৈতন্য ।। শ্রদ্ধাযুক্ত হঞা ইহা শুনে যেই জন। অচিরে মিলয়ে তারে গোপাল চরণ ।। শ্রীরূপ রঘুনাথ পদে যার আশ। চৈতন্যচরিতামৃত কহে কৃষ্ণদাস ।। * ।। ইতি শ্রীচৈতন্যচরিতামৃতে মধ্যখণ্ডে

মঃ সাক্ষীগোপাল চরিত্র বর্ণনং নামঃ পঞ্চমঃ পরিচ্ছেদঃ ।। ৫ ।। * ।। * ।। * ।। * ।। * ।। * ।। * ।। * ।। * ।। * ।। * ।। * ।।

শ্রীচৈঃ গ্রন্থকারম্ভ। নৌমি তং গৌরচন্দ্রং যঃ কুতর্ক কর্কশাশয়ং। সার্ব্বভৌমং সর্ব্বভূমা ভক্তিভূমান মাচরেৎ ।। ১ ।। * ।। * ।। জয় জয় গৌরচন্দ্র জয় নিত্যানন্দ। জয়াদ্বৈতচন্দ্র জয় গৌর ভক্তবৃন্দ ।। আবেশে চলিলা প্রভু জগন্নাথ মন্দিরে। জগন্নাথ দেখি প্রেমে হইলা অস্থিরে ।। জগন্নাথ আলিঙ্গিতে

৯ঃ চলিলা ধাইয়া। মন্দিরে পড়িলা প্রেমে আবিষ্ট হইয়া ।। দৈবে সার্ব্বভৌম তাঁহাকে করে দরশন। পড়িছা মারিতে তিহোঁ কৈল নিবারণ ।। প্রভুর সৌন্দর্য্য আর প্রেমের বিকার। দেখি সার্ব্বভৌম হৈলা বিস্ময় অপার ।। বহুক্ষণে চেতন নহে ভোগের কাল হৈল। সার্ব্বভৌম মনে তবে উপায় চিন্তিল ।। শিষ্য পড়িছা দ্বারা নিল বহাইয়া। ঘরে আনি পবিত্র স্থানে রাখিল শোয়াইয়া ।। শ্বাস প্রশ্বাস নাহি উদর স্পন্দন। দেখিয়া চিন্তিত হৈল ভট্টাচার্য্যের মনঃ ।। সূক্ষ্ম তুলা আনি নাসা আগেতে ধরিল। ঈষৎ চলয়ে তুলা দেখি ধৈর্য্য হৈল ।। বসি ভট্টাচার্য্য মনে করেন বিচার। এই কৃষ্ণ মহা প্রেমের সাত্ত্বিক বিকার ।। সুদীপ্ত সাত্ত্বিক এই নাম যে প্রণয়। নিত্য সিদ্ধ ভক্তে সে সুদীপ্ত ভাব হয় ।। অধিরূঢ় মহাভাব তার এ বিচার। মনুষ্যের দেহে দেখি বড় চমৎকার ।। এত

কর্কশাশয়ং কুতর্কেশাস্ত্রবাদপ্রবাদেকর্ক শং কঠিনং। আশয়ং মানসংযস্যতং। গৌরচন্দ্রঃ কথম্ভূতঃ সর্ব্বভূমাসর্ব্বব্যাপকঃ স্বপ্রেমনিগণাইব ।। ১ ।। * ।। * ।। তথাপীতি ।। হেদেব

চিন্তি ভট্টাচার্য্য আছেন বসিয়া ॥ নিত্যানন্দাদি সিংহদ্বারে উত্তরিলাসিয়া ॥ তাহা শুনি লোক কহে অন্যোন্য বাত। এক সন্ন্যাসী আসি দেখি জগন্নাথে ॥ মূর্চ্ছিত হইলা চেতন
না হয় শরীরে। সার্ব্বভৌম লঞা গেলা আপনার ঘরে ॥ শুনি সবে জানিলেন মহাপ্রভুর কার্য্য। হেনকালে আইলা তাঁহা গোপীনাথাচার্য্য ॥ নদীয়া নিবাসী বিশারদের
জামাতা। মহাপ্রভুর ভক্ত তেঁহো প্রভুর তত্ত্ব জ্ঞাতা ॥ মুকুন্দ সহিত পূর্ব্ব আছে পরিচয়। মুকুন্দ দেখিয়া তার হইল বিস্ময় ॥ মুকুন্দ তাহারে দেখি কৈল নমস্কার। তিঁহো
আলিঙ্গিয়া পুছে প্রভুর সমাচার ॥ মুকুন্দ কহে প্রভুর ইহা হৈল আগমনে। আমি সব আসিয়াছি মহাপ্রভুর সনে ॥ নিত্যানন্দ গোসাঞিকে আচার্য্য কৈল নমস্কার। সবে মেলি

পুছে প্রভুর বার্ত্তা আরবার ॥ মুকুন্দ কহে মহাপ্রভু সন্ন্যাস করিয়া। নীলাচলে আইলা সঙ্গে আমা সবা লঞা ॥ আমা সবা ছাড়ি আগে গেলা দরশনে।
আমি সব পাছে আইলাম তাঁর অন্বেষণে ॥ অন্যোন্য লোকের মুখে যে কথা শুনিল। সার্ব্বভৌম গৃহে প্রভু অনুমান কৈল ॥ ঈশ্বর দর্শনে প্রভু প্রেমে
অচেতন। সার্ব্বভৌম লঞা গেলা আপন ভবন ॥ তোমার মিলনে যবে আমার হৈল মনঃ। দৈবে সেইক্ষণে পাইল তোমার দর্শন ॥ চল সবে যাই সার্ব্ব-
ভৌমের ভবন। প্রভু দেখি পাছে করিব ঈশ্বর দর্শন ॥ এত শুনি গোপীনাথ সবারে লইয়া। সার্ব্বভৌম ঘরে গেলা হরষিত হঞা ॥ সার্ব্বভৌম স্থানে গিয়া
প্রভুকে দেখিল। প্রভু দেখি আচার্য্যের দুঃখ হর্ষ হৈল ॥ সার্ব্বভৌমে জানাঞা সবা নিল অভ্যন্তরে। নিত্যানন্দ গোসাঞিরে তিঁহো কৈল নমস্কারে ॥ সবা

সহিত যথা যোগ্য করিল মিলন। প্রভু দেখি সবার হৈল দুঃখ হর্ষ মনঃ ॥ সার্ব্বভৌম পাঠাইল সবা দর্শন করিতে। চন্দনেশ্বর নিজ পুত্র দিল সবার সাথে ॥ জগন্নাথ দেখি
সবার হইল আনন্দ। ভাবেতে আবিষ্ট হৈলা প্রভু নিত্যানন্দ ॥ সবে মেলি তবে তাঁরে সুস্থির করিল। ঈশ্বর সেবক মালা প্রসাদ আনি দিল ॥ প্রসাদ পাঞা সবে হৈলা
আনন্দিত মনে। পুনরপি আইলা সবে মহাপ্রভুর স্থানে ॥ উচ্চ করি করে সবে নাম সংকীর্ত্তন। তৃতীয় প্রহরে হৈল প্রভুর চেতন ॥ হুঙ্কার করিয়া উঠে হরি হরি বুলি।
আনন্দে সার্ব্বভৌম তাঁর লৈল পদধূলী ॥ সার্ব্বভৌম কহে শীঘ্র করহ মধ্যাহ্ন। মুঞি ভিক্ষা দিব আজি মহাপ্রসাদান্ন ॥ সমুদ্রস্নান করি প্রভু শীঘ্র আইলা। বহুত প্রসাদ

সার্ব্বভৌম আনাইলা ॥ সুবর্ণ থালিতে অন্ন উত্তম ব্যঞ্জন। ভক্তগণ সঙ্গে প্রভু করেন ভোজন ॥ সার্ব্বভৌম পরিবেশন করেন আপনে। প্রভু কহে মোরে দেহ লাফরা ব্যঞ্জনে ॥ পীঠাপানা দেহ তুমি ইহা সবাকারে। তবে ভট্টাচার্য্য কহে যুড়ি দুই করে ॥ জগন্নাথ কৈছে করিয়াছেন ভোজন। আজি সব মহাপ্রসাদ কর আস্বাদন ॥ এত বুলি পীঠাপানা সব খাওয়াইলা। ভিক্ষা করাইয়া আচমন করাইলা ॥ আজ্ঞা মাগি গোপীনাথ আচার্য্য লইয়া। প্রভুর নিকট আইলা ভোজন করিয়া। নমো নারায়ণ বলি নমস্কার কৈল। কৃষ্ণে মতিরস্তু বলি গোসাঞি কহিল ॥ শুনি সার্ব্বভৌম মনে বিচার করিল। বৈষ্ণব সন্ন্যাসী ইহোঁ বচনে জানিল ॥ গোপীনাথ আচার্য্যেরে কহে সার্ব্বভৌম।



গোসাঞির জানিতে চাহি কাঁহা পূর্ব্বাশ্রম ॥ গোপীনাথাচার্য্য কহে নবদ্বীপে ঘর। জগন্নাথ মিশ্র পদবী মিশ্র পুরন্দর ॥ বিশ্বম্ভর নাম ইহার তাঁর ইহোঁ পুত্র। নীলাম্বর চক্রবর্ত্তীর হয়েন দৌহিত্র ॥ সার্ব্বভৌম কহে নীলাম্বর চক্রবর্ত্তী। বিশারদের সমাধ্যায়ী এই তাঁর খ্যাতি ॥ মিশ্র পুরন্দর তাঁর মান্য হেন জানি। পিতার সম্বন্ধে দোঁহা পূজ্য করি মানি ॥ নদীয়া সম্বন্ধে সার্ব্বভৌম হৃষ্ট হৈলা। প্রীত হঞা গোসাঞিরে কহিতে লাগিলা ॥ সহজেই পূজ্য তুমি আরে ত সন্ন্যাস। অতএব হও তোমার আমি নিজ দাস ॥ শুনি মহাপ্রভু কৈল শ্রীবিষ্ণু স্মরণ। ভট্টাচার্য্য কহে কিছু বিনয় বচন ॥ তুমি জগদ্গুরু সর্ব্ব লোক হিত কর্ত্তা। বেদান্ত পড়াও সন্ন্যাসীর উপকর্ত্তা ॥ আমি বালক সন্ন্যাসী ভাল মন্দ নাহি জানি। তোমার আশ্রয় নিল গুরু করি মানি ॥ তোমার



সঙ্গ লাগি মোর ইহাঁ আগমন। সর্ব্ব প্রকারে করিবে আমার পালন ॥ আজি যে হইল আমার বড়ই বিপত্তি। তাহাতে করিলে তুমি আমার অব্যাহতি ॥ ভট্ট কহে একলে তুমি না যাইহ দর্শনে। আমার সঙ্গে যাবে কিবা আমার লোক সনে ॥ প্রভু কহে মন্দির ভিতরে না যাইব। গরুড়ের পাশে রহি দর্শন করিব ॥ গোপীনাথাচার্য্যকে কহে সার্ব্বভৌম। তুমি গোসাঞিরে করাইহ দরশন ॥ আমার মাতৃস্বসা গৃহ নির্জন স্থান। তাঁহা বাসা দেহ কর সর্ব্ব সমাধান ॥ গোপীনাথ প্রভু লঞা তাঁহা বাসা দিল। জলপাত্র আদি সর্ব্ব সমাধান কৈল ॥ আর দিন গোপীনাথ প্রভু স্থানে গিয়া। শয্যোত্থান দরশন করাইল লঞা ॥ মুকুন্দদত্ত লঞা আইলা সার্ব্বভৌম স্থানে। সার্ব্বভৌম কিছু তারে

যেনাবায়গতথাচেনপ্রকারেণাপিতেদেবপদাম্বুজদ্বয়প্রসাদলেশানুগৃহীতঃ তেতবপাদপদ্মযুগলয়োঃ প্রসমতালাবানুগৃহীতোজনঃ । ভগবন্মহিম্নঃ । ঈশ্বরমহিমাদেস্তত্বং সাকল্যং এবহিজানাতি ।

বলিলা বচনে ॥ প্রকৃতি বিনীত সন্ন্যাসী দেখিতে সুন্দর। আমার বড় প্রীতি বাড়ে ইহার উপর ॥ কোন সংপ্রদায় সন্ন্যাস করেছেন গ্রহণ। কি নাম ইহাঁর শুনিতে হয় মনঃ ॥ গোপীনাথ কহে নাম শ্রীকৃষ্ণচৈতন্য। গুরু ইহাঁর কেশবভারতী মহাধন্য ॥ সার্ব্বভৌম কহে ইহাঁর নাম সর্ব্বোত্তম। ভারতী সংপ্রদায় এই হয়েন মধ্যম ॥ গোপীনাথ কহে ইহাঁর নাহি বাহ্যাপেক্ষা। অতএব বড় সম্প্রদায় নাহিক অপেক্ষা ॥ ভট্টাচার্য্য কহে ইহাঁর প্রৌঢ় যৌবন। কেমনে সন্ন্যাস ধর্ম্ম হবেক রক্ষণ ॥ নিরন্তর ইহাঁকে বেদান্ত শুনাইব। বৈরাগ্য অদ্বৈতমার্গে প্রবেশ করাব ॥ কহেন যদি পুনরপি যোগপট্ট দিয়া। সংস্কার করিয়ে উত্তম সম্প্রদায় আনিয়া ॥ শুনি গোপীনাথ মুকুন্দ দুহেঁ দুঃখী হৈলা। গোপীনাথাচার্য্য কিছু কহিতে লাগিলা ॥ ভট্টাচার্য্য তুমি ইহাঁর না জান মহিমা। ভগবত্তা লক্ষণের ইহাঁতেই সীমা ॥ তাহাতে বিখ্যাত ইহোঁ পরম ঈশ্বর। অজ্ঞ স্থানে কিছু নহে বিজ্ঞের গোচর ॥ শিষ্যগণ কহে ঈশ্বর কহ কোন প্রমাণে। আচার্য্য কহে বিজ্ঞমত ঈশ্বর লক্ষণে ॥ শিষ্য কহে ঈশ্বর তত্ত্ব সাধি অনুমানে। আচার্য্য কহে অনুমানে নহে ঈশ্বর জ্ঞানে ॥ অনুমান প্রমাণ নহে ঈশ্বর তত্ত্ব জ্ঞানে। কৃপা বিনা ঈশ্বরেরে কেহ নাহি জানে ॥ ঈশ্বরের কৃপা লেশ হয়েত যাঁহারে। সেইত ঈশ্বর তত্ত্ব জানিবারে পারে ॥ ॥ তথাহি শ্রীমদ্ভাগবতে দশমস্কন্ধে চতুর্দ্দশাধ্যায়ে অষ্টাবিংশতিঃ শ্লোকে শ্রীকৃষ্ণং প্রতি ব্রহ্ম স্তুতি ॥ অথাপিতে দেব পদাম্বুজদ্বয় প্রসাদ লেশানুগৃহীত এবহি। জানাতি তত্ত্বং ভগবন্মহিম্নো নচান্য একোঽপি চিরং বিচিন্বন্ ॥ ২ ॥ ॥ ॥ যদ্যপি জগদ্গুরু তুমি শাস্ত্র জ্ঞানবান। পৃথিবীতে নাহি পণ্ডিত তোমার সমান ॥ ঈশ্বরের কৃপা লেশ নাহিক তোমাতে। অতএব ঈশ্বর তত্ত্ব না পার জানিতে ॥ তোমার নাহিক দোষ শাস্ত্রে এই কহে। পাণ্ডিত্যাদ্যে ঈশ্বর তত্ত্ব কভু জ্ঞান

চপুনরন্যানাদেবানুগৃহীতোজনঃ একোপিসর্ব্বজ্ঞাতোপিচিরং বহুকালপর্য্যন্তং বিচিন্বন্‌শাস্ত্রমার্গবিচারয়ন্‌সন্‌তথাপিভগবত্তত্বং তবমাহাত্ম্যং নজানাতীত্যর্থঃ ॥ ২ ॥ ॥ ॥

অবিস্মিতমিতি॥ হেরাজন্‌হেপরীক্ষিতবালিশোমহামূর্খজনঃ। তং ভগবন্তং বিনাঅপরং অন্যদেবং। উপসর্পতিউপাসনাং করোতিইত্যর্থলোভাৎ॥ যথাশ্বালাঙ্গুলেনকুক্কুরপুচ্ছগ্রহণেনাপি-
সিন্ধুং সমুদ্রং তিতর্ত্তিতর্ত্তুমিচ্ছতীতিতদ্বদিত্যর্থঃ। কথম্ভূতং ভগবন্তং অবিস্মিতং নাস্তিবিস্ময়ং কার্য্যং যস্যতং। পুনঃ কথম্ভূতং পরিপূর্ণকামং সর্ব্বমনোরথদাতারং। পুনঃ কথম্ভূতং

নহে॥ সার্ব্বভৌম কহে আচার্য্য কহ সাবধানে। তোমারে ঈশ্বর কৃপা ইথে কি প্রমাণে॥ ইহাঁর শরীরে সব ঈশ্বর লক্ষণ। মহা প্রেমাবেশ তুমি পাঞাছ দর্শন॥ তভুত ঈশ্বর জ্ঞান না হয় তোমার। ঈশ্বরের মায়া এই বলি ব্যবহার॥ দেখিলে না দেখে তাঁরে বহির্ম্মুখ জন। শুনি হাসি সার্ব্বভৌম বলিল বচন॥ ইষ্টগোষ্ঠী বিচার করি না করিহ রোষ। শাস্ত্র দৃষ্টে কহি কিছু না লইহ দোষ॥ মহাভাগবত হয় চৈতন্য গোসাঞি। এই কলিকালে বিষ্ণুর অবতার নাঞি॥ অতএব ত্রিযুগ করি কহি বিষ্ণু নাম। কলিযুগে অবতার নাহি শাস্ত্র জ্ঞান॥ শুনিয়া আচার্য্য কহে দুঃখী হঞা মনে। শাস্ত্রজ্ঞ হইয়া তুমি কর অভিমানে॥ ভাগবত ভারত দুই শাস্ত্রের প্রধান। সেই দুই গ্রন্থ বাক্যে নাহি অবধান॥ সেই দুই কহে কলিতে সাক্ষাৎ অবতার। তুমি কহ কলিতে নাহি বিষ্ণুর প্রচার॥ কলিকালে লীলাবতার না করে ভগবান। অতএব ত্রিযুগ করি কহি তাঁর নাম॥ প্রতি যুগে করেন কৃষ্ণ যুগ অবতার। তর্কনিষ্ঠ হৃদয় তোমার নাহিক বিচার॥ * ॥ তথাহি তত্রৈব অষ্টমস্কন্ধে পরীক্ষিতং প্রতি শুক বাক্যং। অবিস্মিতং তং পরিপূর্ণ কামং স্বেনৈবলাভেন সমং প্রশান্তং। বিনোপসর্পত্যপরংহি বালিশঃ শ্বালাঙ্গুলেনাপিতিতর্ত্তিসিন্ধুং॥ ৩ ॥ * ॥ * ॥ তথাহি শ্রীমদ্ভাগবতে দশমস্কন্ধে অষ্টমাধ্যায়ে নবম শ্লোকে নন্দং প্রতি গর্গ বাক্যং। আসন্ বর্ণাস্ত্রয়োহ্যস্য গৃহ্নতোহনু যুগং তনূঃ। শুক্লো রক্ত স্তথা পীত ইদানীং কৃষ্ণতাং গতঃ॥ ৪ ॥ * ॥ * ॥ তথাহি

স্বেনস্বকীয়েনলাভেনৈবস্বতসিদ্ধিভাবেনৈবসমং সর্ব্বত্রসমজ্ঞানং যস্যতং। পুনঃ কথম্ভূতং প্রশান্তং প্রশমনশীলং শুদ্ধসত্ত্বগুণান্বিতং সন্ন্যাসাশ্রমান্বিতমিত্যর্থঃ॥ ৩ ॥ * ॥ * ॥
ভাবিশ্রীকৃষ্ণচৈতন্যাবতীর্ণঃ গর্গমুনীনোচ্যতে॥ আসনিতি॥ হেঘোষ অস্যাত্বৎশাসনস্য বালকস্যসত্যযুগেশুক্লবর্ণং ত্রেতায়াং রক্তবর্ণঃ। তথাভাবিকলিযুঃ পীতবর্ণঃ পীতগৌরঃ হরিদ্রাতেত্যাদ্য-
ন্যাৎ। ইতিত্রয়ঃ বর্ণাক্তিআসন্ বভুবুরিত্যর্থঃ। কথম্ভূতস্য বালকস্য প্রতিযুগমনুলক্ষীকৃত্য তনুঃ গৃহ্নতঃ গৃহ্লাতীত্যস্যাইদানীং কৃষ্ণতাং দ্বাপরেগতঃ প্রাপ্তবানিত্যর্থঃ॥ ৪ ॥ * ॥

ইতিদ্বাপরইতি ॥ হেউর্ব্বীশ হেভূমীশ্বর হেরাজন্ত্বং শৃণুইতি দ্বাপরে দ্বাপরযুগে জগদীশ্বরং গোবিন্দং নানাতন্ত্রবিধানেন নানাশাস্ত্রাদিবিচারেণ অনেকশাস্ত্রমার্গেণ স্তুবন্তিস্তবকুর্ব্বন্তিলোকাঃ তথা-
তেন প্রকারেণ কলৌকলিকালেঽপিকীর্ত্তনৈঃ করণৈঃ স্তুবন্তিইত্যর্থঃ ॥ ৫ ॥ * ॥ * ॥ নিমিনৃপং প্রতি করভাজনমুনিরাহ। কৃষ্ণেতি ॥ সুমেধসঃ পণ্ডিতাঃ সাধবপুরুষাঃ কলৌহরিং যজন্তি-
হিনিশ্চিতং। টৈকঃ করণৈঃ সঙ্কীর্ত্তনপ্রায়ৈঃ যজ্ঞৈরারাধনৈঃ। তং হরিং কীদৃশং কৃষ্ণবর্ণোঽবস্যান্তঃ সতং। ত্বিষাকান্ত্যাকরণয়া অকৃষ্ণগৌরকান্তিকং পুনঃ শ্রীনিত্যানন্দাদ্বৈতৌঅঙ্গৌশ্রীবাসপণ্ডিতাদয়ঃ
উপাঙ্গাঃ। অবিদ্যাবলয়স্কন্দনায়ঃ ভগবন্নামানি। অস্ত্রাদীনিগদাধর গোবিন্দাদয়ঃ পার্ষদাঃ। এতৈসহঅঙ্গোপাঙ্গাস্ত্রপার্ষদৈঃ সহবর্ত্তমানঃ ॥ ৬ ॥ * ॥ * ॥ সুবর্ণেতি ॥ সুবর্ণবৎবর্ণং

তত্রৈব একাদশ স্কন্ধে পঞ্চমাধ্যায়ে অষ্টাবিংশতিঃ শ্লোকে জনকং প্রতি করভাজন বাক্যং। ইতি দ্বাপর উর্ব্বীশ স্তুবন্তি জগদীশ্বরং। নানা তন্ত্র বিধানেন কলাবপি তথা শৃণু ॥ ৫ ॥ * ॥ * ॥ তত্রৈব পঞ্চমাধ্যায়ে ঊনত্রিংশৎ শ্লোকে জনকং প্রতি করভাজন বাক্যং। কৃষ্ণবর্ণং ত্বিষাকৃষ্ণং সাঙ্গোপাঙ্গাস্ত্র পার্ষদং। যজ্ঞৈঃ সংকীর্ত্তন প্রায়ৈর্যজন্তিহি সুমেধসঃ ॥ ৬ ॥ * ॥ * ॥ মহাভারতে দানধর্ম্মে নবতি শ্লোকঃ। সুবর্ণবর্ণো হেমাঙ্গ বরাঙ্গশ্চন্দনাঙ্গদী। সন্ন্যাস কৃৎসমঃ শান্তঃ নিষ্ঠা শান্তি পরায়ণঃ ॥ ৭ ॥ * ॥ * ॥ তোমার আগে এত কথার নাহি প্রয়োজন। ঊষর ভূমেতে যেন বীজের রোপণ ॥ তোমার উপরে তাঁর কৃপা যবে হবে। এসব সিদ্ধান্ত তবে তুমিহ করিবে ॥ তোমার যে শিষ্য কহে কুতর্ক নানা বাদ। ইহার কি দোষ এই মায়ার প্রসাদ ॥ * ॥ তথাহি শ্রীমদ্ভাগবতে ষষ্ঠ স্কন্ধে চতুর্থাধ্যায়ে ষড়্‌বিংশতি শ্লোকে শ্রীভগবন্ত মুদ্দিশ্য দক্ষ বচনং। যচ্ছক্তয়োবদতাং বাদিনাংবৈ বিবাদ

যস্যসঃ। হেমাঙ্গহেমং গলিতস্বর্ণবদঙ্গং যস্যসঃ। বরাঙ্গশ্চন্দনাঙ্গদীশ্রেষ্ঠাঙ্গ চন্দন বলয়াযস্যসঃ। সন্ন্যাসকৃৎসন্ন্যাসং করোতীতিসঃ। সমঃ সর্ব্বত্রসমভাবঃ। শান্তউদ্বিগ্নরহিত নিশ্চিন্তইত্যর্থঃ।
নিষ্ঠাশান্তিপরায়ণঃ। নিষ্ঠাএকাগ্রচিত্ততাশান্তির্মঙ্গলাদিতয়োঃ পরায়ণনিপুণইত্যর্থঃ ॥ ৭ ॥ * ॥ * ॥ যচ্ছক্তয়ইতি ॥ যস্যাস্যভগবতঃ শক্তয়ঃ শক্তিসমূহাঃ। বদতাং বাদীনাং প্রাকৃতার্থ-
বিরোধিনাং সম্বন্ধেবিবাদসম্বাদভুবঃ। বিবাদপূর্ব্বপক্ষঃ সম্বাদস্তর্কবয়োস্তয়ং যেষাং ভুবঃ। আস্পদস্থানতাভবন্তি। চপুনস্তাঃ শক্তয়ঃ এষাং বাদীনাং আত্মমোহং। আচ্ছাদনং কুর্ব্বন্তি। তস্মৈঅনন্ত-

গুণায়সর্ব্বগুণান্বিতায়ভূম্নেপ্রধানায়ং ভগবতেনমোস্তিত্যর্থঃ।। ৮ ।। ৯ ।। ৯ ।। মায়ামিতি।। হেউদ্ধবমদীয়াং মমমায়াং জগন্মোহনশীলং। উন্মাৃহতাং গৃহীতচেতসাং। এষাং বাদীনাং

সংবাদ ভূয়োভবন্তি। কুর্ব্বন্তি চৈষাং মুহুরাত্মমোহং তস্মৈনমোঽনন্ত গুণায়ভূম্নে ।। ৮ ।। ৯ ।। ৯ ।। তথাহি তত্রৈব একাদশস্কন্ধে দ্বাবিংশোধ্যায়ে তৃতীয়ঃ শ্লোকে উদ্ধবং প্রতি শ্রীকৃষ্ণবাক্যং। যুক্তঞ্চসন্তি সর্ব্বত্র ভাসন্তে ব্রাহ্মণা যথা। মায়াং মদীয়া মুদ্গৃহ্য বদতাং কিং ন দুর্ঘটং।। ৯ ।। ৯ ।। ৯ ।। তবে ভট্টাচার্য্য কহে যাহ গোসাঞির স্থানে। আমার নামে গণ সহিত কর নিমন্ত্রণে।। প্রসাদ আনি তাঁরে করাহ আগে ভিক্ষা। পশ্চাৎ আমারে আসি করাইহ শিক্ষা ।। আচার্য্য ভগিনীপতি শ্যালক ভট্টাচার্য্য। নিন্দা স্তুতি হাস্য শিক্ষা করান আচার্য্য।। আচার্য্যের সিদ্ধান্তে মুকুন্দের হইল সন্তোষ। ভট্টাচার্য্যের বাক্যে মনে হৈল দুঃখ রোষ।। গোসাঞির স্থানে আচার্য্য কৈল আগমন। ভট্টাচার্য্যের নামে তাঁরে কৈল নিমন্ত্রণ।। মুকুন্দ সহিত কহে ভট্টাচার্য্যের কথা। ভট্টাচার্য্য নিন্দা করে মনে পাঞা ব্যথা।। শুনি মহাপ্রভু কহে ঐছে মত কহ। আমা প্রতি ভট্টাচার্য্যের হয় অনুগ্রহ।। আমার সন্ন্যাস ধর্ম্ম চাহেন রাখিতে। বাৎসল্য করুণা করে কি দোষ ইহাতে।। আর দিন মহাপ্রভু ভট্টাচার্য্য সনে। আনন্দে করিলা জগন্নাথ দরশনে।। ভট্টাচার্য্য সঙ্গে তাঁর মন্দিরে আইলা। প্রভুরে আসন দিয়া আপনে বসিলা।। বেদান্ত পড়াতে তবে আরম্ভ করিলা। স্নেহ ভক্তি করি কিছু প্রভুরে কহিলা।। বেদান্ত শ্রবণ এই সন্ন্যাসীর ধর্ম্ম। নিরন্তর কর তুমি বেদান্ত শ্রবণ।। প্রভু কহে মোরে তুমি কর অনুগ্রহ। সেই সে কর্ত্তব্য তুমি মোরে যেই কহ।। সপ্ত দিন পর্য্যন্ত ঐছে করেন শ্রবণে। ভাল মন্দ নাহি কহে বসি মাত্র শুনে।। অষ্টম দিবসে তাঁরে পুছে সার্ব্বভৌম। সাত দিন কর তুমি বেদান্ত শ্রবণ।। ভাল মন্দ নাহি কহ রহ মৌন ধরি। বুঝ কি না বুঝ ইহা জানিতে না পারি।। প্রভু কহে মূর্খ আমি নাহি অধ্যয়ন। তোমার আজ্ঞাতে মাত্র করিয়ে শ্রবণ।। সন্ন্যাসীর ধর্ম্ম লাগি

সসদেশ্বরতোৎতত্ত্বতত্ত্বং দুর্ঘটং দুষ্পাপং। এবনিশ্চিতং সম্ভবন্তিকিং। মায়াবাদীনাং ঈশ্বরতত্ত্বং দুর্ঘটং ভবতোব। যথাযেনপ্রকারেণসদসত্ত্বমেবার্থকথয়সি। তথাতেনপ্রকারেণতমসতত্ত্বং অহং

বহিস্মকথয়ামীত্যর্থ॥ ৯ ॥ * ॥ * ॥ যাবেতি॥ যাযাশ্রুতির্বেদঃ নির্ব্বিশেষং নিরাকারময়ং জল্পতিকথয়তি। সাসাশ্রুতির্বেদসাতাসবিশেষং সাকারময়মেবঅভিধত্তেগৃহীতবতীত্যর্থঃ।

শ্রবণ মাত্র করি। তুমি যেই অর্থ কর বুঝিতে না পারি॥ ভট্টাচার্য্য কহে না বুঝি হেন জ্ঞান যার। বুঝিবার লাগি সেই পুছে পুনর্ব্বার॥ তুমি শুনি শুনি রহ মৌন মাত্র ধরি। হৃদয়ে কি আছে তোমার বুঝিতে না পারি॥ প্রভু কহে সূত্রের অর্থ বুঝিয়ে নির্ম্মল। তোমার ব্যাখ্যা শুনি মনঃ হয়ত বিকল॥ সূত্রের অর্থ ভাষ্য করে কহে প্রকাশিয়া। ভাষ্য কহ তুমি সূত্রের অর্থ আচ্ছাদিয়া॥ সূত্রের মুখ্য অর্থ না করহ ব্যাখ্যান। কল্পনার্থে তুমি তাহা কর আচ্ছাদন॥ উপনিষদ শব্দে যেই মুখ্য অর্থ হয়। সেই অর্থ মুখ্য ব্যাস সূত্রে সব কয়॥ মুখ্যার্থ ছাড়িয়া কর গৌণার্থ কল্পনা। অবিধা বৃত্তি ছাড়ি কর শব্দের লক্ষণা॥ প্রমাণের মধ্যে শ্রুতি প্রমাণ প্রধান। শ্রুতি যে মুখ্যার্থ কহে সেই সে প্রমাণ॥ জীবের অস্থি বিষ্ঠা দুই শঙ্খ গোময়। শ্রুতি বাক্যে সেই দুই মহা পবিত্র হয়॥ স্বতঃ প্রমাণ বেদ সত্য যেই কহে। লক্ষণ করিতে স্বতঃ প্রমাণ হানি হয়ে॥ ব্যাসের সূত্রের অর্থ সূর্য্যের কিরণ। স্বকল্পিত ভাষ্য মেঘে করে আচ্ছাদন॥ বেদ পুরাণে কহে ব্রহ্ম নিরূপণ। সেই ব্রহ্ম বৃহদ্বস্তু ঈশ্বর লক্ষণ॥ সর্ব্বৈশ্বর্য্য পরিপূর্ণ স্বয়ং ভগবান। তাঁরে নিরাকার করি করহ ব্যাখ্যান॥ নির্ব্বিশেষ তাঁরে কহে যেই শ্রুতিগণ। প্রাকৃত নিষেধি করে অপ্রাকৃত স্থাপন॥ * ॥ তথাহি শ্রীচৈতন্যচন্দ্রোদয় নাটকে ষষ্ঠাঙ্কে একবিংশাঙ্ক ধৃত হয়শীর্ষ পঞ্চরাত্রং। যাযাশ্রুতির্জল্পতি নির্বিশেষং সাসাভিধত্তে সবিশেষমেব। বিচার যোগে সতিহন্ততাসাং প্রায়োবলীয়ঃ সবিশেষমেব॥ ১০ ॥ * ॥ * ॥ ব্রহ্ম হৈতে জন্মে বিশ্ব ব্রহ্মেতে জীবয়। সেই ব্রহ্ম পুনরপি হয়ে যায় লয়॥ অপাদান করণাধিকরণ কারক তিন। ভগবানের সবিশেষ এই তিন চিহ্ন॥ ভগবান অনেক হৈতে যবে কৈল মনঃ। প্রাকৃত শক্তিকে তখন কৈল বিলোকন॥ সে কালে নাহি জন্মে প্রাকৃত মনঃ নয়ন। অতএব অপ্রাকৃত ব্রহ্মের নেত্র মনঃ॥ ব্রহ্ম

তাসাং শ্রুতীনাং বিচারযোগেসতিসবিশেষমেবসাকারময়মেবপ্রাঃসঃ বাহুল্যেনহন্তইত্যাশ্চর্য্যেবলীয়ঃ বলবত্তবতীত্যর্থঃ॥ ১০ ॥*॥ * ॥ অহোভাগ্যমিতি ॥ নন্দগোপব্রজৌকসাং শ্রীনন্দা-

দিত্রজবাসীনাং সম্বন্ধে। যৎপূর্ণব্রহ্মসর্ব্বৈশ্বর্য্যমাধুর্য্যৈপূর্ণং ভগবতমিত্রং ভবতিসেব্যস্থত্রমিত্রত্বং ভবতীত্যর্থঃ। অতএবৈষাং নন্দাদীনাং। অহোইতিআশ্চর্য্যং ভাগ্যং মহাচমৎকারার্থেআশ্চর্য্যংভাগ্যং ভবেৎ। কিম্ভূতং ব্রহ্মপরমানন্দং। অনবচ্ছিন্নানন্দং। প্রেমাস্পদিভূতং। পুনঃ কীদৃশং সনাতনং চিরন্তনং জগন্মনোমোহনমিত্যর্থঃ॥ ১১ ॥ * ॥ * ॥ বিষ্ণুশক্তিরিতিঃ॥ বিষ্ণুশক্তিঃ



শব্দে কহে পূর্ণ স্বয়ং ভগবান। স্বয়ং ভগবান কৃষ্ণ শাস্ত্রের প্রমাণ॥ বেদের নিগূঢ় অর্থ বুঝন না যায়। পুরাণ বাক্যে সেই অর্থ করয়ে নিশ্চয়॥ ॥ * ॥ তথাহি শ্রীমদ্ভাগবতে দশম স্কন্ধে চতুর্দ্দশাধ্যায়ে একত্রিংশৎ শ্লোকে শ্রীভগবন্তং প্রতি ব্রহ্ম বাক্যং। অহোভাগ্যমহোভাগ্যং নন্দ গোপ ব্রজৌকসাং। যন্মিত্রং পরমানন্দং পূর্ণং ব্রহ্ম সনাতনং॥ ১১ ॥ * ॥ * ॥ আপনি শ্রুতি বর্জে প্রাকৃত পাণি চরণ। পুনঃ কহে শীঘ্র চলে করে সর্ব্ব গ্রহণ॥ অতএব শ্রুতি কহে ব্রহ্ম সবিশেষ। মুখ্য ছাড়ি লক্ষণাতে মানে নির্ব্বিশেষ॥ ষড়ৈশ্বর্য্য পূর্ণানন্দ বিগ্রহ যাঁহার। হেন ভগবানে তুমি কহ নিরাকার॥ স্বাভাবিক তিন শক্তি যেই ব্রহ্মে হয়। নিঃশক্তি করিয়া তারে করহ নিশ্চয়॥ * ॥ তথাহি শ্রীভগবৎসন্দর্ভে সত্বং রজ স্তম ইতি ত্রিবিদে-কমিত্যস্য ব্যাখ্যায়াং ধৃত বিষ্ণুপুরাণস্য ষষ্ঠাংশীয় সপ্তমাধ্যায়স্য ষষ্টিতম শ্লোকঃ। বিষ্ণুশক্তিঃ পরাপ্রোক্তা ক্ষেত্রজ্ঞাখ্যা তথাপরা। অবিদ্যা কর্ম্ম সংজ্ঞান্যা তৃতীয়া শক্তিরিষ্যতে॥ ১২ ॥ * ॥ * ॥ তথাহি দ্বিতীয় স্কন্ধে নবমাধ্যায়ে তৃতীয়াঙ্ক ধৃত বহু রূপ ইত্যস্য চক্রবর্ত্তী কৃত ব্যাখ্যায়াং ধৃতৌ বিষ্ণু পুরাণীয় ষষ্ঠাংশস্য সপ্তমাধ্যায়স্যৈক ষষ্টিতম শ্লোকৌ॥ যযাক্ষেত্রজ্ঞ শক্তিঃ সাবেষ্টিতা নৃপসর্ব্বগা। সংসারতাপ নখিলা নবাপ্নোত্যত্র সন্ততান্॥

পরাপ্রধানাপ্রোক্তাকথিতাক্ষেত্রজ্ঞাখ্যাজীবশক্তিঃ। অবিদ্যাকর্ম্মসংজ্ঞামায়াশক্তিঃ। তথাঅন্যাপরাউত্তমাচিচ্ছক্তিঃ। তটস্থাবহিরঙ্গাঅন্তরঙ্গাত্তৃতীয়াশক্তিঃ। ঈষ্যতেপ্রধানকথ্যতে॥ ১২ ॥ * ॥ যযেতি॥ যযাক্ষেত্রজ্ঞাশক্তিঃ জীবশক্তিঃ সাতারতম্যেনউৎকর্ষস্থানচ্ছেনবর্ত্ততেনতুসর্ব্বত্রতুল্যমিতি। সচ্চিদানন্দাংশস্বরূপাঃ শক্তিত্রয়ং সচ্চিদানন্দভগবানেবভবতি। সদংশোক্তসন্ধিনীজীব-

শক্তিঃ। তটস্থরূপা। চিদংশোদ্ভবাসম্বিতমায়াশক্তিঃ। জ্ঞানরূপাবহিরঙ্গা। আনন্দাংশোদ্ভবাহ্লাদিনীঅন্তরঙ্গাচিচ্ছক্তিঃষড়ৈশ্বর্য্যাদিকং যস্যাবিলাসরূপামিত্যর্থঃ॥ ১৩ ॥ ॥ ॥
হ্লাদিনীতি। হে ভগবন্ত্বয়িভগবতিঈশ্বরেসর্ব্বসংশ্রয়েসর্ব্বেষামাশ্রয়েতেএকাঅচিন্ত্যশক্তিঃ। হ্লাদিনীসন্ধিনীসম্বিদিতিত্রয়ং ভবতীত্যর্থঃ। কথম্ভূতেত্বয়িগুণবর্জ্জিতেসত্বরজস্তমস্ত্রিগুণাতীতে।

তয়াতিরোহিতত্বাচ্চ শক্তিঃ ক্ষেত্রজ্ঞ সংজ্ঞিতা। সর্ব্বভূতেষু ভূপাল তারতম্যেন বর্ত্ততে॥ ১৩ ॥ ॥ ॥ তথাহি ভক্তিরসামৃতসিন্ধৌ পূর্ব্ববিভাগে রতিভক্তিলহর্য্যাং প্রথম শ্লোকঃ ব্যাখ্যায়াং ধৃত বিষ্ণু পুরাণীয় প্রথমাংশস্য দ্বাদশাধ্যায়ৈকচত্বারিংশঃ শ্লোকঃ। হ্লাদিনী সন্ধিনী সম্বিৎ ত্বয্যেকা সর্ব্বসংশ্রয়ে। হ্লাদতাপকরী মিশ্রা ত্বয়িনো গুণবর্জ্জিতে॥ ১৪ ॥ ॥ ॥ সচ্চিদানন্দময় হয় ঈশ্বর স্বরূপ। তিন অংশে চিচ্ছক্তি হয় তিন রূপ॥ আনন্দাংশে হ্লাদিনী সদংশে সন্ধিনী। চিদংশে সম্বিত যারে কৃষ্ণ জ্ঞান মানী॥ অন্তরঙ্গা চিচ্ছক্তি তটস্থা জীব শক্তি। বহিরঙ্গা মায়া তিনে করে প্রেমভক্তি॥ ষড়্‌বিধ ঐশ্বর্য্য প্রভুর চিচ্ছক্তি বিলাস। হেন শক্তি নাহি মান পরম সাহস॥ মায়াধীশ মায়া বশ ঈশ্বরে জীবে ভেদ। হেন জীব ঈশ্বর সহ কহত অভেদ॥ গীতা শাস্ত্রে জীব রূপ শক্তি করি মানে। হেন জীব ভেদ কর ঈশ্বরের সনে॥ ॥ তথাহি শ্রীভগবদ্গীতায়াং সপ্তমাধ্যায়ে চতুর্থঃ শ্লোকঃ অর্জ্জুনং প্রতি শ্রীকৃষ্ণ বচনং। ভূমিরাপোঽনলো বায়ু খংমনো বুদ্ধিরেব চ। অহঙ্কার ইতীয়ংমে ভিন্নাপ্রকৃতিরষ্টধা॥ ১৫ ॥ ॥ ॥ তত্রৈব পঞ্চম শ্লোকে অর্জ্জুনং প্রতি শ্রীকৃষ্ণ বাক্যং। অপরেয়মিতস্ত্বন্যাং প্রকৃতিং বিদ্ধিমেপরাং। জীবভূতাং মহাবাহো যয়েদং ধার্য্যতে জগৎ॥ ১৬ ॥

হ্লাদতাপকরীসুখদুঃখময়ীমিশ্রাশক্তির্নোভবতীত্যর্থঃ। নামানোননিষেধেইত্যর্থঃ। অতএবাখ্যপরমানন্দীময়ীশক্তি ত্বয়িবর্ত্ততেইতিধ্বনিতং॥ ১৪ ॥ ॥ ॥ ভূমিরিতি॥ ইয়মষ্টধাপ্রকৃতিঃ। মেমমসকাশাৎভিন্নাভবতি। ভূমিঃ। আপঃ। অনলঃ। বায়ুঃ। খং আকাশং। মনঃ। বুদ্ধিঃ। চপুনরহঙ্কারইতিএবনিশ্চিতং॥ ১৫ ॥ ॥ জীবেশ্বরয়োর্ভেদমাহ॥ অপরেতি॥ ইয়মপরাঅপকৃষ্ট-শক্তিঃ। অষ্টধাভুমিরাপইত্যাদিঅষ্টপ্রকারোভবতি। ইতঅস্যাঅপকৃষ্টায়াঃ সংজ্ঞঃ সকাসাৎঅন্যাং ভিন্নাং প্রকৃতিং মায়াং মায়িকাং যসম্বন্ধিনীং জীবভূতাং জীবাঃ প্রাদুর্ভূতাঃ। যস্যাঃসাতাং শক্তিং

বিদ্ধিজানীহি। হেমহাবাহোঅর্জ্জুনময়াশক্ত্যাজীবোৎপত্ত্যায়ায়াশক্তেঃ। ইদং জগৎচরাচরং সর্ব্বধার্য্যতেস্বস্বকর্ম্মানুরূপং ক্রিয়তেইত্যর্থঃ॥ ১৩ ॥ ॥ স্বাগমৈরিতি। হেশঙ্করকল্পিতৈরচিতৈঃ



ঈশ্বরের বিগ্রহ সচ্চিদানন্দাকার। সে বিগ্রহে কহ সত্ত্বগুণের বিকার॥ শ্রীবিগ্রহ না মানে সেইত পাষণ্ডী। অস্পৃশ্য অদৃশ্য সেই হয় যমদণ্ডী॥ বেদ না মানিয়া বৌদ্ধ হয়েত নাস্তিক। বেদাশ্রয়া নাস্তিক বাদ বৌদ্ধকে অধিক॥ জীবের নিস্তার লাগি সূত্র কৈল ব্যাস। মায়াবাদী ভাষ্য শুনিলে হয় সর্ব্বনাশ॥ পরিণাম বাদ ব্যাসের সূত্রের সম্মত। অচিন্ত্যশক্তি ঈশ্বর জগদ্রূপে পরিণত॥ মণি যৈছে অবিকৃত প্রসবে হেমভার। জগদ্রূপ হয় ঈশ্বর তবু অবিকার॥ ব্যাস ভ্রান্ত বুলি সেই সূত্রে দোষ দিয়া। বিবর্ত্তবাদ স্থাপিয়াছে কল্পনা করিয়া॥ জীবের দেহে আত্মবুদ্ধি সেই মিথ্যা হয়ে। জগত যে মিথ্যা নহে নশ্বর মাত্র হয়ে॥ প্রণব যে মহাবাক্য ঈশ্বরের মূর্ত্তি। প্রণব হৈতে সর্ব্ব বেদ জগতে উৎপত্তি॥ তত্ত্বমসি জীব হেতু প্রাদেশিক বাক্য। প্রণব না মানি তারে কহে মহাবাক্য॥ এই মতে কল্পনা ভাষ্যে শত দোষ দিল। ভট্টাচার্য্য পূর্ব্বপক্ষ অপার করিল॥ বিতণ্ডা ছল নিগ্রহাদি অনেক উঠাল। সব খণ্ডি প্রভু নিজ মত সে স্থাপিল। ভগবান সম্বন্ধ ভক্তি অভিধেয় হয়ে। প্রেম প্রয়োজন বেদে তিন বস্তু কয়ে॥ আর যে যে কিছু কহে সকল কল্পনা। স্বতঃ প্রমাণ বেদ বাক্য না করে লক্ষণা॥ আচার্য্যের দোষ নাহি ঈশ্বর আজ্ঞা হৈল। অতএব কল্পনা করি নাস্তিক শাস্ত্র কৈল॥ * ॥ তথাহি পদ্মপুরাণে উত্তরখণ্ডে সহস্রনাম কথনে দ্বিষষ্টিতমাধ্যায়ে একত্রিংশ শ্লোকঃ শিবং প্রতি শ্রীকৃষ্ণ বাক্যং। স্বাগমৈঃ কল্পিতৈস্ত্বঞ্চ জনান্‌মদ্বিমুখান্ কুরু। মাঞ্চগোপয় যেনস্যাৎ সৃষ্টিরে-



স্বাগমৈঃ স্বস্যাগমৈঃ শাস্ত্রৈঃ কল্পিতৈর্জনান্লোকান্মদ্বিমুখান্মদ্বিমুখান্ভক্তিহীনান্নিশ্চিতং ত্বমেবকুরু। তৎক্রমান্মাঞ্চগোপয়গোপনং কুরুযেনগোপনেনঅস্যাং সৃষ্টিরুত্তরোত্তরাক্রমেক্রমেবৃদ্ধির্বাহুল্যা-

ভবেদিত্যর্থঃ॥ ১৭ ॥ * ॥ * ॥ মায়াবাদমিতি॥ হেদেবিকলৌকলিযুগেব্রাহ্মণমূর্ত্তেনাময়াবৌদ্ধাবতারেণমায়াবাদং মিথ্যাবাদং। অসৎশাস্ত্রং বিহিতং রচিতং ভবত্যেব। তচ্ছাস্ত্রং বৌদ্ধমুচ্যতেআত্মব্রহ্মবাদং কথ্যতেইত্যর্থঃ। কথম্ভূতং শাস্ত্রং প্রচ্ছন্নং ভক্তিজ্ঞানকতত্ত্বাচ্ছাদিতমিত্যর্থঃ॥ ১৮ ॥ * ॥ * ॥ আত্মারামইতি॥ মনুষ্যোর্মেনমাত্রপরিগ্রহাঃ সাধবঃ সর্ব্ব-উরুক্রমেগোবিন্দেভক্তিসেবাং কুর্ব্বন্তি। কথম্ভূতাং ভক্তিং অহৈতুকীং হেতুরহিতাং জ্ঞানকর্ম্মাদ্যনাবৃতাঙ্খ্যানাবিলাসিতাশূন্যাং। কথম্ভূতামুনয়ঃ। আত্মারামাঃ আত্মনিভগবতিরমন্তিইতিনির্ব্বি-

বোত্তরোত্তরা॥ ১৭ ॥ * ॥ তত্রৈব উত্তরখণ্ডে পঞ্চবিংশাধ্যায়ে সপ্তম শ্লোকঃ। মায়াবাদমসচ্ছাস্ত্রং প্রচ্ছন্নং বৌদ্ধমুচ্যতে। ময়ৈব বিহিতং দেবি কলৌ ব্রাহ্মণ মূর্ত্তিনা॥ ১৮ ॥ * ॥ * ॥ শুনি ভট্টাচার্য্য হৈল পরম বিস্মিত। মুখে না নিঃসরে বাণী হইলা স্তম্ভিত॥ প্রভু কহে ভট্টাচার্য্য না কর বিস্ময়। ভগবানে ভক্তি পরম পুরুষার্থ হয়॥ আত্মারাম পর্য্যন্ত করে ঈশ্বর ভজন। ঐছে অচিন্ত্য ভগবানের গুণগণ॥ * ॥ তথাহি শ্রীমদ্ভাগবতে প্রথমস্কন্ধে সপ্তমাধ্যায়ে দশম শ্লোকঃ সৌনকাদীন্ প্রতি সূত বাক্যং। আত্মারামাশ্চ মুনয়ো নির্গ্রন্থা অপ্যুরুক্রমে। কুর্ব্বন্ত্যহৈতুকীং ভক্তিমিত্থংভূত গুণোহরিঃ॥ ১৯ ॥ * ॥ * ॥ শুনি ভট্টাচার্য্য কহে শুন মহাশয়। এই শ্লোকের অর্থ শুনিতে মনঃ হয়॥ প্রভু কহে তুমি কি অর্থ কর তাহা শুনি। পাছে আমি করিব অর্থ যেবা কিছু জানি॥ শুনি ভট্টাচার্য্য শ্লোক করিল ব্যাখান। তর্কশাস্ত্র মত উঠায় বিবিধ বিধান॥ নববিধ অর্থ কৈল শাস্ত্র মত লঞা।

কারাঃ পুনঃ। কথম্ভূতানির্গ্রন্থাঃ বিধিনিষেধহীনাঃ স্মরণাইত্যর্থঃ। চপুনরিত্থং ভূতগুণঃ আত্মারামগণাকর্ষীগুণৌযস্যসহরিঃ। সর্ব্বমানসহরণশীলোপিনিশ্চয়ঃ। অথবাআত্মারামবিষয়িনোপি-তদ্বিষয়সুখং হিত্বাউরুক্রমেগোবিন্দেঅহৈতুকীং ভক্তিং কুর্ব্বন্তিমুনয়োপিমুমুক্ষবোপিভুক্তিমুক্ত্যাদীনহিত্বাগোবিন্দেহেতুরহিতাং ভক্তিং কুর্ব্বন্তিইতিত্রয়ঃ। বৈধিভক্তিরাগভক্তিমার্গাদ্বয়ভেদেনাষ্ট-প্রকারাঅপ্যধিকারিণঃ। দাস্যসখ্যবাৎসল্যমধুররসানুক্রমেণচতুর্বিংশত্যধিকারিণঃ পূর্ব্বব্যাখ্যানুসারশান্তরসাধিকারিণস্ত্রয়ইতি। মুখ্যপঞ্চরসাধিকারিণঃ সপ্তবিংশতির্হাস্যাদিসপ্তরসানামেকবিংশ-

শুনি প্রভু কহে কিছু ঈষৎ হাসিয়া ॥ ভট্টাচার্য্য জানি তুমি সাক্ষাৎ বৃহস্পতি। শাস্ত্র ব্যাখ্যা করিতে ঐছে নাহি কার শক্তি ॥ কিন্তু তুমি অর্থ কৈলে পাণ্ডিত্য প্রতিভায়। ইহা বই শ্লোকের আছে আর অভিপ্রায় ॥ ভট্টাচার্য্যের প্রার্থনাতে প্রভু ব্যাখ্যা কৈল। তার সব অর্থ মধ্যে এক না ছুইল ॥ আত্মারাম শ্লোকে একাদশ পদ হয়। পৃথক পৃথক তার পদের অর্থ নিশ্চয় ॥ তত্তৎপদ প্রাধান্যে আত্মারাম মিলাইয়া। অষ্টাদশ অর্থ কৈল অভিপ্রায় লঞা ॥ ভগবান তার শক্তি তাঁর গুণগণ। অচিন্ত্য প্রভাব তিনের না যায় কথন ॥ অন্য যত সাধ্য সাধন করি আচ্ছাদন। এই তিন হরে সিদ্ধ সাধকের মনঃ ॥ সনকাদি শুকদেব তাহাতে প্রমাণ। এই মত নানা অর্থ করেন ব্যাখ্যান ॥ শুনি ভট্টা-

চার্য্যের মনে হৈল চমৎকার। প্রভুকে কৃষ্ণ জানি করে আপনা ধিক্কার ॥ ইহোঁত সাক্ষাৎ কৃষ্ণ মুঞি না জানিয়া। মহা অপরাধ কৈনু গর্ব্বিত হইয়া ॥ আত্ম নিন্দা করি লৈল প্রভুর শরণ। কৃপা করিবারে তবে প্রভুর হৈল মনঃ ॥ নিজ রূপ প্রভু তারে করাইল দর্শন। চতুর্ভুজ রূপ প্রভু হইলা তখন ॥ দেখাইল তাঁরে আগে চতুর্ভুজ রূপ। পাছে শ্যাম বংশীমুখ স্বকীয় স্বরূপ ॥ দেখি সার্ব্বভৌম দণ্ডবৎ করি পড়ি। পুনঃ উঠি স্তুতি করে দুই কর যুড়ি ॥ প্রভু কৃপায় তাঁর স্ফূরিল সব তত্ত্ব। নাম প্রেম দান আর বর্ণের মহত্ত্ব ॥ শত শ্লোক কৈল দণ্ড এক না যাইতে। বৃহস্পতি তৈছে শ্লোক না পারে করিতে ॥ শুনি সুখে প্রভু তাঁরে কৈল আলিঙ্গন। ভট্টাচার্য্য প্রেমাবেশে হৈল অচেতন ॥ অশ্রু স্তম্ভ পুলক স্বেদ কম্প থরহরি। নাচে গায় কান্দে পড়ে প্রভু পদ

ধরি ॥ দেখি গোপীনাথাচার্য্য হরষিত মনঃ। ভট্টাচার্য্যের নৃত্য দেখি হাসে প্রভুর গণ ॥ গোপীনাথাচার্য্য কহে মহাপ্রভুর প্রতি। সেই ভট্টাচার্য্যের তুমি কৈলে এই গতি ॥ প্রভু কহে তুমি মহাভক্ত তোমার সঙ্গ হৈতে। জগন্নাথ ইহারে কৃপা কৈল ভালমতে ॥ তবে ভট্টাচার্য্যে প্রভু সুস্থির করিল। স্থির হঞা ভট্টাচার্য্য বহু স্তুতি কৈল ॥ জগত নিস্তারিলে তুমি সেহ অল্প কার্য্য। আমা উদ্ধারিলে তুমি এ শক্তি আশ্চর্য্য ॥ তর্কশাস্ত্রে জড় আমি যৈছে লোহপিণ্ড। আমা দ্রবাইলে তুমি প্রতাপ প্রচণ্ড ॥ স্তুতি শুনি মহাপ্রভু নিজ বাসা আইলা। ভট্টাচার্য্য আচার্য্য দ্বারে ভিক্ষা করাইলা ॥ আর দিন প্রভু গেলা জগন্নাথ দরশনে। দর্শন করিলা জগন্নাথ শয্যোত্থানে ॥ পূজারী-

ত্যবিকারিণঃ এতে অষ্টচত্বারিংশদবিকারিণঃ উরুক্রমেগোবিন্দেআনুকুল্যেনপ্রতিকূল্যেনভক্তিং কুর্ব্বন্তীতার্থঃ ॥ ১৯ ॥ * ॥ শুষ্কমিতি ॥ মহাপ্রসাদং ভগবদ্ভুক্তশেষং প্রাপ্তমাত্রেণযেনকেনরূপেণ প্রাপণেনতৎক্ষণং ভোক্তব্যং। আবশ্যং ভোজনীয়ং। অত্রভোক্তব্যেকালবিচারণাকালবিবেচনানকর্ত্তব্যাইতি। কথম্ভূতং প্রসাদং। শুষ্কং কঠিনং চিরকালোষিতং পর্য্যুষিতং বাপিদুর্লক্ষিং বা। পুনঃ

আনিয়া মালা প্রসাদান্ন দিলা। প্রসাদান্ন মালা পাঞা প্রভু হর্ষ হৈলা॥ সেই প্রসাদান্ন মালা অঞ্চলে বান্ধিয়া। ভট্টাচার্য্যের ঘরে আইলা ত্বরাযুক্ত হঞা॥ অরুণোদয় কালে হৈল প্রভুর আগমন। সেই কালে ভট্টাচার্য্যের হৈল জাগরণ॥ কৃষ্ণ কৃষ্ণ স্ফুট কহি ভট্টাচার্য্য জাগিলা। কৃষ্ণ নাম শুনি প্রভুর আনন্দ বাড়িলা॥ বাহিরে প্রভুর তিঁহো পাইলা দরশন। অস্তেব্যস্তে আসি কৈল চরণ বন্দন॥ বসিতে আসন দিয়া দুঁহেত বসিলা। মহাপ্রসাদান্ন খুলি প্রভু হাতে দিলা॥ প্রসাদান্ন পাঞা ভট্ট আনন্দ হৈল মনঃ। কৃতার্থ হইয়া প্রসাদ করিল ভক্ষণ॥ স্নান সন্ধ্যা দন্তধাবন যদ্যপি না কৈল। চৈতন্য প্রসাদে মনের সব জাড্য গেল॥ ভক্তি করি মহাপ্রসাদ কর পাতি লৈল। এই শ্লোক পড়ি অন্ন ভক্ষণ করিল॥ * ॥ তথাহি পদ্মপুরাণং। শুষ্কং পর্য্যুষিতং বাপিনীতম্বা দুর দেশতঃ। প্রাপ্ত মাত্রেণ ভোক্তব্যং নাত্রকাল বিচারণাঃ॥ ২০ ॥ * ॥ * ॥ তত্রৈব। ন দেশ নিয়ম স্তত্র ন কাল নিয়ম স্তথা। প্রাপ্তমন্নং দ্রুতং শিষ্টৈ র্ভোক্তব্যং হরিরব্রবীৎ॥ ২১ ॥ * ॥ * ॥ দেখিয়া আনন্দ হৈল মহাপ্রভুর মনঃ। প্রেমাবিষ্ট হঞা প্রভু কৈল আলিঙ্গন॥ দুই জনে ধরি দুহেঁ করেন নর্ত্তন। প্রভু ভৃত্য দুঁহা স্পর্শে দুহেঁ ফুলে মনঃ॥ স্বেদ কম্প অশ্রু দুঁহে আনন্দে ভাসিলা। প্রেমাবিষ্ট হঞা প্রভু কহিতে লাগিলা॥ আজি মুঞি অনায়াসে জিনিনু ত্রিভুবন। আজি মুঞি করিনু বৈকুণ্ঠ আরোহণ॥ আজি মোর পূর্ণ হৈল সর্ব্ব অভিলাষ। সার্ব্বভৌমের হৈল মহাপ্রসাদে বিশ্বাস॥ আজি তুমি নিষ্কপটে হৈলা কৃষ্ণাশ্রয়। কৃষ্ণ আজি নিষ্কপটে তোমা হইলা সদয়॥ আজি সে খণ্ডিল তোমার

কথম্ভূতং বাদূরদেশতঃ বহুদূরদেশাদপিনীতং আনীতং বেত্যর্থঃ॥ ২০ ॥ কমলেতি॥ যস্যান্নস্যব্রহ্মনীকমলাস্বয়ং লক্ষ্মীঃ। তস্যভোক্তাভোজনীয়ঃ স্বয়মেবজনার্দ্দনঃ শ্রীকৃষ্ণঃ। তদ্ভুক্তশেষং

প্রাপ্তমাত্রেণভোক্তব্যং। অত্রকালাকালবিচারনকর্ত্তব্যং ইত্যর্থঃ॥ ২১ ॥ * ॥ * ॥ যেষামিতি॥ সএবভগবান্‌অনন্তঃ। যেষাং সম্বন্ধেদয়য়েৎদয়াং কুর্য্যাৎ। তেজনাঃ দুস্তরাং মহা-ঘোরাং দেবমায়াং। অতিতরন্তিউত্তীর্ণাভবন্তীতি। শ্বশৃগালভক্ষেকুক্কুরশৃগালভক্ষণীয়েশরীরেমমাহমিতিধীর্বুদ্ধিরেষাং কৃষ্ণানুগৃহীতানাং নভবন্তীত্যর্থঃ। কথম্ভূতভগবান্‌যদিনির্ব্বচনীকং নিষ্কৈ-তবং যথাস্যাত্তথা। সর্ব্বাত্মনাসর্ব্বপ্রকারেণ। আশ্রিতং পদং। আশ্রয়ণীয়ং চরণংযস্যসঃ॥ ২২ ॥ * ॥ * ॥ পুরাণান্তরেযথা॥ হরের্নামেত্যাদিশ্লোকদ্বয়েনাম্বন্তদেবাহ। কৃতেসত্য

দেহাদি বন্ধন। আজি তুমি ছিন্ন কৈলে মায়ার বন্ধন॥ আজি কৃষ্ণ প্রাপ্তি যোগ্য হৈল তোমার মনঃ। বেদ ধর্ম্ম লঙ্ঘি কৈলে প্রসাদ ভক্ষণ॥ * ॥ তথাহি শ্রীমদ্ভাগবতে দ্বিতীয়স্কন্ধে সপ্তমাধ্যায়ে একচত্বারিংশৎ শ্লোকে নারদং প্রতি ব্রহ্ম বাক্যং। যেষাংসএব ভগবান্‌দয়য়েদনন্তঃ সর্ব্বাত্মনাশ্রিতপদো যদি নির্ব্যলীকং। তে দুস্তরামতিতরন্তিচ দেবমায়াং নৈষাংমমাহমিতিধীঃশ্বশৃগালভক্ষ্যে॥ ২২ ॥ * ॥ * ॥ এত কহি মহাপ্রভু আইলা নিজ স্থানে। সেই হৈতে ভট্টাচার্য্যের খণ্ডিলাভিমানে॥ গোপীনাথার্য্য তার বৈষ্ণবতা দেখিয়া। হরি হরি বলি নাচে হাত তালি দিয়া॥ আর দিন ভট্টাচার্য্য আইলা দর্শনে। জগন্নাথ না দেখি আইলা প্রভু স্থানে॥ দণ্ডবৎ করি কৈল বহুবিধ স্তুতি। দৈন্য করি কহে নিজ পূর্ব্ব দুর্ম্মতি॥ ভক্তি সাধন শ্রেষ্ঠ শুনিতে হৈল মনঃ। প্রভু উপদেশ কৈল নাম সংকীর্ত্তন॥ * ॥ তথাহি হরিভক্তিবিলাসস্যৈকাদশ বিলাসে দ্বিচত্বারিংশাধিক দ্বিশতাঙ্কধৃত বৃহন্নারদীয়ং। হরের্নাম হরের্নাম হরের্নামৈব কেবলং। কলৌ নাস্ত্যেব নাস্ত্যেব নাস্ত্যেব গতিরন্যথা॥ ২৩ ॥ * ॥ * ॥ এই শ্লোকের অর্থ শুনাল করিয়া বিস্তার। শুনি ভট্টাচার্য্য মনে হৈল চমৎকার॥ গোপীনাথাচার্য্য বলে আমি পূর্ব্বে যে কহিল। শুনি ভট্টাচার্য্য তোমার সেইত হইল॥ ভট্টাচার্য্য কহে তাঁরে করি ৩১

যুগেধ্যানেনবিষ্ণুং প্রাপ্নোতি। কলৌতদ্ধ্যানং নাস্ত্যেবকেবলং হরের্নামৈব। ভজনমিতি॥ ত্রেতায়াং ত্রেতাযুগেযজ্ঞাদিভির্বিষ্ণুং প্রাপ্নোতিকলৌতৎযজ্ঞাদিনাস্ত্যেবকেবলং হরের্নামৈবভজনং। দ্বাপরেদ্বাপরযুগেপরিচর্য্যাদিভিঃ সেব্যদিভির্বিষ্ণুং প্রাপ্নোতিস। কলৌনাপরিচর্য্যানাস্ত্যেবকেবলং হরের্নামৈবভজনং। অন্যথাধ্যানযাগপরিচর্য্যাদিভিঃ গতির্নাস্তি কলৌনাস্ত্যেব।

কলৌতৎপ্রাপণং হরিকীর্ত্তনাৎ। কখনরোদিন্ গায়ন্ নর্ত্তন্ হরিঃ প্রাপ্যতে॥ ২৩ ॥ * ॥ * ॥ বৈরাগ্যেতি॥ যএকপুরাণপ্রধানঃ পুরুষঃ সর্ব্বান্তর্যামী। বৈরাগ্যবিদ্যানিজভক্তিযোগং শিক্ষার্থং। বৈরাগ্যবিধানং নিজভক্তিযোগমিতিদ্বয়ং লোকেউপদেশার্থং। উপদেশনিমিত্তায়ঃ কৃপাম্বুধিঃ করুণাসমুদ্রঃ শ্রীকৃষ্ণচৈতন্যপ্রভুঃ শরীরধারীভবতি। তং চৈতন্যচন্দ্রং

নমস্কারে। তোমার সম্বন্ধে প্রভু কৃপা কৈল মোরে॥ তুমি মহাভাগবত আমি তর্ক অন্ধে। প্রভু কৃপা কৈল মোরে তোমার সম্বন্ধে॥ বিনয় শুনি তুষ্ট প্রভু কৈল আলিঙ্গন। কহিল করহ যাঞা ঈশ্বর দরশন॥ জগদানন্দ দামোদর দুই সঙ্গে লঞা। ঘর আইল ভট্টাচার্য্য জগন্নাথ দেখিয়া॥ উত্তম উত্তম প্রসাদ তাহাই আনিলা। নিজ বিপ্র হাতে দুই জন সঙ্গে দিলা॥ নিজ দুই শ্লোক লিখিল তালপাতে। প্রভুকে দিহ বুলি দিল জগদানন্দ হাতে॥ প্রভু স্থানে আইলা দুঁহে প্রসাদ পত্রী লঞা। মুকুন্দদত্ত পত্রী নিল তার হাতে পাঞা॥ দুই শ্লোক বাহির ভিতে লিখিয়া রাখিল। তবে জগদানন্দ পত্রী প্রভুকে লঞা দিল॥ প্রভু শ্লোক পড়ি পত্রী চিরিয়া ফেলিল। ভিত্তে দেখি ভক্ত সব শ্লোক কণ্ঠে কৈল॥ * ॥ তথাহি শ্রীচৈতন্যচন্দ্রোদয় নাটকে ষষ্ঠাঙ্কে দ্বাত্রিংশাঙ্কে ধৃতৌ সার্ব্বভৌম ভট্টাচার্য্য কৃত শ্লোকৌ॥ বৈরাগ্য বিদ্যা নিজ ভক্তিযোগ শিক্ষার্থমেকঃ পুরুষঃ পুরাণঃ। শ্রীকৃষ্ণচৈতন্য শরীর ধারী কৃপাম্বুধির্যস্তমহং প্রপদ্যে॥ ২৪ ॥ * ॥ কালান্নষ্টং ভক্তিযোগং নিজং যঃ প্রাদুষ্কর্ত্তুং কৃষ্ণচৈতন্য নামা। আবির্ভূতস্তস্য পাদারবিন্দে গাঢ়ং গাঢ়ং লীয়তাং চিত্তভৃঙ্গঃ॥ ২৫ ॥ * ॥ * ॥ এই দুই শ্লোক ভক্ত কণ্ঠ মণি হার। সার্ব্বভৌমের কীর্ত্তি ঘোষে ঢক্কা বাদ্যাকার॥ সার্ব্বভৌম হৈলা প্রভুর ভক্ত এক জন। মহাপ্রভুর সেবা বিনা নাহি অন্য মনঃ॥ শ্রীকৃষ্ণ চৈতন্য শচীসুত গুণধাম। এই ধ্যান এই জপ লয় এই নাম॥ এক দিন সার্ব্বভৌম প্রভু আগে

মহংপ্রভুমহং প্রপদ্যেশরণং ব্রজামীত্যর্থঃ॥ ২৪ ॥ * ॥ * ॥ কালাদিতি॥ কালাৎকালদোষাৎভক্তিযোগং নষ্টং নাশনং নিজং ভক্তিযোগং পুনঃ প্রাদুষ্কর্ত্তুং প্রকটীকর্ত্তুং নিমিত্তায়। যঃ শ্রীকৃষ্ণ চৈতন্যনামানামস্বরূপিভৃঙ্গঃ ভ্রমরঃ। আবির্ভূতঃ প্রকটিতবান্। তস্যশ্রীকৃষ্ণচৈতন্যস্যপাদারবিন্দেপাদকমলেগাঢ়ং গাঢ়ং অতিশয়ং যথাস্যাত্তথালীয়তাং প্রাপ্যতাং চিত্তয়াক্তিত্তেইত্যর্থঃ॥ ২৫ ॥

॥ * ॥ * ॥ তত্তেইতি ॥ হেপ্রভোহেগোবিন্দতত্তস্মাৎতেতবানুকম্পাং অনুগতাং ভক্তিং সেবাং সুসমীক্ষমাণঃ কদাভবিষ্যতি। সুষ্ঠুসাকুত্যেনেক্ষমাণঃ। অথবামন্যমানঃ। যদা-
ভবিষ্যতি। আত্মকৃতং সাজ্জিতং বিপাকং কর্ম্মফলং। অনাসক্তঃ সন্ভুঞ্জানস্ত্রবসন্। হৃদ্বাগ্বপুর্ভিঃ। মনোবাক্শরীরৈঃ করণৈঃ। তেতুভ্যং নমইতি। বিদধন্কুর্ব্বন্সন্যোজনঃ জীবেতশরীরং



আইলা। নমস্কার করি শ্লোক পড়িতে লাগিলা ॥ ভাগবতের ব্রহ্ম স্তবের শ্লোক পড়িলা। শ্লোক শেষে দুই অক্ষর পাঠ ফিরাইলা ॥ * ॥ তথাহি শ্রীমদ্ভাগবতে দশমস্কন্ধে চতুর্দ্দশাধ্যায়ে অষ্টম শ্লোকং শ্রীভগবন্তং প্রতি ব্রহ্ম বাক্যং। তত্তেনুকম্পাং সুসমীক্ষমাণো ভুঞ্জান এবাত্মকৃতং বিপাকং। হৃদ্বাগ্বপুর্ভির্ব্বিদধন্নমস্তে জীবেতযোমুক্তি পদে সদায়ভাক্ ॥ ২৬ ॥ * ॥ * ॥ প্রভু কহে মুক্তি পদ ইহাঁ পাঠ হয়। ভক্তি পদ কেনে পড় কি তোমার আশয় ॥ ভট্টাচার্য্য কহে ভক্তি সম নহে মুক্তি ফল। ভগবদ্ভক্তি বিমুখের হয় দণ্ড কেবল ॥ কৃষ্ণের বিগ্রহ যেই সত্য নাহি মানে। যেই নিন্দা যুদ্ধাদিক করে তার সনে ॥ সেই দুইর দণ্ড হয় ব্রহ্ম সাযুজ্য মুক্তি ॥ তাঁর মুক্তি ফল নহে যেই করে ভক্তি ॥ যদ্যপি মুক্তি হয়ে এই পঞ্চ প্রকার। সালোক্য সামীপ্য সারূপ্য সাযুজ্য আর ॥ সালোক্যাদি চারি যদি হয় সেবা দ্বার। তবু কদাচিত ভক্ত করে অঙ্গীকার ॥ সাযুজ্য শুনিতে ভক্তের হয় ঘৃণা ভয়। নরক বাঞ্ছয়ে তবু সাযুজ্য না লয় ॥ ব্রহ্মে ঈশ্বরে সাযুজ্য দুইত প্রকার। ব্রহ্ম সাযুজ্য হৈতে ঈশ্বর সাযুজ্য ধিক্কার ॥ * ॥ তথাহি শ্রীমদ্ভাগবতে তৃতীয়-স্কন্ধে একোনত্রিংশোধ্যায়ে একাদশ শ্লোকে দেবহূতিং প্রতি কপিলদেব বাক্যং ॥ সালোক্য সার্ষ্টি সামীপ্য সারূপ্যৈকত্বমপ্যুত। দীয়মানং ন গৃহ্ণন্তি বিনা মৎ-সেবনং জনাঃ ॥ ২৭ ॥ * ॥ * ॥ প্রভু কহে মুক্তিপদের আর অর্থ হয়। মুক্তিপদ শব্দে সাক্ষাৎ ঈশ্বর কহয় ॥ মুক্তিপদে যার সেই মুক্তিপদ হয়।



রক্ষতি। মুক্তিপদেস্বাশ্রয়েগোবিন্দেদায়ভাক্স্বপদাভাভবতিসঃ তমেবস্বপদদায়িকত্ববমীতার্থঃ ॥ ২৬ ॥ * ॥ * ॥ সালোক্যেতি। উত্তভো হে উদ্ধব। জনাঃ শুদ্ধভক্তাঃ মৎসেবনং বিনাদীয়-
মানং মুক্তিপঞ্চবিধমপিনগৃহ্ণন্তিনাঙ্গীকুর্ব্বন্তিইত্যর্থঃ। পঞ্চবিধং কথম্ভূতং সালোক্যএকস্মিল্লোকেবাসত্বং। সার্ষ্টিসমানৈশ্বর্য্যত্বং। সামীপ্যং নিকটবর্ত্তিত্বং। সারূপ্যংসমানরূপং একত্বমপিসা-

বৃত্যাং তুল্যযোজনত্বং। এতাপঞ্চবিধমুক্তিঃ। প্রেমানন্দপূর্ণাকৃষ্ণভক্ত্যানেচ্ছন্তীতার্থঃ॥ ২৭ ॥ * ॥ * ॥ ইতিমধ্যখণ্ডে ষষ্ঠঃ পরিচ্ছেদঃ॥ * ॥ ৬ ॥ * ॥ ধন্যমিতি॥ সঃ শ্রীকৃষ্ণ-

নবম পদার্থ মুক্ত্যে কিম্বা সমাশ্রয়॥ দুই অর্থে কৃষ্ণ কহি কহে পাঠ ফিরি। সার্ব্বভৌম কহে ও পাঠ কহিতে না পারি॥ যদ্যপি তোমার অর্থ এই শব্দে কহে। তথাপি আশ্লিষ্য দোষে কহন না যায়ে॥ যদ্যপিহ মুক্তি শব্দের হয় পঞ্চ বৃত্তি। রূঢ়ি বৃত্তে কহে তভু সাযুজ্যে প্রতীতি॥ মুক্তি শব্দ কহিতে হয় ঘৃণা ত্রাস। ভক্তি শব্দ কহিতে মনে হয়ত উল্লাস॥ শুনিয়া হাসেন প্রভু আনন্দিত মনে। ভট্টাচার্য্যে কৈল প্রভু দৃঢ় আলিঙ্গনে॥ যেই ভট্টাচার্য্য পড়ে পড়ায় মায়াবাদ। তার ঐছে বাক্য স্ফুরে চৈতন্য প্রসাদ॥ লোহাতে যাবৎ স্পর্শ হেম নাহি করে। তাবৎ স্পর্শমণি কেহ চিনিতে না পারে॥ ভট্টাচার্য্যের বৈষ্ণবতা দেখি সর্ব্ব জন। প্রভুকে জানিল সাক্ষাৎ ব্রজেন্দ্র নন্দন॥ কাশীমিশ্র আদি যত নীলাচল বাসী। শরণ লইল সবে প্রভু পদে আসি॥ সেই সব কথা আগে করিব বর্ণন। ইবে কহি প্রভুর দক্ষিণ যাত্রা বিবরণ॥ সার্ব্বভৌম করে ঐছে প্রভুর সেবন। যৈছে পরিপাটী করে ভিক্ষা নির্ব্বাহণ॥ বিস্তারিয়া আগে তাহা করিব বর্ণন। এই মহাপ্রভুর লীলা সার্ব্বভৌম মিলন॥ ইহা যেই শ্রদ্ধা করি করয়ে শ্রবণ। জ্ঞান কর্ম্ম পাশ হৈতে হয় বিমোচন॥ শ্রদ্ধায় চৈতন্য লীলা শুনে যেই জন। অচিরে মিলয়ে তাঁরে চৈতন্য চরণ॥ শ্রীরূপ রঘুনাথ পদে যার আশ। চৈতন্য চরিতামৃত কহে কৃষ্ণদাস॥ * ॥ ইতি শ্রীচৈতন্যচরিতামৃতে মধ্যখণ্ডে সার্ব্বভৌমোদ্ধারণো নাম ষষ্ঠঃ পরিচ্ছেদঃ॥ * ॥ ৬ ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ গ্রন্থকারস্য। ধন্যং তং নৌমি চৈতন্যং বাসুদেবং দয়ার্দ্র ধীঃ। নষ্টকুষ্টং রূপপুষ্টং ভক্তিতুষ্টং চকারযঃ॥ ১ ॥ * ॥ * ॥ জয় জয় শ্রীচৈতন্য জয়

চৈতন্যঃ। বাসুদেবনামানং দ্বিজং নষ্টকুষ্ঠং বিনাশকুষ্ঠং মহারোগং যস্যাতং। রূপপুষ্টং রূপেণৈবসুন্দরং শরীরং যস্যাতং। ভক্তিতুষ্টং ভক্ত্যাভজনেনতুষ্টমন্তর্বহিরানন্দোযস্যাতং যশ্চকারকরোতি-

নিত্যানন্দ। জয়াদ্বৈতচন্দ্র জয় গৌরভক্ত বৃন্দ ॥ এই মতে সার্ব্বভৌমের নিস্তার করিল। দক্ষিণ গমনে প্রভুর ইচ্ছা উপজিল ॥ মাঘ শুক্লপক্ষে প্রভু করিল সন্ন্যাস। ফাল্গুণে আসিয়া কৈল নীলাচলে বাস ॥ ফাল্গুণের শেষে দোলযাত্রা সে দেখিল। প্রেমাবেশে বহুবিধ নৃত্য গীত কৈল ॥ চৈত্রে রহি কৈল সার্ব্বভৌম বিমোচন। বৈশাখ প্রথমে দক্ষিণ যাইতে হৈল মনঃ ॥ নিজগণ আনি কহে বিনয় করিয়া। আলিঙ্গন করি সবায় শ্রীহস্তে ধরিয়া ॥ তোমা সবা জানি আমি প্রাণাধিক করি। প্রাণ ছাড়া যায় তোমা সবা ছাড়িতে না পারি ॥ তুমি সব বন্ধু মোর বন্ধুকৃত্য কৈলে। ইহাঁ আনি মোরে জগন্নাথ দেখাইলে ॥ এবে সবা স্থানে মুঞি মাগো এক দানে। সবে মেলি আজ্ঞা দেহ যাইব

দক্ষিণে ॥ বিশ্বরূপ উদ্দেশে অবশ্য আমি যাব। একাকী যাইব কাহো সঙ্গে না লইব ॥ সেতুবন্ধ হৈতে আমি না আসি যাবৎ। নীলাচলে তুমি সব রহিবে তাবৎ ॥ বিশ্বরূপ সিদ্ধ প্রাপ্তি জানেন সকল। দক্ষিণ দেশ উদ্ধারিতে করেন এই ছল ॥ শুনিয়া সবার মনে হৈলা মহা দুঃখ। নিঃশব্দ হইলা সবে শুকাইল মুখ ॥ নিত্যানন্দ প্রভু কহে ঐছে কৈছে হয়। একাকী যাইবে তুমি কে ইহা সহয় ॥ এক দুই সঙ্গে চলু না পড় হঠরঙ্গে। যারে কহ সেই দুই চলুক তোমার সঙ্গে ॥ দক্ষিণের তীর্থ পথ আমি সব জানি। আমি সঙ্গে যাই প্রভু আজ্ঞা দেহ তুমি ॥ প্রভু কহে আমি নর্ত্তক তুমি সূত্রধার। তুমি যৈছে নাচাও তৈছে নর্ত্তন আমার ॥ সন্ন্যাস করিয়া আমি চলিলাম বৃন্দাবন। তুমি আমা লঞা আইলে অদ্বৈত ভবন ॥ নীলাচল আসিতে পথে ভাঙ্গিলা মোর দণ্ড। তোমা ৩৩

সবার গাঢ় স্নেহে আমার কার্য্য ভঙ্গ ॥ জগদানন্দ চাহে আমায় বিষয় ভুঞ্জাতে। যেই কহে সেই ভয়ে চাহিয়ে করিতে ॥ কভু যদি ইহার বাক্য করিয়ে অন্যথা। ক্রোধে তিন দিন মোরে নাহি কহে কথা ॥ মুকুন্দ হয়েন দুঃখী দেখি সন্ন্যাস ধর্ম্ম। তিন বার শীতে স্নান ভূমিতে শয়ন ॥ অন্তরে দুঃখী মুকুন্দ নাহি কহে মুখে। ইহার দুঃখ দেখি মোর দ্বিগুণ হয়ে দুঃখে ॥ আমিত সন্ন্যাসী দামোদর ব্রহ্মচারী। সদা রহে আমার উপর শিক্ষা দণ্ড ধরি ॥ ইহার আগে আমি না জানি ব্যবহার। ইহারে না ভায় স্বতন্ত্র চরিত্র আমার ॥ লোকাপেক্ষা নাহি ইহার কৃষ্ণ কৃপা হৈতে। আমি কভু লোকাপেক্ষা না পারি ছাড়িতে ॥ অতএব তুমি সব রহ নীলাচলে। দিন কত তীর্থ আমি ভ্রমিব একলে ॥

ইহা সবার বশ প্রভু হয় যে যে গুণে। দোষ রূপ ছলে করে গুণ আস্বাদনে॥ চৈতন্যের ভক্ত বাৎসল্য অকথ্য কথন। আপনে বৈরাগ্য দুঃখ করেন সহন॥ সেই দুঃখ দেখি যেই ভক্ত দুঃখ পায়। সেই দুঃখ তার শক্ত্যে সহন না যায়॥ গুণে দোষোদ্গার ছলে সবা নিষেধিয়া। একাকী ভ্রমিতে তীর্থ বৈরাগ্য করিয়া॥ তবে চারি জন বহু বিনতি করিল। স্বতন্ত্র ঈশ্বর প্রভু কভু না মানিল॥ তবে নিত্যানন্দ কহে যে আজ্ঞা তোমার। দুঃখ সুখ যে হউক কর্ত্তব্য আমার॥ কিন্তু এক নিবেদন করোঁ আরবার। বিচার করিয়া তাহা কর অঙ্গীকার॥ কৌপীন বহির্ব্বাস আর জলপাত্র। আর কিছু নাহি যাবে সবে এই মাত্র॥ তোমার দুই হস্ত বদ্ধ নাম গণনে। জলপাত্র বহির্ব্বাস বহিবে কেমনে॥

প্রেমাবেশে পথে তুমি হবে অচেতন। এসব সামগ্রী তোমার কে করে রক্ষণ॥ কৃষ্ণদাস নাম এই সরল ব্রাহ্মণ। ইহা সঙ্গে করি লেহ ধর নিবেদন॥ জল-পাত্র বস্ত্র বহি তোমা সঙ্গে যাবে। যে তোমার ইচ্ছা কর কিছু না বুলিবে॥ তবে তাঁর বাক্য প্রভু করি অঙ্গীকারে। তাঁহা সবা লঞা গেলা সার্ব্বভৌম ঘরে॥ নমস্করি সার্ব্বভৌম আসন নিবেদিল। সবাকারে মিলি তবে আসনে বসিল॥ নানা কৃষ্ণ বার্ত্তা প্রভু কহিল তাঁহারে। তোমার ঠাঞি আইলাঙ আমি আজ্ঞা মাগিবারে॥ সন্ন্যাস করি বিশ্বরূপ গিয়াছে দক্ষিণে। অবশ্য করিব আমি তাঁর অন্বেষণে॥ আজ্ঞা দেহ অবশ্য আমি দক্ষিণে চলিব। তোমার আজ্ঞাতে শুভে লেউটে আসিব॥ শুনি সার্ব্বভৌম হৈল অত্যন্ত কাতর। চরণে ধরিয়া কহে বিষাদ উত্তর॥ বহু জন্মের পুণ্য ফলে পাই তোমা সঙ্গ। হেন

সঙ্গ বিধি মোরে করিলেক ভঙ্গ॥ শিরে বজ্র পড়ে যদি পুত্র মরি যায়। তাহা সহি তোমার বিচ্ছেদ সহন না যায়॥ স্বতন্ত্র ঈশ্বর তুমি করিবে গমন। দিন কথো রহ দেখি তোমার চরণ॥ তাঁহার বিনয়ে প্রভুর শিথিল হৈল মনঃ। রহিল দিবস কত না হৈল গমন॥ ভট্টাচার্য্য আগ্রহ করি করেন নিমন্ত্রণ। গৃহে পাক করি প্রভুকে করান ভোজন॥ তাঁহার ব্রাহ্মণী তাঁর নাম-ষাঠীর মাতা। রান্ধি ভিক্ষা দেন তিঁহো আশ্চর্য্য তাঁর কথা॥ আগেত কহিব তাহা করিয়া বিস্তার। এবে কহি প্রভুর দক্ষিণ যাত্রা সমাচার॥ দিন পাঁচ রহি প্রভু ভট্টাচার্য্য স্থানে। চলিবার লাগি আজ্ঞা মাগিলা আপনে॥ প্রভুর আগ্রহে ভট্ট সম্মত হইলা। প্রভু তাঁরে লঞা জগন্নাথ মন্দিরে গেলা॥ দর্শন করি

বানঃ দয়াত্র শীর্ষয়ত্বাআর্দ্রীভূতাবীবু দ্ধির্যস্যতং। তং ধন্যং জগজ্জনদুঃখনাশকং চৈতন্যপ্রভুং লৌহিত্যাষ্টাঙ্গৈর্নমনং করোমীত্যর্থঃ॥ ১ ॥ * ॥ * ॥ বজ্রাদপীতি॥ লোকোত্তরাণাং

ঠাকুর পাশ আজ্ঞা মাগিলা। পূজারী মালা প্রসাদ প্রভুরে আনি দিলা॥ আজ্ঞা মালা পাঞা হর্ষে নমস্কার করি। আনন্দে দক্ষিণদেশ চলে গৌরহরি॥ ভট্টাচার্য্য সঙ্গে আর যত নিজজন। জগন্নাথ প্রদক্ষিণ করি করিলা গমন॥ সমুদ্র তীরে তীরে আলালনাথ পথে। সার্ব্বভৌম কহিলেন আচার্য্য গোপী-নাথে॥ চারি কৌপীন বহির্ব্বাস রাখিয়াছি ঘরে। তাহা প্রসাদান্ন লঞা আইস বিপ্র দ্বারে॥ তবে সার্ব্বভৌম কহে প্রভুর চরণে। অবশ্য পালিবে প্রভু মোর নিবেদনে॥ রামানন্দ রায় আছে গোদাবরী তীরে। অধিকারী হয়েন তিঁহো বিদ্যানগরে॥ শূদ্র বিষয়ী জ্ঞানে অপেক্ষা না করিবে। আমার বচনে তাঁরে অবশ্য মিলিবে॥ তোমার সঙ্গের যোগ্য তিঁহো এক জন। পৃথিবীতে রসিক ভক্ত নাহি তাঁর সম॥ পাণ্ডিত্য আর ভক্তিরস দুঁহের তিঁহো সীমা। সম্ভাষিলে জানিবে তুমি তাঁহার মহিমা॥ অলৌকিক বাক্য চেষ্টা তাঁর না বুঝিয়া। পরিহাস করিয়াছি তাঁরে বৈষ্ণব জানিয়া॥ তোমার প্রসাদে ইবে জানিনু তাঁর তত্ত্ব। সম্ভাষিলে জানিবে তাঁর যেমন মহত্ত্ব॥ অঙ্গীকার করি প্রভু তাঁহার বচন। তাঁরে বিদায় দিতে তাঁরে কৈল আলিঙ্গন॥ ঘরে কৃষ্ণ ভজি মোরে করহ আশীর্ব্বাদ। নীলাচলে আসি যেন তোমার প্রসাদ॥ এত বলি মহাপ্রভু করিলা গমন। মূর্চ্ছিত হইয়া তাঁহা পড়িলা সার্ব্বভৌম॥ তাঁরে উপেক্ষিয়া কৈল শীঘ্র গমন। কে বুঝিতে পারে মহাপ্রভুর চিত্ত মনঃ॥ মহানুভাবের চিত্তের স্বভাব এই হয়। পুষ্প সম কোমল কঠিন বজ্রময়॥ * ॥ তথাহি ভগভূতি কৃত বীরচরিত্রস্তোত্তর চরিত্রে তৃতীয়াঙ্কে ত্রয়োবিংশ শ্লোকঃ। বজ্রাদপি কঠোরাণি মৃদূনি কুসুমাদপি। লোকোত্তরাণাং চেতাংসি কোহিবিজ্ঞাতুমীশ্বরঃ॥ ২ ॥ * ॥ * ॥ নিত্যানন্দ প্রভু ভট্টাচার্য্য উঠাইলা। তাঁর লোক সঙ্গে তাঁর ঘরে পাঠাইলা॥ ভক্তগণ শীঘ্র আসি কৈল প্রভুর সাথ। বস্ত্র প্রসাদ লঞা তবে আইলা গোপীনাথ॥ সবা সঙ্গে প্রভু তবে আলালনাথ আইলা। নমস্কার করি তাঁরে বহু স্তুতি কৈলা॥ প্রেমাবেশে

অলৌকিকানাং জগদ্‌বন্দনীয়ানাং চেতাংসিমনাংসিবিজ্ঞাতুং জানিতুং কোহিজনঃ। ঈশ্বরঃ পরমসমর্থস্তর্বর্দ্ধি। কথম্ভূতানিজগবন্দনাংসি বজ্রাদপিমহাকুলিশাদপিকঠোরাণিকঠিনানীত্যর্থঃ। পুনঃ

কীদৃশানিকুসুমাদপিমহাকমলাদপিসুকুমিকোমলানীত্যর্থঃ॥ ২ ॥ * ॥ * ॥ কৃষ্ণকৃষ্ণেতি॥ হেকৃষ্ণহেকৃষ্ণইত্যাদিমাং রক্ষরক্ষাং কুরু। মাং পাহিপবিত্রং কুর্বিত্যর্থঃ। অন্যৎসুগমমিতি॥

নৃত্য গীত কৈল কথোক্ষণ। দেখিতে আইলা তাহা বৈসে যত জন॥ চৌদিকেতে সব লোক বলে হরি হরি। প্রেমাবেশে মধ্যে নৃত্য করে গৌরহরি॥ কাঞ্চন সদৃশ দেহ অরুণ বসন। পুলকাশ্রু কম্প স্বেদ তাহাতে ভূষণ॥ দেখিতে লোকের মনে হৈল চমৎকার। যত লোক আইসে কেহ নাহি যায় ঘর॥ কেহ নাচে কেহ গায় শ্রীকৃষ্ণ গোপাল। প্রেমেতে ভাসিল লোক স্ত্রী বৃদ্ধ আবাল॥ দেখি নিত্যানন্দ প্রভু কহে ভক্তগণে। এই রূপ আগে নৃত্য হবে গ্রামে গ্রামে॥ অতিকাল হৈল লোক ছাড়িয়া না যায়। তবে নিত্যানন্দ গোসাঞি সৃজিল উপায়॥ মধ্যাহ্ন করিতে গেলা প্রভুকে লইয়া। তাহা দেখি লোক আইসে চৌদিকে ধাইয়া॥ মধ্যাহ্ন করিতে আইল দেবতা মন্দিরে। নিজগণ প্রবেশি কপাট দিল দ্বারে॥ তবে দুই প্রভুরে গোপীনাথ ভিক্ষা করাইল। প্রভুর শেষ প্রসাদান্ন সবে বাঁটি খাইল॥ শুনি শুনি লোক সব আসি বহির্দ্বারে। হরি হরি বলি লোক কলরব করে॥ তবে মহাপ্রভু দ্বার করাইল মোচন। আনন্দে আসিয়া লোক পাইল দরশন॥ এই মত সন্ধ্যা পর্য্যন্ত লোক আইসে যায়। বৈষ্ণব হইল লোক সবে নাচে গায়॥ এই রূপে সেই ঠাঞি ভক্তগণ সঙ্গে। সেই রাত্রি গোঙাইল কৃষ্ণ কথা রঙ্গে॥ প্রাতঃকালে স্নান করি করিলা গমন। ভক্তগণে বিদায় দিল করি আলিঙ্গন॥ মূর্চ্ছিত হইয়া সবে ভূমিতে পড়িলা। তাহা সবা পানে প্রভু ফিরি না চাহিলা॥ বিচ্ছেদে ব্যাকুল প্রভু চলিলা দুঃখি হঞা। পাছে কৃষ্ণদাস যায় জলপাত্র লঞা॥ ভক্তগণ উপবাসী তাহাঞি রহিলা। আর দিনে দুঃখী হঞা নীলাচলে আইলা॥ মত্তসিংহ প্রায় প্রভু করিলা গমন। প্রেমাবেশে যায় করি নাম সংকীর্ত্তন॥ * ॥ শ্রীকৃষ্ণচৈতন্যস্য বাক্যং॥ কৃষ্ণ কৃষ্ণ কৃষ্ণ কৃষ্ণ কৃষ্ণ কৃষ্ণ কৃষ্ণহে। কৃষ্ণ কৃষ্ণ কৃষ্ণ কৃষ্ণ কৃষ্ণ কৃষ্ণ কৃষ্ণহে॥ কৃষ্ণ কৃষ্ণ কৃষ্ণ কৃষ্ণ কৃষ্ণ কৃষ্ণ রক্ষমাং। কৃষ্ণ কৃষ্ণ কৃষ্ণ কৃষ্ণ কৃষ্ণ কৃষ্ণ পাহিমাং॥ রাম রাঘব রাম রাঘব রাম রাঘব রক্ষমাং। কৃষ্ণ কেশব কৃষ্ণ কেশব কৃষ্ণ কেশব পাহিমাং॥ ৩ ॥ * ॥ * ॥ এই

॥ ৩ ॥ * ॥ * ॥ কাহমিতি॥ অহং ক কুত্রদরিদ্রঃ ধনহীনঃ পাপীয়ান্ মহাপাপকৃতবান্। ককৃষ্ণঃ শ্রীনিকেতনঃ। শ্রীর্লক্ষ্মীং তস্যানিকেতনং নিবাসং। পুনর্ব্রহ্মবন্ধুর্ব্রাহ্মণবন্ধুঃ স্ব-

শ্লোক পথে পড়ি চলিলা গৌরহরি। লোক দেখি পথে কহে বলে হরি হরি ॥ সেই লোক প্রেমে মত্ত বলে হরি কৃষ্ণ। প্রভু পাছে সঙ্গে যায় দর্শন সতৃষ্ণ ॥ কথোক্ষণে রহি প্রভু তারে আলিঙ্গিয়া। বিদায় করিল তারে শক্তি সঞ্চারিয়া ॥ সেই জন নিজ গ্রামে করিয়া গমন। কৃষ্ণ বোলে হাসে কান্দে নাচে অনুক্ষণ ॥ যারে দেখে তারে কহে কহ কৃষ্ণনাম। এই মত বৈষ্ণব কৈল সব নিজ গ্রাম ॥ গ্রামান্তর হৈতে দেখিতে আইল যত জন। তাঁর দর্শন কৃপায় হয় তাঁর সম ॥ সেই যাই গ্রামের লোক বৈষ্ণব করয়। অন্যগ্রামী আসি তারে দেখি বৈষ্ণব হয় ॥ সেই যাই অন্য গ্রামে করে উপদেশ। এই মত বৈষ্ণব হৈল সব দক্ষিণ দেশ ॥ এই মত পথে যাইতে শত শত জন। বৈষ্ণব করেন

তাঁরে করি আলিঙ্গন ॥ যেই গ্রামে রহি ভিক্ষা করে যার ঘরে। সেই গ্রামের যত লোক আইসে দেখিবারে ॥ প্রভুর দর্শনে হয় মহাভাগবত। সে সব আচার্য্য হঞা তারিলা জগত ॥ এই মত কৈলা যাবৎ গেলা সেতুবন্ধে। সর্ব্ব লোক বৈষ্ণব হৈলা প্রভুর সম্বন্ধে ॥ নবদ্বীপে যেই শক্তি না কৈল প্রকাশ। সে শক্তি প্রকাশি নিস্তারিল দক্ষিণ দেশ ॥ প্রভুকে যে ভজে যারে তাঁর কৃপা হয়। সেই সে এসব লীলা সত্য করি লয় ॥ অলৌকিক লীলায় যার না হয় বিশ্বাস। ইহলোক পরলোক তার হয় নাশ ॥ প্রথমেই কহিল প্রভুর যে রূপে গমন। এই মত জানিহ যাবৎ দক্ষিণ ভ্রমণ ॥ এইমত যাইতে যাইতে গেলা কূর্ম্মস্থানে। কূর্ম্ম দেখি কৈল তাঁরে স্তবন প্রণামে ॥ প্রেমাবেশে হাসি কান্দি নৃত্যগীত কৈল। দেখি সর্ব্ব লোক চিত্তে চমৎকার হৈল ॥ আশ্চর্য্য শুনিয়া লোক আইল

দেখিবারে। প্রভুর রূপ প্রেম দেখি হৈলা চমৎকারে ॥ দর্শনে বৈষ্ণব হৈল বোলে কৃষ্ণ হরি। প্রেমাবেশে নাচে লোক ঊর্দ্ধ বাহু করি ॥ কৃষ্ণনাম লোক মুখে শুনি অবিরাম। সেই লোক বৈষ্ণব কৈল অন্য সব গ্রাম ॥ এই মত পরম্পর দেশ বৈষ্ণব হৈল। কৃষ্ণ নামামৃত বন্যায় দেশ ভাসাইল ॥ কথোক্ষণে প্রভু যদি বাহ্য প্রকাশিলা। কূর্ম্মের সেবক বহু সম্মান করিলা ॥ যেই গ্রামে যায় তাঁহা এই ব্যবহার। এক ঠাঞি কহিল না কহিব আরবার ॥ কূর্ম্ম নামে সেই গ্রামে বৈদিক ব্রাহ্মণ। বহু শ্রদ্ধা ভক্ত্যে কৈল প্রভুর নিমন্ত্রণ ॥ ঘরে আনি প্রভুর কৈল পাদ প্রক্ষালন। সেই জল সবংশে সহিত করিল ভক্ষণ ॥ অনেক প্রকার স্নেহে ভিক্ষা করাইল। গোসাঞির শেষান্ন সবংশে খাইল ॥

অথব্রহ্মণ্যাইতিবাইত্যানেনকর্ত্তৃভূতেনকরুণাভ্যাং বাহুভ্যাং পরিরম্ভিতঃ। যাভ্যাং বাহুভ্যাং করুণাভ্যাং পরিসর্ব্বতোভাবেনআলিঙ্গিতঃ। ইত্যহং কৃতার্থোস্মিইতিভাবঃ॥ ৪ ॥ * ॥ * ॥

যেই পাদপদ্ম তোমার ব্রহ্মা ধ্যান করে। সেই পাদপদ্ম সাক্ষাৎ আইল মোর ঘরে॥ মোর ভাগ্যের সীমা না যায় কথন। আজি মোর শ্লাঘ্য হৈল জন্ম
কুল ধর্ম্ম॥ কৃপা কর প্রভু মোরে যাঙ তোমা সঙ্গে। সহিতে নারিমু তোমার বিরহ তরঙ্গে॥ প্রভু কহে ঐছে বাত কভু না কহিবা। গৃহে রহি কৃষ্ণ নাম
নিরন্তর নিবা॥ যারে দেখ তারে কহ কৃষ্ণ উপদেশ। আমার আজ্ঞায় গুরু হয়ে তার এই দেশ॥ কভু না বাধিবে তোমায় বিষয় তরঙ্গ। পুনরপি এই
ঠাঞি পাবে মোর সঙ্গ॥ এই মত যার ঘরে করে প্রভু ভিক্ষা। সেই ঐছে কহে তাঁরে করায় এই শিক্ষা॥ পথে যাইতে দেবালয়ে রহে যেই গ্রামে। যার
ঘরে ভিক্ষা করে সেই মহাজনে॥ কুর্ম্মে যৈছে রীতি তৈছে কৈল সর্ব্ব ঠাঞি। নীলাচল পুনঃ যাবৎ না আইলা গোসাঞি॥ অতএব ইহা কহিল করিয়া
বিস্তার। এই মত জানিবে প্রভুর সর্ব্বত্র ব্যবহার॥ এই মত সেই রাত্রি তাঁহাই রহিলা। প্রাতঃকালে প্রভু স্নান করিয়া চলিলা॥ প্রভু অনুব্রজি কূর্ম্ম বহু দূর
আইলা। প্রভু তাঁরে যত্ন করি ঘরে পাঠাইলা॥ বাসুদেব নাম এক দ্বিজ মহাশয়। সর্ব্বাঙ্গ গলিতকুষ্ঠ তাতে কীড়াময়॥ অঙ্গে হৈতে যেই কীড়া খসিয়া
পড়য়। উঠাইয়া সেই কীড়া রাখে সেই ঠায়॥ রাত্র্যেতে শুনিলা তিঁহো গোসাঞির আগমন। দেখিবারে আইলা প্রভাতে কূর্ম্ম ভবন॥ প্রভুর গমন কূর্ম্ম
মুখেতে শুনিয়া। ভূমিতে পড়িলা দুঃখে মূর্চ্ছিত হইয়া॥ অনেক প্রকার বিলাপ করিতে লাগিলা। সেইক্ষণে আসি প্রভু তারে আলিঙ্গিলা॥ প্রভু স্পর্শে
দুঃখ সঙ্গে কুষ্ঠ দূরে গেল। আনন্দ সহিতে অঙ্গ সুন্দর হইল॥ প্রভুর কৃপা দেখি তার বিস্ময় হৈল মনঃ। শ্লোক পড়ি পায়ে ধরি করেন স্তবন॥ * ॥
তথাহি শ্রীমদ্ভাগবতে দশমস্কন্ধে একাশীত্যধ্যায়ে চতুর্দ্দশঃ শ্লোকঃ শ্রীকৃষ্ণমুদ্দিশ্য শ্রীরুক্মিণী প্রেরিত ব্রাহ্মণ বাক্যং। ক্বাহং দরিদ্রঃ পাপীয়ান্ ক্ব কৃষ্ণঃ
শ্রীনিকেতনঃ। ব্রহ্মবন্ধুরিতিস্মাহং বাহুভ্যাং পরিরম্ভিতঃ॥ ৪ ॥ * ॥ * ॥ বহু স্তুতি করি কহে শুন দয়াময়। জীবে এই গুণ নাহি তোমাতে এই

ইতিমধ্যখণ্ডে সপ্তমঃ পরিচ্ছেদঃ॥ * ॥ ৭ ॥ * ॥ সর্ব্বার্থেতি॥ গৌরাব্ধির্গৌরপ্রেমসমুদ্রঃ। গৌরাঙ্গঃরামাভিধভক্তমেঘেমেঘতুল্যোস্বভক্তিস্বকীয়নিজভক্তিসিদ্ধান্তানাং। দাস্যসখ্যমধুর

রসসিদ্ধান্তানাং চয়ানিসমূহানীনিঅমৃতানিবারিতুল্যানিসঞ্চার্য্যসঞ্চারণং কৃত্বাঅমুনারামানন্দমেঘেন। এতৈর্ভক্তিসিদ্ধান্তময়জলৈর্বিস্তীর্ণৈর্বিস্তারিতৈঃ তদমৃতানিজ্ঞাত্বং বোধত্বং ভূনবোধেনরত্নালয়ত্বাৎ

হয়॥ মোরে দেখি মোর গন্ধে পলায় পামর। হেন মোরে স্পর্শ তুমি স্বতন্ত্র ঈশর॥ কিন্তু আছিলাম ভাল অধম হইয়া। ইবে অহঙ্কার মোর জন্মিবে আসিয়া॥ প্রভু কহে কভু তোমায় না হবে অভিমান। নিরন্তর কহ তুমি কৃষ্ণ কৃষ্ণ নাম॥ কৃষ্ণ উপদেশি কর জীবের নিস্তার। অচিরাতে কৃষ্ণ তোমা করিবে অঙ্গীকার॥ এতেক কহিয়া প্রভু কৈল অন্তর্ধানে। দুই বিপ্র গলাগলি কান্দে প্রভুর গুণে॥ বাসুদেবোদ্ধার এই কহিল আখ্যান। বাসুদেবামৃত পদ হৈল প্রভুর নাম॥ এইত কহিল প্রভুর প্রথম আগমন। কূর্ম্ম দরশন বাসুদেব বিমোচন॥ শ্রদ্ধা করি এই লীলা যে করে শ্রবণ। অচিরাতে মিলয়ে তারে চৈতন্য চরণ॥ চৈতন্য লীলার আদি অন্ত নাহি জানি। সেই লিখি যেই মহান্তের মুখে শুনি॥ ইথে অপরাধ মোর না লইও ভক্তগণ। তোমা সবা চরণ মোর একান্ত স্মরণ॥ শ্রীরূপ রঘুনাথ পদে যার আশ। চৈতন্যচরিতামৃত কহে কৃষ্ণদাস॥ * ॥ ইতি শ্রীচৈতন্যচরিতামৃতে মধ্যখণ্ডে বাসুদেবোদ্ধার নামঃ সপ্তমঃ পরিচ্ছেদঃ॥ * ॥ ৭ ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥
গ্রন্থকারস্য। সঞ্চার্য্য রামাভিধ ভক্তমেঘে স্বভক্তি সিদ্ধান্ত চয়ামৃতানি। গৌরাব্ধিরেতৈ রমুনাবিতীর্ণৈ স্তজ্জত্বরত্নালয়তাং প্রয়াতি॥ ১ ॥ * ॥ * ॥
জয় জয় শ্রীচৈতন্য জয় নিত্যানন্দ। জয়াদ্বৈতচন্দ্র জয় গৌরভক্ত বৃন্দ॥ পূর্ব্বরীতে প্রভু আগে গমন করিলা। জিয়ড় নৃসিংহক্ষেত্রে কত দিনে গেলা॥ নৃসিংহ দেখিয়া কৈল দণ্ডবৎ প্রণতি। প্রেমাবেশে কৈল বহু নৃত্য গীত স্তুতি॥ শ্রীনৃসিংহ জয় নৃসিংহ জয় জয় নৃসিংহ। প্রহ্লাদেশ জয় পদ্ম মুখ পদ্ম-

রত্নসমূহতাং প্রাপ্তিপরিপূর্ণত্বং প্রাপ্নোতিতার্থঃ। যথা সমুদ্রজলপ্রদানেনমেঘস্তস্মিনবর্ষিত্বিশঙ্খমুক্তাদিময়রত্নাদিসম্ভবতি অতএব সমুদ্রোরত্নালয়তাং প্রাপ্নোতিতদ্বৎ॥ ১ ॥ * ॥ * ॥

উগ্রোপাতি। অয়ং দৃশ্যমানঃ। নৃকেশরীনৃসিংহদেবঃ স্বভক্তানামানুকূলাভক্তানাং সম্বন্ধে অহংগ্রহরূপাগ্নপঃ। অপিউগ্রোপিনিগ্রহরূপোপিতবেদিতার্থঃ। যথানৃকেশরীসিংহইব। স্বপোতানাং

ভৃঙ্গ ॥ * ॥ তথাহি শ্রীমদ্ভাগবতে দশমস্কন্ধে নবমাধ্যায়ে প্রথমঃ শ্লোকস্য শ্রীধর গোস্বামি কৃত ব্যাখ্যায়াং ধৃতাগমঃ। উগ্রোপ্যনুগ্র এবায়ং স্বভক্তানাং নৃকেশরী। কেশরীব স্বপোতানামন্যেষামুগ্রবিক্রমঃ॥ ২ ॥ * ॥ * ॥ এই মত নানা শ্লোক পড়ি স্তুতি কৈল। নৃসিংহ সেবক মালা প্রসাদ আনি দিল॥ পূর্ব্ববৎ কোন বিপ্র কৈল নিমন্ত্রণ। সেই রাত্রি তাঁহা রহি করিলা গমন॥ প্রভাতে উঠিয়া চলিলা প্রেমাবেশে। দিগবিদিগ নাহি রাত্রি দিবসে॥ পূর্ব্ববৎ বৈষ্ণব করি সর্ব্ব লোক গণে। গোদাবরী তীরে প্রভু আইলা কতো দিনে॥ গোদাবরী দেখি হৈল যমুনা স্মরণ। তীরে বন দেখি স্মৃতি হৈল বৃন্দাবন॥ সেই বনে কতক্ষণ করি নৃত্য গান। গোদাবরী পার হঞা তাঁহা কৈল স্নান॥ ঘাট ছাড়ি কত দূরে জল সন্নিধানে। বসি প্রভু করে কৃষ্ণ নাম সঙ্কীর্ত্তনে॥ হেন কালে দোলায় চড়ি রামানন্দ রায়। স্নান করিবারে আইলা বাজনা বাজায়॥ তাঁর সঙ্গে বহু আইলা বৈদিক ব্রাহ্মণ। বিধিমত কৈল তিঁহো স্নানাদি তর্পণ॥ প্রভু তাঁরে দেখি জানিল রামরায়। তাঁহারে মিলিতে প্রভুর মনঃ উঠি ধায়॥ তথাপি ধৈর্য্য করি প্রভু রহিলা বসিয়া। রামানন্দ-রায় আইলা সন্ন্যাসী দেখিয়া॥ সূর্য্য শত সম কান্তি অরুণ বসন। সুবলিত প্রকাণ্ড দেহ পদ্মলোচন॥ দেখিয়া তাঁহার মনে হৈল চমৎকার। আসিয়া করিল দণ্ডবৎ নমস্কার॥ উঠি প্রভু কহে উঠ কহ কৃষ্ণ কৃষ্ণ। তাঁরে আলিঙ্গিতে প্রভুর হৃদয় সতৃষ্ণ॥ তথাপি পুছিল তুমি রায় রামানন্দ। তিঁহো কহে হও মুঞি দাস শূদ্র মন্দ॥ তবে তাঁরে কৈল প্রভু দৃঢ় আলিঙ্গন। প্রেমাবেশে প্রভু ভৃত্য দোঁহে অচেতন॥ স্বাভাবিক প্রেম দোঁহার উদয় করিলা। দুহুঁ আলিঙ্গিয়া দুহেঁ ভূমিতে পড়িলা॥ স্তম্ভ স্বেদ অশ্রু কম্প পুলক বৈবর্ণ্য। দুহুঁর মুখেতে শুনি গদ্গদ কৃষ্ণবর্ণ॥ দেখিয়া ব্রাহ্মণগণের হৈল চমৎকার। বৈদিক ব্রাহ্মণ

স্বস্যনিজপুত্রাণাং সম্বন্ধেমহাদয়ালু। অন্যেষাং পশ্বাদীনাং সম্বন্ধে উগ্রবিক্রমঃ। মহাক্রূরইবইত্যর্থঃ॥ ২ ॥ * ॥ * ॥ মহদিতি। হে ভগবন্ হে গর্গমহত্তাং সাধুনাং বিচলনং আগ-

মনং গৃহীতানাং গৃহআসক্তানাং দীনচেতসাং কাতরচিত্তানাং নৃণাং মনুষ্যাণাং নিঃশ্রেয়সায়সাকুশ্যমঙ্গলায়কল্পতেমন্যতেকচিৎ কুৎচিৎ অন্যথাস্বার্থায়নকল্পতেইতি॥ ৩ ॥ ৠ । ৠ । বর্ণেতি।

সব করেন বিচার॥ এইত সন্ন্যাসীর তেজ দেখি ব্রহ্ম সম। শূদ্রে আলিঙ্গিয়া কেনে করেন ক্রন্দন॥ এই মহারাজ মহাপণ্ডিত গম্ভীর। সন্ন্যাসীর স্পর্শে মত্ত হইল অস্থির॥ এই মত বিপ্রগণ ভাবে মনে মনঃ। বিজাতীয় লোক দেখি কৈল সম্বরণ॥ সুস্থ হঞা দুহেঁ সেই স্থানেতে বসিলা। তবে হাসি মহাপ্রভু কহিতে লাগিলা॥ সার্ব্বভৌম ভট্টাচার্য্য কহিল তোমার গুণে। তোমারে মিলিতে মোরে করেছে যতনে॥ তোমা মিলিবারে মোর এথা আগমন। ভাল হৈল অনায়াসে পাইল দরশন॥ রায় কহে সার্ব্বভৌম করে ভৃত্য জ্ঞান। পরোক্ষেহ মোর হিতে হয় সাবধান॥ তাঁর কৃপায় পাইনু তোমার দরশন। আজি সকল হৈল মোর মনুষ্য জনম॥ সার্ব্বভৌমে তোমার কৃপা তার এই চিহ্ন। অস্পৃশ্য স্পর্শিলে হঞা তাঁর প্রেমাধীন॥ কাহাঁ তুমি সাক্ষাৎ ঈশ্বর নারায়ণ। কাহাঁ মুঞি রাজ সেবক বিষয়ী শূদ্রাধম॥ মোর স্পর্শে না করিলে ঘৃণা বেদ ভয়। তোমার কৃপায়ে তোমায় করায় সদয়॥ তোমার কৃপায় তোমায় করায় নিন্দ্য কর্ম্ম। সাক্ষাৎ ঈশ্বর তুমি কে জানে তোমার মর্ম্ম॥ আমা নিস্তারিতে তোমার ইহাঁ আগমন। পরম দয়ালু তুমি পতিতপাবন॥ মহান্ত স্বভাব এই তারিতে পামর। নিজ কার্য্য নাহি তবু যান তার ঘর॥ ৠ ॥ তথাহি শ্রীমদ্ভাগবতে দশমস্কন্ধে অষ্টমাধ্যায়ে প্রথমঃ শ্লোকং গর্গং প্রতি নন্দ বাক্যং। মহদ্বিচলনং নৃণাং গৃহিণাং দীনচেতসাং। নিঃশ্রেয়সায়ভগবন্ কল্পতে নান্যথা ক্বচিৎ॥ ৩ ॥ ৠ ॥ ৠ ॥ আমার সঙ্গে ব্রাহ্মণাদি সহস্রেক জন। তোমার দর্শনে সবার দ্রবীভূত মনঃ॥ কৃষ্ণ হরি নাম শুনি সবার বদনে। সবার অঙ্গ পুলকিত অশ্রু নয়নে॥ আকৃতে প্রকৃতে তোমার ঈশ্বর লক্ষণ। জীবে না সম্ভবে এই অপ্রাকৃত গুণ॥ প্রভু কহে তুমি মহাভাগবতোত্তম। তোমার দর্শনে সবার দ্রব হৈল মনঃ॥ অন্যের কি কথা আমি

বর্ণাশ্রমাচারবতা ব্রাহ্মণক্ষত্রিয়বৈশ্যশূদ্রজাতীয়ধর্ম্মযুক্তেনপুরুষেণকর্ত্তৃভূতেনপরঃ পুমান্ প্রধানঃ পুরুষঃ। বিষ্ণুরারাধ্যতে আরাধনীয়ভবতিতত্তোষকারণং বিষ্ণোঃ সন্তোষহেতুরন্যঃ পন্থাঃ। অন্যো-

মতনাস্তীত্যর্থঃ ॥ ৪ ॥ * ॥ * ॥ যদিতি। হে কৌন্তেয় হে কুন্তীনন্দন অর্জ্জুন। যৎকরোষি যৎকর্ম্মাদিনিত্যনৈমিত্যাদি। যদশ্নাসি যৎভক্ষ্যাদিকংভুংক্ষোসি যজ্জুহোসি যৎহোমা-

মায়াবাদী সন্ন্যাসী। আমিহ তোমার স্পর্শে কৃষ্ণ প্রেমে ভাসি ॥ এই জানি কঠিন মোর হৃদয় শোধিতে। সার্ব্বভৌম কহিলেন তোমারে মিলিতে ॥ এই মত দুহেঁ স্তুতি করে দুহাঁর গুণে। দুহেঁ দুহাঁর দরশনে আনন্দিত মনে ॥ হেন কালে বৈদিক এক বৈষ্ণব ব্রাহ্মণ। দণ্ডবৎ করি কৈল প্রভুর নিমন্ত্রণ ॥ নিমন্ত্রণ মানিল তার বৈষ্ণব জানিয়া। রামানন্দে কহে প্রভু ঈষৎ হাসিয়া ॥ তোমার মুখে কৃষ্ণ কথা শুনিতে হয় মনঃ। পুনরপি পাই যেন তোমার দরশন ॥ রায় কহে আইলে যদি পামর শোধিতে। দর্শন মাত্রে শুদ্ধ নহে মোর দুষ্টচিত্তে ॥ দিন পাঁচ সাত রহি করহ মার্জ্জন। তবে শুদ্ধ হয় মোর এই দুষ্ট মনঃ ॥ যদ্যপি বিচ্ছেদ দোঁহার সহন না যায়। তথাপি দণ্ডবৎ করি চলিলা রামরায় ॥ প্রভু যাই সেই বিপ্র ঘরে ভিক্ষা কৈল। দুই জনার উৎকণ্ঠায় আসি সন্ধ্যা হৈল ॥ প্রভু স্নান কৃত্য করি আছেন বসিয়া। এক ভৃত্য সঙ্গে রায় মিলিল আসিয়া ॥ নমস্কার কৈল রায় প্রভু কৈল আলিঙ্গনে। দুই জনে কৃষ্ণ কথা কহে সেই স্থানে ॥ প্রভু কহে পড় শ্লোক সাধ্যের নির্ণয়। রায় কহে স্বধর্ম্মাচরণ বিষ্ণু ভক্তি হয় ॥ * ॥ তথাহি বিষ্ণু পুরাণে তৃতীয়াংশে অষ্টমাধ্যায়ে অষ্টমঃ শ্লোকঃ। বর্ণাশ্রমাচারবতা পুরুষেণ পরঃ পুমান্। বিষ্ণুরারাধ্যতে পন্থানান্যত্তত্তোষ কারণং ॥ ৪ ॥ * ॥ * ॥ প্রভু কহে এহ বাহ্য আগে কহ আর। রায় কহে কৃষ্ণকর্ম্মার্পণ সর্ব্বসাধ্য সার ॥ * ॥ তথাহি শ্রীভগবদ্গীতায়াং নবমাধ্যায়ে সপ্তবিংশতি শ্লোকেঃ অর্জ্জুনং প্রতি শ্রীকৃষ্ণ বাক্যং। যৎ করোষি যদশ্নাসি যজ্জুহোসি দদাসি যৎ। যত্তপস্যসি কৌন্তেয় তৎ কুরুষ্ব মদর্পণং ॥ ৫ ॥ * ॥ * ॥ প্রভু কহে এহো বাহ্য আগে কহ আর। রায় কহে স্বধর্ম্ম ত্যাগ ভক্তিসাধ্য সার ॥ * ॥ তথাহি শ্রীমদ্ভাগবতে একাদশস্কন্ধে একাদশোধ্যায়ে দ্বাত্রিংশৎ শ্লোকং উদ্ধবং প্রতি শ্রীভগবদ্বাক্যং। আজ্ঞা-

দিকংকরোসি। যদ্দদাসিযদ্দ্রব্যাদিকং দানং করোসি। যত্তপস্যসিযত্তপস্যাদিকং করোসি। তৎকর্ম্মাশনহোমদানতপস্যাদিকং সর্ব্বমদর্পণং ময়িসমর্পণং ত্বং কুরুস্বইত্যর্থঃ ॥ ৫ ॥ * ॥ * ॥

আজ্ঞেতি॥ হে উদ্ধব যোজ্ঞনোময়াদিষ্টান্ মমআদেশান পূর্ব্বকথিতান্ স্বকান্ স্বজাতীয়ান্ গুণান্ সর্ব্বান্ অধুনাদোষানেবমাজ্ঞায়আজ্ঞাস্বাতান্ সর্ব্বান্ ধর্ম্মান্ বর্ণাশ্রমোপযুক্তান্ সংত্যজ্যত্য- জ্যমাং পরমেশ্বরং ভজেৎ শরণংব্রজেৎ সচসোত্তমঃ সাধুনামুত্তমইত্যর্থঃ॥ ৬ ॥ ※ ॥ সর্ব্বেতি॥ মদ্ভক্তে বসর্ব্বং ভবিষ্যতীতিদৃঢ়বিশ্বাসেনবিধিকৈঙ্কর্য্যং ত্যক্ত্বামদেকশরণোভব এবং বর্ত্তমানঃ কর্ম্মত্যাগনিমিত্তং পাপং স্যাদিতিমাশুচঃ শোকং মাকার্ষীঃ যতস্ত্বাং মদেকশরণং সর্ব্বপাপেভ্যোঽহং মোক্ষয়িষ্যামি॥ ৭ ॥ ※ ॥ ব্রহ্মভূতইতি॥ হে উদ্ধবব্রহ্মভূতঃব্রহ্মস্বরূপেণঅবস্থিতঃ প্রসন্নাত্মাপ্রসন্নং

তৈরেবং গুণান্ দোষাত্ময়াদিষ্টানপিস্বকান্। ধর্ম্মান্ সংত্যজ্য যঃ সর্ব্বান্ মাং ভজেৎ স চ সত্তমঃ॥ ৬ ॥ ※ ॥ ※ ॥ তথাহি শ্রীভগবদ্গীতায়াং অষ্টা- দশোধ্যায়ে ষষ্টষষ্টি শ্লোকে অর্জ্জুনং প্রতি শ্রীকৃষ্ণ বাক্যং। সর্ব্ব ধর্ম্মান্ পরিত্যজ্য মামেকং শরণং ব্রজ। অহং ত্বাং সর্ব্ব পাপেভ্যো মোক্ষয়িষ্যামি মাশুচঃ॥ ৭ ॥ ※ ॥ ※ ॥ প্রভু কহে এহো বাহ্য আগে কহ আর। রায় কহে জ্ঞান মিশ্রা ভক্তি সাধ্য সার॥ ※ ॥ তথাহি শ্রীভগবদ্গীতায়াং অষ্টাদশোধ্যায়ে চতুঃপঞ্চাশৎ শ্লোকং অর্জ্জুনং প্রতি শ্রীকৃষ্ণ বাক্যং। ব্রহ্মভূতঃ প্রসন্নাত্মা ন শোচতি ন কাঙ্ক্ষতি। সমঃ সর্ব্বেষু ভূতেষু মদ্ভক্তিং লভতে পরাং॥ ৮ ॥ ※ ॥ ※ ॥ প্রভু কহে এহো বাহ্য আগে কহ আর। রায় কহে জ্ঞান শূন্য ভক্তি সাধ্য সার॥ ※ ॥ তথাহি শ্রীমদ্ভাগবতে দশম স্কন্ধে চতুর্দ্দশোধ্যায়ে তৃতীয়ঃ শ্লোকে শ্রীভগবন্তং প্রতি ব্রহ্ম বচনং। জ্ঞানে প্রয়াস মুদপাস্য নমন্তএব জীবন্তি সম্মুখরিতাং ভবদীয় বার্ত্তাং। স্থানস্থিতাঃ শ্রুতি- গতাং তনুবাঙ্মনোভি র্যেপ্রায়শোঽজিতজিতোপ্যসিতৈস্ত্রিলোক্যাং॥ ৯ ॥ ※ ॥ ※ ॥ প্রভু কহে এহো হয় আগে কহ আর। রায় কহে প্রেম-

নির্ম্মলং চিত্তং যস্যতথাভূতঃ সন্ নশোচতি নষ্টং প্রতিশোকং নকরোতি নকাংক্ষতিপ্রাপ্তবস্তুপ্রতিনস্পৃহয়তিদেহাদ্যভিমানাদ্যভাবাৎ সর্ব্বেষু ব্রহ্মাদিতৃণান্তেষুভূতেষুজীবাদিষুসমস্তুল্যজ্ঞানীসন্ রাগদ্বেষাদিকৃতবিক্ষেপাভাবাৎ অতএব সর্ব্বভূতেষুমদ্ভক্তানাং লক্ষণাপরাং পরমাং মদ্ভক্তিং মৎসেবনতাং॥ ৮ ॥ ※ ॥ ※ ॥ জ্ঞানেইতি॥ হে রাজন্ জ্ঞানেব্রহ্মানুসন্ধানেপ্রয়াসং মনো- যোগং। উদপাস্যসংত্যজ্য ভবদীয়বার্ত্তাং ভগবদ্গুণলীলাং তনুবাঙ্মনোভিঃ কায়মনোবাক্যৈঃ কর্ত্তৃভির্যেজনাঃ নমন্ত এবসৎকারকুর্ব্বন্ত এবসন্তজীবন্তি প্রাণধারয়ন্তি তৈর্যদ্যৈনৈঃ কর্ত্তৃভূতৈরসিতৈরক্রেশং

মঃ ৮ম পঃ

৩৮

গুণশ্রবণৈঃ করণভূতৈঃ। তৈঃ প্রায়সোত্থাহুল্যেনত্রিলোক্যাং স্বর্গমর্ত্যপাতালেঅজিতঃ জীতোভবান্ জয়োভবতীত্যর্থঃ। কথম্ভূতাঃ জনাঃ স্থানস্থিতাঃ। একাসনোপবেশিতাঃ। নতুস্থানচ্যোন-তিরঁতি। পুনঃ কথম্ভূতাং ভবদীয়বার্ত্তাং সমুখরিতাং সাধুমুখান্নির্গতাং বার্ত্তাংশ্রুতিগতাং কর্ণদ্বারৈঃ প্রাপ্তামিতিইয়ন্তবৈবভিক্তি॥ ৯॥ ॥ নানোপচারেতি॥ হে,আত্মবন্ধোঃ প্রাণীনাং আত্মা-রসাভগবতঃ। নানোপচারৈঃ ন বহুবিধোপচারেণকৃতপূজনং কৃতসেবনং ভক্তহৃদয়ং সুখং নভবতি। প্রেম্নাকরণেনভক্তহৃদয়ং মানসং সুখবিদ্রুতং সুখেনাদ্রীভূতং স্যাদ্ভবেদিত্যর্থঃ। নন্বত্রোদৃষ্টান্ত-মাহ। জঠরে উদরে যাবৎপর্য্যন্তং জঠরাবলবান্ক্ষুধাস্তিজঠরাপিপাসাস্তিভক্ষ্যপেয়েস্তেতাবৎ সুখায়মহানন্দায়ভবতঃ মহৎক্ষুৎপিপাসায়াং পানভোজনেনযথানন্দোৎসবং ভবেত্তথা। ভগবতঃ সুখং

ভক্তি সর্ব্ব সাধ্যসার॥ ॥ তথাহি পদ্যাবল্যামেকাদশাঙ্কধৃত রামানন্দ রায় কৃত শ্লোকঃ। নানোপচার কৃত পূজনমার্ত্তবন্ধোঃ প্রেম্নৈবভক্ত হৃদয়ং সুখ বিদ্রুতং স্যাৎ। যাবৎ ক্ষুদস্তি জঠরে জঠরাপিপাসা তাবৎ সুখায় ভবতোননু ভক্ষ্যপেয়ে॥ ১০ ॥ ॥ ॥ তথাহি পদ্যাবল্যাং দ্বাদশাঙ্ক-ধৃত তস্যৈব শ্লোকঃ। কৃষ্ণভক্তি রসভাবিতামতিঃ ক্রীয়তাং যদি কুতোঽপি লভ্যতে। তত্র লৌল্যমপিমূল্যমেকলং জন্মকোটি সুকৃতৈর্ন লভ্যতে॥ ১১ ॥ ॥ ॥ ॥ প্রভু কহে এহো হয় আগে কহ আর। রায় কহে দাস্য প্রেম সর্ব্ব সাধ্যসার॥ ॥ তথাহি শ্রীমদ্ভাগবতে নবমস্কন্ধে পঞ্চমাধ্যায়ে একাদশঃ শ্লোকে অম্বরীষং প্রতি দুর্বাসসোবচনং। যন্নাম শ্রুতি মাত্রেণ পুমান্ ভবতি নির্ম্মলঃ। তস্য তীর্থপদঃ কিম্বা দাসানামবশিষ্যতে॥ ১২ ॥ ॥ ॥

ভবেৎ ভক্তানাঞ্চইত্যর্থঃ॥ ১০ ॥ ॥ ॥ নির্ম্মলরাগভক্তিলক্ষণমাহ॥ কৃষ্ণেতি॥ যদিকদাচিৎ কৃষ্ণপ্রেমরসভাবিতামতিঃ শ্রীকৃষ্ণস্যপ্রেমরসোভাবাতেবয়া মত্যাসামতিঃ কুতোপি। আকস্মাল্লভ্যতেপ্রাপ্যতে। তদাতয়াক্রিয়তাং নীয়তাং তত্রনয়নেএকলংনবংকেবলং লৌল্যংলোভং রাগমপিমূল্যং ধনং ভবেৎ। নত্বন্যৎ। তল্লৌল্যং লোভজন্মকোটিসুকৃতৈর্বহুজন্মার্জ্জিতপুণ্যৈ-র্নলভ্যতে। কৃষ্ণতদ্ভক্তকারুণ্যেনলভ্যতইতিধ্বনিতং॥ ১১ ॥ ॥ ॥ ভক্তমাহাত্ম্যমাহ॥ যন্নামেতি॥ হে অম্বরীশং যদ্যস্যগোবিন্দস্যনামশ্রুতিশ্রবণমাত্রেণ করণেনপুমান্ পুরুষো-নির্ম্মলঃ সর্ব্বোপাধিবিনির্ম্মুক্তোভবতি। তস্যতীর্থপদস্যভগবতঃ কৃষ্ণস্যদাসানাং নিত্যসেবকানাং কিংবাইতিবিস্ময়েঅবশিষ্যতেকিমপ্যবশেষোনাস্তীত্যর্থঃ॥ ১২ ॥ ॥ ॥ ভবন্তমিতি॥

হে গোপাঃ অহমিতিকদাকস্মিন্‌সময়েনিরন্তরং সর্ব্বদাভবন্তং গোবিন্দং অনুচরন্‌পশ্চাদ্গচ্ছনবাসেবসন্‌সন্‌। সনাথসক্রুষ্ণজীবিতং মৎপ্রাণাধীশ্বরং গোবিন্দং প্রহর্ষয়িষ্যামিমহাহর্ষযুক্তং করোমি। কথ-ভূতোহং প্রশান্তানিঃশেষমনোরথান্তরং প্রশমনংনির্ম্মলং নিঃশেষউদ্বেগরহিতং যস্যসোহং কদাস্মি। পুনঃ কিংকুর্ব্বন্‌ ঐকান্তিকেনএকাগ্রচিত্তেননিত্যকিঙ্করোনিত্যভৃত্যোভবন্‌সন্‌॥ ১৩ ॥ * ॥ ইত্থমিতি॥ মায়াশ্রিতানাং যোগমায়াশ্রিতমানসাং সম্বন্ধেননরদারকেন যশোদানন্দনেনসার্দ্ধং সহবিজহ্রুঃ কৃতং পুণ্যং পুঞ্জাশ্রীদামাদয়োগোপালাঃ। ইত্থমনেনপ্রকারেণবিজহ্রুঃ। বিহারং কৃত-

তথা গোস্বামি পাদোক্ত। ভবন্তমেবানুচরন্নিরন্তরং প্রশান্ত নিঃশেষমনোরথান্তরঃ॥ কদাহমৈকান্তিক নিত্য কিঙ্করঃ প্রহর্ষয়িষ্যামি স নাথ জীবিতং॥ ১৩॥ ॥ * ॥ * ॥ প্রভু কহে এহো হয় কিছু আগে আর। রায় কহে সখ্য প্রেম সর্ব্ব সাধ্য সার॥ * ॥ তথাহি শ্রীমদ্ভাগবতে দশমস্কন্ধে দ্বাদশো-ধ্যায়ে দশমঃ শ্লোকে পরীক্ষিতং প্রতি শুকদেব বাক্যং। ইত্থং সতাং ব্রহ্ম সুখানুভূত্যা দাস্যং গতানাং পরদৈবতেন। মায়াশ্রিতানাং নরদারকেণ সার্দ্ধং বিজহ্রুঃ কৃতপুণ্য পুঞ্জাঃ॥ ১৪ ॥ * ॥ * ॥ প্রভু কহে এহোত্তম আগে কহ আর। রায় কহে বাৎসল্য প্রেম সর্ব্বসাধ্যসার॥ * ॥ তথাহি শ্রীমদ্ভাগবতে দশমস্কন্ধে অষ্টাদশোধ্যায়ে সপ্তত্রিংশৎ শ্লোকে শুকদেবং প্রতি পরীক্ষিতবাক্যং। নন্দঃ কিমকরোদ্ব্রহ্মন্ শ্রেয় এব মহোদয়ং। যশোদা বা মহাভাগা পপৌযস্যাঃ স্তনং হরি॥ ১৫ ॥ * ॥ * ॥ তত্রৈব নবমোধ্যায়ে পঞ্চদশঃ শ্লোকে পরীক্ষিতং প্রতি শুক বাক্যং। নেমং বিরিঞ্চো ন

বন্তইত্যর্থঃ। কথম্ভূতেনযশোদানন্দনেনসতাং জ্ঞানিনাং ব্রহ্মসুখানুভূত্যা ব্রহ্মসুখানুভাবেন করণেনদাস্যং গতানাং প্রাপ্তানাং পরদৈবতেনপরমব্রহ্মস্বরূপেণ এবম্ভূতেনগোবিন্দেনসহগোপালাঃ ক্রীড়ন্তি অতএব কৃতপুণ্যপুঞ্জাঃ। মহাসুকৃতিনইত্যর্থঃ॥ ১৪ ॥ * ॥ * ॥ নন্দইতি॥ হে ব্রহ্মন্ হে মহাযোগেশ্বর শুকদেব। যস্যপুত্রেএবং মহাচমৎকারণীয় মহোদয়ং মহৎব্রহ্মণউদয়ং শ্রেয়োমঙ্গলং ভবেদিতি। অতএবনন্দগোপঃ কিং তপস্যাদিকং। অকরোৎপূর্ব্বজন্মনিকিংবাকৃতবানিতি। বাইতিবিস্ময়েযশোদামহাভাগামহাপুণ্যবতী। যস্যাযশোদায়াঃ স্তনং হরির্গোবিন্দঃ

পুনঃ কথম্ভূতাঃ সানন্দসিংহাসনলক্ষ্মীকাঃ। ব্রহ্মানন্দএব সিংহাসনংপীঠংতস্মিন্লব্ধ প্রাপ্তলক্ষ্মীকাঃ॥ উপদেশমানবোধেনৈবাং তেষাং ॥ ৭ ॥ * ॥ ইতি মধ্যখণ্ডে দশম পরিচ্ছেদঃ ॥ ১০ ॥ * ॥
অত্যুদ্দণ্ডমিতি। গৌরচন্দ্রঃ শ্রীজগন্নাথগেহে জগন্নাথমন্দিরাবিষ্টৈর্ভক্তৈর্ভক্তগণৈঃ সহঅত্যুদ্দণ্ডং মহোৎকটং তাণ্ডবং নৃত্যং কুর্ব্বন্সন্ স্বধাম্নানিজরূপেণ প্রেমবন্যানিমগ্নং। আপ্লাবনং বিশ্বং

মিলন। ইহা যেই শুনে পায় চৈতন্য চরণ॥ শ্রীরূপ রঘুনাথ পদে যার আশ। চৈতন্যচরিতামৃত কহে কৃষ্ণদাস॥ * ॥ ইতি শ্রীচৈতন্যচরিতামৃতে মধ্যখণ্ডে বৈষ্ণবমিলনং নাম দশমঃ পরিচ্ছেদঃ॥ ১০ ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥
গ্রন্থকারস্য। অত্যুদ্দণ্ডং তাণ্ডবং গৌরচন্দ্রঃ, কুর্ব্বন্ ভক্তৈঃ শ্রীজগন্নাথ গেহে। নানাভাবালঙ্কৃতাঙ্গঃ স্বধাম্না চক্রে বিশ্বং প্রেমবন্যা নিমগ্নং॥ ১ ॥ * ॥
জয় জয় শ্রীচৈতন্য জয় নিত্যানন্দ। জয়াদ্বৈতচন্দ্র জয় গৌরভক্তবৃন্দ॥ আর দিন সার্ব্বভৌম কহে প্রভুর স্থানে। অভয় দান দেহ যদি করি নিবেদনে॥ প্রভু কহে কহ তুমি নাহি কিছু ভয়। যোগ্য হৈলে করিব অযোগ্য হৈলে নয়॥ সার্ব্বভৌম কহে এই প্রতাপরুদ্র রায়। উৎকণ্ঠা হঞাছে তোমা মিলিবারে চায়॥ কর্ণে হস্ত দিয়া প্রভু স্মরে নারায়ণ। সার্ব্বভৌম কহ কেন অযোগ্য বচন॥ সন্ন্যাসী বিরক্ত আমার রাজ দরশন। স্ত্রী দরশন সম বিষের ভক্ষণ॥ * ॥
তথাহি শ্রীচৈতন্যচন্দ্রোদয় নাটকে অষ্টমাঙ্কে চতুর্ব্বিংশতি শ্লোকে সার্ব্বভৌমং প্রতি শ্রীচৈতন্যদেব বাক্যং। নিষ্কিঞ্চনস্য ভগবদ্ভজনোন্মুখস্য, পারং পরং জিগমিষোর্ভবসাগরস্য। সন্দর্শনং বিষয়িণামথযোষিতাঞ্চ, হাহন্তহন্ত বিষভক্ষণতোঽপ্যসাধু॥ ২ ॥ * ॥ * ॥ সার্ব্বভৌম কহে সত্য তোমার বচন। জগন্নাথ সেবক রাজা কিন্তু ভক্তোত্তম॥ প্রভু কহে তথাপি রাজা কালসর্পাকার। কাষ্ঠ নারী স্পর্শে যৈছে উপজে বিকার॥ * ॥ তথাহি

সমুচ্চশোকং চক্রেকৃতবান্ কথম্ভূতোগৌরচন্দ্রোভাবালঙ্কৃতাঙ্গঃ। নানাভাবৈঃ সাত্ত্বিকৈঃ অলঙ্কৃতানিভূষিতানিঅঙ্গানিযস্যসঃ॥ ১ ॥ * ॥ * ॥ ভক্তগণং প্রতি প্রভোর্ব্বাক্যং॥ নিষ্কি-
ঞ্চনস্যেতি॥ ভবাব্ধেঃ স্বপ্নাভগবদ্ভজনেপ্রবর্ত্তমানস্যবিষয়িণাং বিষয়ভোগিনাং। অথবাচপুনর্যোষিতাং রমণীনাং সন্দর্শনং দর্শনস্পর্শনালিঙ্গনাদিকং। হা ইতিখেদেহন্তযিদেহন্তনিশ্চয়াং

বিষভক্ষণতঃ। দুর্লঙ্ঘনতক্ষণাৎ। অনায়ুর্ব্বরিষ্টং ভবেদিত্যর্থঃ। বধমূতসাজননা নিষ্কিঞ্চিনস্যানর্ব্বারস্তপরিত্যাগিনঃ পুনঃ কথম্ভূতস্য ভবসাগরস্যপারং। উত্তীর্ণং পারং কেবলং জিগিমিষোঃ॥

শ্রীচৈতন্যচন্দ্রোদয় নাটকে অষ্টমাঙ্কে পঞ্চবিংশতি শ্লোকে সার্ব্বভৌমং প্রতি শ্রীচৈতন্যদেব বাক্যং। আকারাদপি ভেতব্যং স্ত্রীণাং বিষয়িণামপি। যথাহেহে র্মনসঃ ক্ষোভস্তথা তস্যাকৃতেরপি॥ ৩ ॥ * ॥ * ॥ ঐছে বাত পুনরপি মুখে না আনিবে। কহ যদি তবে আমায় এথা না দেখিবে॥ ভয় পাঞা সার্ব্বভৌম নিজ ঘরে গেলা। বাসায় গিয়া ভট্টাচার্য্য চিন্তিত হইলা॥ হেনকালে প্রতাপরুদ্র পুরুষোত্তমে আইলা। পাত্র মিত্র সঙ্গে রাজা দর্শনে চলিলা॥ রামানন্দ রায় আইলা গজপতি সঙ্গে। প্রথমেই প্রভুরে আসি মিলিলা বহু রঙ্গে॥ রায় প্রণতি কৈল প্রভু কৈল আলিঙ্গন। দুইজনে প্রেমাবেশে করেন ক্রন্দন॥ রায় সঙ্গে প্রভুর দেখি স্নেহ ব্যবহার। সর্ব্ব ভক্তগণ মনে হৈল চমৎকার॥ রায় কহে তোমার আজ্ঞা রাজাকে কহিল। তোমার আজ্ঞায় রাজা বিষয় ছাড়াইল॥ আমি কহি আমা হৈতে না হয় বিষয়। চৈতন্য চরণে রহোঁ যদি আজ্ঞা হয়॥ তোমার নাম শুনি রাজা আনন্দিত হৈল। আসন হৈতে উঠি মোরে আলিঙ্গন কৈল॥ তোমার নাম শুনি হৈল মহাপ্রেমাবেশ। মোর হাতে ধরি কহে পিরিতি বিশেষ॥ তোমার যে বর্ত্তন তুমি খাই সে বর্ত্তন। নিশ্চিন্ত হইয়া ভজ চৈতন্য চরণ॥ আমি ছার যোগ্য নহি তাঁর দরশনে। তাঁরে যেই ভজে তার সফল জীবনে॥ পরম কৃপালু তিঁহ ব্রজেন্দ্রনন্দন। কোন জন্মে মোরে অবশ্য দিবে দরশন॥ যে তাহার প্রেম আর্ত্তি দেখিনু তোমাতে। তার এক প্রেম লেশ নাহিক আমাতে॥ প্রভু কহে তুমি কৃষ্ণভক্ত প্রধান। তোমাকে যে প্রীত করে সেই ভাগ্যবান॥ তোমাকে যে এত প্রীত হইল রাজার। এই গুণে কৃষ্ণ তারে করিবে অঙ্গীকার॥ * ॥ তথাহি লঘুভাগবতামৃতে উত্তরখণ্ডে ভক্তামৃতে সপ্তমাঙ্ক ধৃতং আদি পুরাণে অর্জ্জুনং প্রতি শ্রীকৃষ্ণ বাক্যং। যে যে ভক্তজনাঃ পার্থ

গন্তুমিচ্ছোরিত্যর্থঃ। ২ ॥ * ॥ * ॥ আকারাদিতি॥ স্ত্রীণাং বিষয়িণামপিমর্ব্ববিষয়ভোগিনামপিআকারাৎ অলেখ্যাৎ চিত্রপটস্থিতাদপিউত্তবাৎভিয়নীয়ং ভবেৎ। যথাদৃষ্টান্তমাহ॥ অহেহকালসর্পাদ্মনসঃ ক্ষোভঃ। সর্ব্বাভয়ং স্যাৎ। তথাতস্যতস্যসর্পস্যাকৃত্রিমমূর্ত্তির্দর্শনাদ্ভয়ং ভবেদিতি॥ ৩ ॥ * ॥ * ॥ যে মে ভক্তেতি। হে পার্থ যেজনামেমমভক্তাকেবলং নাং

তদ্ভক্তিনস্তু মদ্ভক্তানন্তঙ্গীকৃত্যৈব ভক্তাজনাঃ। যেনমভক্তাঃ সর্ব্ব প্রকারৈশ্চনভক্তন্তি। যেজনাঃ মদ্ভক্তানাং মদুপাসকানাং ভক্তাভবন্তি তেঅনাভক্তপূজকাঃ যেমমভক্ততমাঃ সর্ব্বভক্তোত্তমাঃ মতাভবন্তি ॥ ৪ ॥ ॥ ※ ॥ মদ্ভক্তেতি ॥ হে উদ্ধব মদ্ভক্তপূজামমভক্তানাং সম্মানতাসর্ব্বভূতেষুসর্ব্বজীবেষুমদ্ধ্যেযু অভ্যধিকাঅতিসর্ব্বতোভাবে অধিকাউত্তমাস্যাৎ। ইতিমমসম্মতিঃ। মমতাচেতাৰ্থঃ। হে অঙ্গ হে উদ্ধবমদর্থেষুমদ্বিষয়েষু মদনচেষ্টা সাঙ্গচেষ্টাচ সদা ৎকরণৈঃ। মদ্বিষয়ঞ্চমানসাবিষ্টাদিকমলং ব্যর্থমিতি। অর্থাৎ সর্ব্বাধিকাভক্তসেবাং সত্যাক্ত্যমন্নিনোযোগং ব্যর্থমতিভাবঃ ॥ ৫ ॥ ※ ॥

ন মে ভক্তাশ্চ তে জনাঃ। মদ্ভক্তানাঞ্চ যে ভক্তা স্তে মে ভক্ততমা মতাঃ ॥ ৪ ॥ ※ ॥ ※ ॥ তথাহি শ্রীমদ্ভাগবতে একাদশস্কন্ধে একোনবিংশো-ধ্যায়ে একবিংশতি শ্লোকে উদ্ধবং প্রতি শ্রীকৃষ্ণ বাক্যং। আদর পরিচর্য্যায়াং সর্ব্বাঙ্গৈরভিবন্দনং। মদ্ভক্ত পূজাভ্যধিকা সর্ব্বভূতেষু মন্মতি ॥ মদর্থেষঙ্গ চেষ্টা চ বচসা মদ্গুণেরণং। ময্যর্পণঞ্চ মনসঃ সর্ব্বকাম বিবর্জ্জনং ॥ ৫ ॥ ※ ॥ ※ ॥ তথাহি লঘুভাগবতামৃতে উত্তরখণ্ডে পঞ্চমাঙ্কধৃত পদ্ম-পুরাণে পার্ব্বতীং প্রতি শিব বাক্যং। আরাধনানাং সর্ব্বেষাং বিষ্ণোরারাধনং পরং। তস্মাৎ পরতরং দেবি তদীয়ানাং সমর্চ্চনং ॥ ৬ ॥ ※ ॥ ※ ॥ তথাহি শ্রীমদ্ভাগবতে তৃতীয়স্কন্ধে সপ্তমোধ্যায়ে বিংশতি শ্লোকে মৈত্রেয়ং প্রতি বিদুর বচনং। দুরাপাহ্যল্প তপসঃ সেবা বৈকুণ্ঠবর্ত্মসু। যত্রোপগীয়তে নিত্যং দেবদেবো জনার্দ্দনঃ ॥ ৭ ॥ ※ ॥ ※ ॥ পুরী ভারতী গোসাঞির স্বরূপ নিত্যানন্দ। জগদানন্দ মুকুন্দাদি যত ভক্তবৃন্দ ॥ চারি গোসাঞির কৈল রায় চরণ বন্দন। যথাযোগ্য সব ভক্তের করিল মিলন ॥ প্রভু কহে রায় দেখিলে কমল নয়ন। রায় কহে ইবে যাই পাব দরশন ॥ প্রভু কহে তুমি কি কার্য্য করিলে। ঈশ্বর না দেখি কেনে আগে এথা আইলে ॥ রায় কহে চরণ রথ হৃদয় সারথি। যাহা লঞা যায় তাহা যায় জীব রথী ॥ আমি কি

আরাধনানামিতি ॥ হে দেবি সর্ব্বেষাং দেবানামারাধনানাং পূজনস্মরণাদীনাং মধ্যে বিষ্ণোঃ সত্যাতনোরারাধনং পূজাদিকং পরং সর্ব্বোত্তমং। তস্মাদ্ভগবতঃ সেবনাৎ তদীয়ানাং তদ্ভক্তানাং ভগবতঃ কৃষ্ণস্যভক্তাঃ যে। তেষাং সেবনশ্রেষ্ঠমিতি ॥ ৬ ॥ ※ ॥ ※ ॥ দুরাপেতি ॥ বৈকুণ্ঠবর্ত্মসু বৈকুণ্ঠগমনস্থানেষু সদ্ভক্তেষু সেবাপরিচর্য্যা স্বল্পতপসোজনস্যদুরাপ। দুঃখেনাস্য প্রাপ্তভবেৎ। যত্রভক্তজনবর্ত্মনি ভক্তমার্গেযথাদেবদেবানামপীশ্বরোজনার্দ্দনোগোবিন্দঃ। তত্রনিত্যং সর্ব্বদাগীয়তেউপগীয়মানোভবেদিতি। অথবাতত্রসাধুভির্গীয়তে ॥ ৭ ॥ ※ ॥ ※ ॥

অদর্শনীয়ানিতি ॥ সগৌরাঙ্গঃ নীচজাতীনপিবীক্ষতেপশ্যতি। তথাপিমাং প্রতাপরুদ্রং নোপশ্যতি। অহো অভাগ্যং মমেতিমাদকবর্জ্জং ত্যক্তং সর্ব্বান্ জনান্ কৃপয়িষ্যতি কৃপাং করিষ্যতীতি।

করিব মন ইহা লঞা আইলা। জগন্নাথ দরশনে বিচার না কৈলা ॥ প্রভু কহে শীঘ্র গিয়া কর দরশন। ঐছে ঘর যাই কর কুটুম্ব মিলন ॥ প্রভু আজ্ঞা পাঞা রায় চলিলা দর্শনে। রায়ের প্রেমভক্তি রীতি বুঝে কোন জনে ॥ ক্ষেত্রে আসি রাজা সার্ব্বভৌমে বোলাইলা। সার্ব্বভৌম নমস্করি তাহারে পুছিলা ॥ মোর লাগি প্রভু পদে কৈলে নিবেদন। সার্ব্বভৌম কহে কৈনু অনেক যতন ॥ তথাপি না করে তেঁহ রাজ দরশন। ক্ষেত্র ছাড়ি যাবেন পুনঃ যদি করি নিবেদন ॥ শুনিয়া রাজার মনে দুঃখ উপজিলা। বিষাদ করিয়া কিছু কহিতে লাগিলা ॥ পাপী নীচ উদ্ধারিতে তাঁর অবতার। জগাই মাধাই করিয়াছেন উদ্ধার ॥ প্রতাপরুদ্র ছাড়ি করিব জগত নিস্তার। এই প্রতিজ্ঞা করিয়াছেন অবতার ॥ ※ ॥ তথাহি শ্রীচৈতন্যচন্দ্রোদয় নাটকে অষ্টমাঙ্কে সপ্ততি শ্লোকে সার্ব্বভৌম প্রতি প্রতাপরুদ্র বাক্যং। অদর্শনীয়ানপি নীচজাতীন্, সবীক্ষতে চারু তথাপিনোমাং। মদেকবর্জ্জং কৃপয়িষ্যতীতি, নির্ণীয় কিং সোঽবততার দেবঃ ॥ ৮ ॥ ※ ॥ ※ ॥ তার প্রতিজ্ঞা মোরে না করিবে দরশন। মোর প্রতিজ্ঞা তা বিনা ছাড়িব জীবন ॥ যদি সেই মহাপ্রভুর পাই কৃপা ধন। কিবা রাজ্য কিবা দেহ সব অকারণ ॥ এত শুনি সার্ব্বভৌম হইলা চিন্তিত। রাজার অনুরাগ দেখি হইলা বিস্মিত ॥ ভট্টাচার্য্য কহে দেব না কর বিষাদ। তোমারে প্রভুর অবশ্য হইবে প্রসাদ ॥ তেঁহ প্রেমাধীন তোমার প্রেম গাঢ়তর। অবশ্য করিবেন কৃপা তোমার উপর ॥ তথাপি কহিয়ে আমি এক উপায়। এই উপায় কর প্রভু দেখিবেক যায় ॥ রথযাত্রা দিনে প্রভু সব ভক্ত লঞা। রথ আগে নৃত্য করিবেন প্রেমাবিষ্ট হঞা ॥ প্রেমাবেশে পুষ্পোদ্যানে করিবেন প্রবেশ। সেইকালে একলে তুমি ছাড়ি রাজ বেশ ॥ কৃষ্ণ রাস পঞ্চাধ্যায়ী করিতে পঠন। একলে

নির্ণীয়নির্ণয়ং কৃত্বাকিংসদেবঃ শ্রীকৃষ্ণচৈতন্যপ্রভুঃ। অবততার অবতীর্ণবানিতি। যস্ত ইতিশেষে অহমপিপ্রাণানত্যক্তং করোমি। নীচজাতীন্ কথম্ভূতান্ অদর্শনীয়ান্ দ্রষ্টুমযোগ্যান্॥ ৮ ॥ ※ ॥ ※ ॥

মঃ একাদশ পঃ।

৬৬

যাই মহাপ্রভুর ধরিবে চরণ ॥ বাহ্যজ্ঞান নাহি সেকালে কৃষ্ণ নাম শুনি। আলিঙ্গন করিবেন তোমায় বৈষ্ণব জানি ॥ রামানন্দ রায় আজি তোমার প্রেম গুণ। প্রভু আগে কহিলেন প্রভুর ফিরি গেল মন ॥ শুনি গজপতি মনে সুখ উপজিল। প্রভুরে মিলিতে এই মন্ত্রণা দৃঢ় কৈল ॥ স্নানযাত্রা কবে হবে পুছিল ভট্টেরে। ভট্ট কহে তিন দিন আছয়ে যাত্রারে ॥ রাজা প্রবোধিয়া ভট্ট গেলা নিজালয়। স্নানযাত্রা দিনে প্রভুর আনন্দ হৃদয় ॥ স্নানযাত্রা দেখি প্রভুর হৈল বড় সুখ। ঈশ্বরের অনবসরে পাইল বড় দুঃখ ॥ গোপী ভাবে প্রভু বিরহে ব্যাকুল হইয়া। আলালনাথ গেলা প্রভু সবারে ছাড়িয়া ॥ পাছে প্রভুর নিকটে আইলা ভক্তগণে। গৌড় হৈতে ভক্ত আইসে কৈল

নিবেদনে ॥ সার্ব্বভৌম নীলাচলে আইলা প্রভু লঞা। প্রভু আইলা রাজা ঠাঞি কহিলেন গিয়া ॥ হেনকালে আইলা তথা গোপীনাথাচার্য্য। রাজাকে আশীর্ব্বাদ করি কহে শুন ভট্টাচার্য্য ॥ গৌড় হৈতে বৈষ্ণব আসিতেছেন দুই শত। মহাপ্রভুর ভক্ত সব মহা ভাগবত ॥ নরেন্দ্রে আসিয়া সবে হৈল বিদ্যমান। তাহা সবারে চাহি বাসা প্রসাদ সমাধান ॥ রাজা কহে পড়িছাকে আমি আজ্ঞা দিব। বাসা দিয়ে চাহিয়ে পড়িছা সব দিব ॥ মহাপ্রভুরগণ যত আইল গৌড় হৈতে। ভট্টাচার্য্য একে একে দেখাহ আমাকে ॥ ভট্ট কহে অট্টালিকা কর আরোহণ। গোপীনাথ চিনে সবাকে করাবে দর্শন ॥ আমি কাহ নাহি চিনি চিনিতে মন হয়। গোপীনাথাচার্য্য সবাকে করাবে পরিচয় ॥ এত বুলি তিন জন অট্টালী চড়িলা। হেনকালে বৈষ্ণব সব নিকটে

আইলা ॥ দামোদর স্বরূপ গোবিন্দ দুই জন। মালা প্রসাদ লঞা যাই যাঁহা বৈষ্ণবগণ ॥ প্রথমেতে মহাপ্রভু পাঠাইলা দুঁহারে। রাজা কহে এই কোন চিনাহ আমারে ॥ ভট্টাচার্য্য কহে এই স্বরূপ দামোদর। মহাপ্রভুর হয়েন দ্বিতীয় কলেবর ॥ দ্বিতীয় গোবিন্দ ভৃত্য ইহাঁ দুঁহা দিয়া। মালা পাঠাইয়াছেন প্রভু গৌরব করিয়া ॥ আদৌ মালা অদ্বৈতেরে স্বরূপ পরাইল। পাছে গোবিন্দ দ্বিতীয় মালা আনি তারে দিল ॥ তবে গোবিন্দ দণ্ডবৎ কৈল আচার্য্যেরে। তারে নাহি চিনে আচার্য্য পুছিল দামোদরে ॥ দামোদর কহে ইহার গোবিন্দ নাম। ঈশ্বরপুরীর সেবক অতি গুণবান ॥ প্রভু সেবা করিতে পুরী আজ্ঞা দিল। অতএব প্রভু তারে নিকটে রাখিল ॥ রাজা কহে

নিমি নৃপং প্রতি করভাজনমুনিরাহ। কৃষ্ণেতি। সুমেধসঃ পণ্ডিতাঃ সাধবপুরুষাঃ কলৌ হরিং যজন্তি হি নিশ্চিতং। কৈঃ করণৈঃ সঙ্কীর্ত্তনপ্রায়ৈঃ যজ্ঞৈরর্চনৈঃ। তং হরিং কীদৃশং কৃষ্ণবর্ণো-



যারে মালা দিল দুইজন। কহ আচার্য্য তেজ বড় মহান্ত কোন জন॥ আচার্য্য কহে ইহার নাম অদ্বৈত আচার্য্য। মহাপ্রভু মর্ম্ম পাত্র সর্ব্ব শিরোধার্য্য॥ শ্রীবাস পণ্ডিত ইহঁ পণ্ডিত বক্রেশ্বর। বিদ্যানিধি আচার্য্য ইহঁ পণ্ডিত শঙ্কর॥ এই মুরারি গুপ্ত ইঁহ পণ্ডিত নারায়ণ। হরিদাস ঠাকুর ইঁহ ভুবন পাবন॥ এই হরি ভট্ট এই শ্রীনৃসিংহানন্দ। এই বাসুদেব দত্ত এই শিবানন্দ॥ গোবিন্দ মাধব ঘোষ এই বাসু ঘোষ। তিন ভাইর কীর্ত্তনে প্রভু পায়েন সন্তোষ॥ রাঘব পণ্ডিত ইঁহ আচার্য্য নন্দন। শ্রীমান পণ্ডিত এই শ্রীকান্ত নারায়ণ॥ শুক্লাম্বর দেখ এই শ্রীনর বিজয়। বল্লভ সেন এই পুরুষোত্তম সঞ্জয়॥ কুলীন গ্রাম বাসী এই সত্যরাজ খান। রামানন্দ আদি সব দেখ বিদ্যমান॥ মুকুন্দ দাস নরহরি শ্রীরঘুনন্দন। খণ্ডবাসী চিরঞ্জীব আর সুলোচন॥ কতেক কহিব এই দেখ যত জন। চৈতন্যেরগণ সব চৈতন্য জীবন॥ রাজা কহে দেখি মোর হৈল চমৎকার। বৈষ্ণবের ঐছে তেজ দেখি নাহি আর॥ কোটি সূর্য্য সম সব উজ্জ্বল বরণ। কভু নাহি দেখি এই মধুর কীর্ত্তন॥ ঐছে প্রেম ঐছে নৃত্য ঐছে হরিধ্বনি। কাঁহা নাহি দেখি ঐছে কাঁহা নাহি শুনি॥ ভট্টাচার্য্য কহে এই মধুর বচন। চৈতন্যের সৃষ্টি এই প্রেম সংকীর্ত্তন॥ অবতরি চৈতন্য কৈল ধর্ম্ম প্রচারণ। কলিকালে ধর্ম্ম কৃষ্ণ নাম সংকীর্ত্তন॥ সংকীর্ত্তন যজ্ঞে তাঁরে করে আরাধন। সেইত সুমেধা আর কলি হত জন॥ * ॥ তথাহি শ্রীমদ্ভাগবতে একাদশস্কন্ধে পঞ্চমোধ্যায়ে ত্রিংশ শ্লোকে জনকং প্রতি করভাজন বাক্যং। কৃষ্ণবর্ণং ত্বিষাকৃষ্ণং সাঙ্গোপাঙ্গাস্ত্র পার্ষদং। যজ্ঞৈঃ সংকীর্ত্তনপ্রায়ৈর্যজন্তি হি সুমেধসঃ॥ ৯ ॥ * ॥ * ॥ রাজা কহে শাস্ত্র প্রমাণ চৈতন্য হয় কৃষ্ণ। তবে কেনে পণ্ডিত সবে তাহাতে বিতৃষ্ণ॥ ভট্ট কহে তাঁর কৃপা লেশ হয় যারে। সেই সে তাঁহারে কৃষ্ণ করি লইতে পারে॥ 

যদ্বাক্যেঃ নতং। ত্বিষাকান্ত্যা অকৃষ্ণং গৌরং কান্তিং পুনঃ শ্রীনিত্যানন্দাদ্বৈতপ্রভু অঙ্গৌ। শ্রীবাসপণ্ডিতাদয়ঃ উপাঙ্গাঃ। অবিদ্যাবিচ্ছেদনাস্ত্রঃ ভগবন্নামানি। অস্ত্রাদীনি গদাধর গোবিন্দাদয়ঃ পার্ষদাঃ।

এতৈরমহৎস্রেশোপাকাশ্রপার্ষদৈঃ মহবর্ত্তমানঃ ॥ ৯ ॥ * ॥ * ॥ তথাপীতি ॥ হে দেব হে নারায়ণ তথাপেন প্রকারেণাপিতেতৎপাদাম্বুজদ্বয় প্রসাদলেশানুগৃহীতঃ ভেতবগানপ্রয়ুগ্মনতেঃ

তাঁর কৃপা নহে যারে পণ্ডিত নহে কেনে। দেখিলে শুনিলে তাঁরে ঈশ্বর না মানে ॥ * ॥ তথাহি শ্রীমদ্ভাগবতে দশমস্কন্ধে চতুর্দ্দশোধ্যায়ে অষ্টাবিংশতি শ্লোকে শ্রীকৃষ্ণং প্রতি ব্রহ্ম বাক্যং। তথাপিতে দেব পদাম্বুজদ্বয়, প্রসাদলেশানুগৃহীত এবহি। জানাতি তত্ত্বং ভগবন্মহিম্নো,নচান্য একোঽপি চিরং বিচিন্বন্ ॥ ১০ ॥ * ॥ * ॥ রাজা কহে সবে জগন্নাথ না দেখিয়া। চৈতন্যের বাসা গৃহে চলিলা ধাইয়া ॥ ভট্ট কহে এই স্বাভাবিক প্রেম রীত। মহাপ্রভু মিলিবারে উৎকণ্ঠিত চিত ॥ আগে তাঁরে মিলি সবে তাঁরে সঙ্গে লঞা। তাঁর সঙ্গে জগন্নাথ দেখিবেন গিয়া ॥ রাজা কহে ভবানন্দের পুত্র বাণীনাথ। প্রসাদ লইয়া সঙ্গে চলে পাঁচ সাত ॥ মহাপ্রভুর আলয়ে করিল গমন। এত মহাপ্রসাদ চাহি কহ কি কারণ ॥ ভট্ট কহে ভক্তগণ আইল জানিয়া। প্রভুর ইঙ্গিত প্রসাদ যায় তারা লঞা ॥ রাজা কহে উপবাস করে তীর্থের বিধান। তাহা না করিয়া কেনে খাইবে অন্ন পান ॥ ভট্ট কহে তুমি কহ সেই বিধি ধর্ম্ম। এই রাগমার্গে আছে সূক্ষ্ম ধর্ম্ম মর্ম্ম ॥ ঈশ্বরের পরোক্ষ আজ্ঞা ক্ষৌর উপোষণ। প্রভুর সাক্ষাৎ আজ্ঞা প্রসাদ ভোজন ॥ তাহা উপবাস যাহা নাহি মহাপ্রসাদ। প্রভু আজ্ঞা প্রসাদ ত্যাগে হয় অপরাধ ॥ বিশেষে মহাপ্রভু করে আপনে পরিবেশন। এত লাভ ছাড়ি কেনে করিব উপোষণ ॥ পূর্ব্বে প্রভু মোরে প্রসাদ অন্ন আনি দিল। প্রাতে শয্যায় বসি আমি সেই অন্ন খাইল ॥ যারে কৃপা করি করে হৃদয়ে প্রেরণ। কৃষ্ণাশ্রয় হয় ছাড়ে বেদ লোক ধর্ম্ম ॥ * ॥ * ॥ তথাহি শ্রীমদ্ভাগবতে চতুর্থস্কন্ধে একোনত্রিংশোধ্যায়ে ত্রয়শ্চত্বারিংশৎ শ্লোকে প্রাচীনবর্হিষং

প্রসন্নভাগ্যাদনুগৃহীতোঽত্মনঃ। ভগবন্মহিম্নঃ। ঈশ্বরমহিমাদেস্তত্বং সাকুল্যং এবহিজানাতি। চ পুনরন্যানাদেবানুগৃহীতোঽঙ্গনঃ একোপি সর্ব্বজ্ঞাতোপিচিরং বহুকালপর্য্যন্তং বিচিম্বন্মাপ্রমাণৈর্বি-

চারয়ন্নসন্তথাপি ভগবত্তত্ত্বং তন্মাহাত্ম্যং নজানাতীত্যর্থঃ ॥ ১০ ॥ ৯ ॥ লোকাপেক্ষাং বেদধর্ম্মাপেক্ষাঞ্চ ত্যাগময়াহ। যদেতি। আত্মভাবিতস্তাচ্ছিদ্রিভনীয়োভক্তঃ বাসুদেবকালে বহূত্ত্বাক্ষস্য মহতে

প্রতি শ্রীনারদ বাক্যং। যদা যস্যানুগৃহ্লাতি ভগবানাত্ম ভাবিতঃ। সজহাতি মতিং লোকে বেদেচ পরিনিষ্ঠিতাং ॥ ১১ ॥ ৯ ॥ ৯ ॥ ॥
তবে রাজা অট্টালিকা হৈতে তলেতে আইলা ॥ কাশীমিশ্র পড়িছা পাত্র দুঁহে আনাইলা ॥ প্রতাপরুদ্র আজ্ঞা দিল সেই দুই জনে। প্রভু স্থানে আসিয়া-
ছেন যত প্রভুরগণে ॥ সবারে স্বচ্ছন্দবাসা স্বচ্ছন্দ প্রসাদ। স্বচ্ছন্দে দর্শন করাইহ নহে যেন বাদ ॥ প্রভুর আজ্ঞা পালিহ দুঁহে সাবধান হঞা। আজ্ঞা
নহে তবু করিহ ইঙ্গিত জানিয়া ॥ এত বুলি বিদায় দিল সেই দুই জনে। সার্ব্বভৌম দেখিতে আইলা বৈষ্ণব মিলনে ॥ গোপীনাথাচার্য্য ভট্টাচার্য্য সার্ব্ব-
ভৌম। দুঁহে দেখে দূরে প্রভুর বৈষ্ণব সম্মিলন ॥ সিংহদ্বার ডাহিনে ছাড়ি বৈষ্ণবগণ। কাশীমিশ্র গৃহ পথে করিলা গমন ॥ হেনকালে মহাপ্রভু নিজগণ
সঙ্গে। বৈষ্ণব মিলিলা আসি পথে বহু রঙ্গে ॥ অদ্বৈত করিল প্রভুর চরণ বন্দন। আচার্য্যেরে কৈল প্রভু প্রেম আলিঙ্গন ॥ প্রেমানন্দে হৈলা দুঁহে
পরম অস্থির। সময় দেখিয়া প্রভু হৈলা কিছু ধীর ॥ শ্রীবাসাদি করিল প্রভুর চরণ বন্দন। প্রত্যেকে প্রত্যেকে প্রভু প্রেম আলিঙ্গন ॥ একে একে সর্ব্ব
ভক্তেরে কৈল সম্ভাষণ। সবা লঞা অভ্যন্তরে করিল গমন ॥ মিশ্রের আবাস সেই হয় অল্প স্থান। অসংখ্য বৈষ্ণব তাহা হৈল পরিমাণ ॥ আপন নিকটে
প্রভু সবা বসাইল। আপনি স্বহস্তে সবারে মালা গন্ধ দিল ॥ ভট্টাচার্য্য আইলা তবে মহাপ্রভুর স্থানে। যথাযোগ্য মিলিলা সবাকার সনে ॥ অদ্বৈতেরে
কহেন প্রভু মধুর বচনে। আজি আমি পূর্ণ হৈলাম তোমারাগমনে ॥ অদ্বৈত কহে ঈশ্বরের এই স্বভাব হয়। যদ্যপি আপনে পূর্ণ সর্ব্বৈশ্বর্য্যময় ॥ তথা-
পিহ ভক্ত সঙ্গে হয় সুখোল্লাস। ভক্ত সঙ্গে করে নিত্য বিবিধ বিলাস ॥ বাসুদেব দেখি প্রভু আনন্দিত হঞা। তাঁরে কিছু কহে তাঁর অঙ্গে হস্ত দিয়া ॥

অনুগৃহ্লাতি। অনুগ্রহমাকাঙ্ক্ষতি। সজহাতি লোকে লোকাপেক্ষে বেদে চ বেদধর্ম্মাদৌ চ পরিনিষ্ঠিতাং নিপুণতমমতিং তদাতদা ভক্তিকাম এব ভবতি। অতএব শ্রীকৃষ্ণানুগ্রহাৎ লোকাপেক্ষা

বেদধর্ম্মা দেহধর্ম্মাদয়ো নবাধিতাভবন্তীতিধ্বনিতং ॥ ১১ ॥ * ॥ * ॥ নিমজ্জত ইতি। হে অনন্ত হে প্রভো হে ভগবন্ ভবার্ণবান্তঃ। ভবার্ণবান্তরিতভবসমুদ্রমধ্যে চিরায়বহুকালপর্য্যন্তো-

যদ্যপি মুকুন্দ আমা সঙ্গে শিশু হৈতে। তাহা হৈতে অধিক সুখ তোমাকে দেখিতে ॥ বাসু কহে মুকুন্দ পাইল তোমা সঙ্গ। তোমার চরণ পাইল সেই
পুনর্জ্জন্ম ॥ ছোট হঞা মুকুন্দ এবে হইল আমার জ্যেষ্ঠ। তোমার কৃপায় তাতে সর্ব্বগুণ শ্রেষ্ঠ ॥ পুনঃ প্রভু কহে আমি তোমার নিমিত্তে। দুই পুস্তক
আনিয়াছি দক্ষিণ হইতে ॥ স্বরূপের কাছে আছে লেহ তা লিখিয়া। বাসুদেব আনন্দিত পুস্তক পাইয়া ॥ প্রত্যেকে বৈষ্ণব সব লিখিয়া লইল। ক্রমে
ক্রমে দুই গ্রন্থ সর্ব্বত্র ব্যাপিল ॥ শ্রীবাসাদ্যে কহে প্রভু করি মহা প্রীত। তোমার চারি ভাইর আমি হইনু বিক্রীত ॥ শ্রীবাস কহে এত কেন কহ বিপ-
রীত। কৃপা মূল্যে চারি ভাই তোমাতে বিক্রীত ॥ শঙ্কর দেখিয়া প্রভু কহে দামোদরে। সগৌরব প্রীত আমার তোমার উপরে ॥ শুদ্ধ কেবল প্রেম
শঙ্কর উপরে। অতএব মোর সঙ্গে রাখহ শঙ্করে ॥ দামোদর কহে শঙ্কর ছোট আমা হৈতে। এবে আমার বড় ভাই তোমার কৃপাতে ॥ শিবানন্দ কহে
প্রভু তোমার আমাতে। গাঢ় অনুরাগ হয় জানি আগে হৈতে ॥ শুনি শিবানন্দ সেন প্রেমাবিষ্ট হঞা। দণ্ডবৎ হঞা পড়ে শ্লোক পড়িয়া ॥ * ॥
তথাহি শ্রীচৈতন্যচন্দ্রোদয় নাটকে অষ্টমাঙ্কে অশীতি শ্লোকে শ্রীভগবচ্চৈতন্যদেবং প্রতি শিবানন্দ সেন বাক্যং। নিমজ্জতোঽনন্তভবার্ণবান্ত, শ্চিরায়মেকূল
মিবাসিলব্ধঃ। ত্বয়াঽপি লব্ধং ভগবন্নিদানী, মনুত্তমং পাত্র মিদংত্বদয়ায়াঃ ॥ ১২ ॥ * ॥ * ॥ প্রথমে মুরারি গুপ্ত প্রভু না দেখিয়া। বাহিরেতে
পড়িয়াছে দণ্ডবৎ হঞা ॥ মুরারি না দেখিয়া প্রভু করে অন্বেষণ। মুরারি লইতে ধাঞা আইলা দুই জন ॥ তৃণ দুই গুচ্ছ মুরারি দশনে ধরিয়া। মহাপ্রভুর
আগে গেলা দৈন্যাধীন হঞা ॥ মুরারি দেখিয়া প্রভু আইলা মিলিতে। পাছে ভাগে মুরারি লাগিলা কহিতে ॥ মোরে না ছুইহ প্রভু মুঞি ত পামর।

নিমজ্জতঃ পতিতস্য মেসমসহৃদ্ধেলকঃ প্রাপ্তকূলমেবকূলং তটমিবাহমেব অসিতবসীত্যর্থঃ। হে ভগবন্ ইদানীং। অধুনাদয়ায়া। ইদং কৃপাতং।

তোমার স্পর্শযোগ্য নহে এই কলেবর॥ প্রভু কহে মুরারি কর দৈন্য সম্বরণ। তোমার দৈন্য দেখি মোর বিদীর্ণ হয় মন॥ এত বলি প্রভু [illegible] বসাঞা করে অঙ্গ সম্মার্জ্জন॥ আচার্য্য রত্ন বিদ্যানিধি পণ্ডিত গদাধর। গঙ্গাদাস হরিভট্ট আচার্য্য পুরন্দর॥ প্রত্যেকে সবার প্রভু করি গুণ গান। পুনঃ পুনঃ আলিঙ্গিয়া করিল সম্মান॥ সবারে সম্মানি প্রভু হইলা উল্লাস। হরিদাসে না দেখিয়া কহে কাহাঁ হরিদাস॥ দূরে হৈতে হরিদাস গোসাঞি দেখিয়া। রাজপথপ্রান্তে পড়িয়াছে দণ্ডবৎ হঞা॥ মিলন স্থানে আসি প্রভুরে না মিলিলা। রাজপথপ্রান্তে দূরে পড়িয়া রহিলা॥ ভক্ত সব ধাঞা আইলা হরিদাসে নিতে। প্রভু তোমায় মিলিতে চাহে চলহ ত্বরিতে॥ হরিদাস কহে আমি নীচ জাতি ছার। মন্দির নিকটে যাইতে মোর নাহি অধিকার॥ নিভৃতে টোটা মধ্যে স্থান যদি পাঙ। তাহা পড়ি রহোঁ একলে কাল গোঙাঙ॥ জগন্নাথ সেবক মোরে স্পর্শ নাহি হয়। তাহাঁ পড়ি রহোঁ মোর এই বাঞ্ছা হয়॥ এই কথা লোক গিয়া প্রভুরে কহিল। শুনিয়া প্রভুর মনে বড় সুখ হইল॥ হেনকালে কাশী মিশ্র পড়িছা দুই জন। আসিয়া করিল প্রভুর চরণ বন্দন॥ সর্ব্ব বৈষ্ণব দেখি সুখ বড় পাইলা। যথা যোগ্য সবা সনে আনন্দে মিলিলা॥ প্রভু পদে দুই জনে কৈল নিবেদনে। আজ্ঞা দেহ বৈষ্ণবের করি সমাধানে॥ সবার করিয়াছি বাসা গৃহ স্থান। মহাপ্রসাদ সবাকারে করি সমাধান॥ প্রভু কহে গোপীনাথ যাহ বৈষ্ণব লঞা। যাঁহা যাঁহা কহে বাসা তাহাঁ দেহ লঞা॥ মহাপ্রসাদান্ন দেহ বাণীনাথ স্থানে। সর্ব্ব বৈষ্ণবের ইহোঁ করিবে সমাধানে॥ আমার নিকটে এই পুষ্পের উদ্যানে। একখানি ঘর আছে পরম নির্জ্জনে॥ সেই ঘর আমাকে দেহ আছে প্রয়োজন। নিভৃতে বসি তাহাঁ করিব স্মরণ॥ মিশ্র কহে সব তোমার চাহ কি কারণে। আপন ইচ্ছায় লহ যেই তোমার মনে॥ আমি দুই হই তোমার দাস আজ্ঞাকারী। যে চাহি সেই আজ্ঞা দেহ কৃপা করি॥ এত কহি দুই জন বিদায় করিল। গোপীনাথ বাণীনাথ দুই সঙ্গে নিল॥ গোপীনাথ দেখাইল সব বাসাঘর। বাণীনাথ ঠাঞি দিল প্রসাদ বিস্তর॥ বাণীনাথ আইলা বহু প্রসাদ পিঠা লঞা। গোপীনাথ আইলা বাসা সংস্কার করিয়া॥ মহাপ্রভু কহে শুন সর্ব্ব বৈষ্ণবগণ। নিজ নিজ বাসা সবে করহ গমন॥ সমুদ্র স্নান করি কর

দর্শনেনলব্ধং প্রাপ্তমস্মাভিস্তামিতি। অতএবত্বমেবকরুণাসমুদ্রপ্রভুরিতি॥ ১২ ॥ ॥ ॥ অহোবতেতি॥ যজ্জিহ্বাগ্রেবর্ত্ততে তবনামবর্ত্ততে সর্ব্বশাস্ত্রবিহিতশ্বপচ তৎচণ্ডালকুলোদ-

চূড়া দর্শন। তবে আজি ইহা আসি করিবে ভোজন॥ প্রভু নমস্করি সবে বাসারে চলিলা। গোপীনাথাচার্য্য সবে বাসা স্থান দিলা॥ মহাপ্রভু আইলা
তবে হরিদাস মিলনে। হরিদাস করে প্রেম নাম সঙ্কীর্ত্তনে॥ প্রভু দেখি পড়ে পায় দণ্ডবৎ হঞা। প্রভু আলিঙ্গন কৈল তারে উঠাইয়া॥ দুই জনে
প্রেমাবেশে করেন ক্রন্দনে। প্রভু গুণে ভৃত্য বিকল প্রভু ভৃত্য গুণে॥ হরিদাস কহে প্রভু না ছুইহ মোরে। মুঞি নীচ অস্পৃশ্য পরম পামরে॥ প্রভু
কহে তোমা স্পর্শি পবিত্র হইতে। তোমার পবিত্র ধর্ম্ম নাহিক আমাতে॥ ক্ষণে ক্ষণে কর তুমি সর্ব্ব তীর্থস্নান। ক্ষণে ক্ষণে কর তুমি যজ্ঞ তপ দান॥
নিরন্তর কর তুমি বেদ অধ্যয়ন। দ্বিজ ন্যাসী হৈতে তুমি পরম পাবন॥ ॥ তথাহি শ্রীমদ্ভাগবতে তৃতীয়স্কন্ধে ত্রয়স্ত্রিংশোধ্যায়ে সপ্তম শ্লোকে
কপিলদেবং প্রতি দেবহূতিবচনং। অহোবতশ্বপচোঽতোগরীয়ান্ যজ্জিহ্বাগ্রেবর্ত্ততে নামতুভ্যং। তেপুস্তপস্তেজুহুবুঃ সস্নুরার্য্যা ব্রহ্মানচুর্নামগৃণন্তি যেতে॥
॥ ১৩ ॥ ॥ এত বলি তারে লঞা গেলা পুষ্পোদ্যানে। অতি নিভৃতে তারে দিল বাসা স্থানে॥ এই স্থানে রহ কর নাম সঙ্কীর্ত্তন। প্রতি দিন আসি আমি
করিব মিলন॥ মন্দিরের চক্র দেখি করিহ প্রণাম। এই ঠাঁই তোমার আসিবে প্রসাদান্ন॥ নিত্যানন্দ জগদানন্দ দামোদর মুকুন্দ। হরিদাস মিলি সবে
পাইল আনন্দ॥ সমুদ্র স্নান করি প্রভু আইলা নিজ স্থানে। অদ্বৈতাদি গেলা সিন্ধু করিবারে স্নানে॥ আসি জগন্নাথের কৈল চূড়া দরশন। প্রভুর
আবাস আইলা করিতে ভোজন॥ সবারে বসাইল প্রভু যোগ্যক্রম করি। শ্রীহস্তে পরিবেশন কৈল গৌরহরি॥ অল্প অন্ন নাহি আইসে দিতে প্রভুর
হাতে। দুই তিনের অন্ন দেন এক এক পাতে॥ প্রভু না খাইলে কেহ না করে ভোজন। ঊর্দ্ধ্বহস্তে বসি রহে সর্ব্ব ভক্তগণ॥ স্বরূপ গোসাঞি প্রভুকে

পিচণ্ডালকুলোদ্ভবোপি অহোবতআশ্চর্য্যং গরীয়ান্ সর্ব্বশ্রেষ্ঠভবতি। যেজনাস্তেতবনামগৃণন্তি সর্ব্বদাস্বাদনং কুর্ব্বন্তি। তেজনাস্তপঃ। তপাংসিচান্দ্রায়ণাদীনিতেপুঃ। তপ্তবন্তঃ।
তেজনাজুহুবুঃ গোমেধাশ্বমেধাদি হোমনিষ্পন্নবন্তঃ। তেসস্নুঃসর্ব্বাণি তীর্থানি স্নাতবন্তঃ। তেজনাআর্য্যাঃ। দেবাদীনাংপূজনীয়াভবন্তি তেব্রহ্মাণি সর্ব্ববেদাদীনি উচ্চুরধিতবন্তঃ॥ ১৩ ॥ ॥

কৈল নিবেদন। তুমি না বসিলে কেহ না করে ভোজন॥ তোমা সঙ্গে রহে যত সন্ন্যাসীরগণ। গোপীনাথাচার্য্য তাঁরে করিয়াছে নিমন্ত্রণ॥ আচার্য্য আসিয়াছেন ভিক্ষার প্রসাদান্ন লঞা। পুরী ভারতী আছেন তোমার অপেক্ষা করিয়া॥ নিত্যানন্দ লয়ে ভিক্ষা করিতে বৈস তুমি। বৈষ্ণবের পরিবেশন করিতেছি আমি॥ তবে প্রসাদান্ন গোবিন্দ হাতে দিলা। যত্নকরি হরিদাস ঠাকুরে পাঠাইলা॥ আপনে বসিলা সব সন্ন্যাসী লইয়া। পরিবেশন করে আচার্য্য হরষিত হঞা॥ স্বরূপ দামোদর আর জগদানন্দ। বৈষ্ণবে পরিবেশে তিন জনে আনন্দ॥ নানা পিঠাপানা খায় আনন্দ করিয়া। মধ্যে মধ্যে হরি কহে আনন্দিত হঞা॥ ভোজন সমাপ্ত হৈল কৈল

আচমন। সবারে পরাইল প্রভু মাল্য চন্দন॥ বিশ্রাম করিতে সবে নিজ বাসা গেলা। সন্ধ্যাকালে আসি পুনঃ প্রভুকে মিলিলা॥ হেনকালে রামানন্দ আইলা প্রভু স্থানে। প্রভু মিলাইল তারে সব বৈষ্ণবগণে॥ সবা লঞা গেলা প্রভু জগন্নাথালয়। কীর্ত্তন আরম্ভ তথা কৈল মহাশয়॥ সন্ধ্যা মধ্যে নৃত্য করে শচীর নন্দন। ধূপ দীপ জ্বালি আরম্ভিল সঙ্কীর্ত্তন॥ পড়িছা আসি সবারে দিল মাল্য চন্দন। চারিদিগে চারি সম্প্রদায় করেন কীর্ত্তন॥ অষ্ট মৃদঙ্গ বাজে বত্রিশ করতাল। হরিধ্বনি করে সবে বলে ভাল ভাল॥ কীর্ত্তনের ধ্বনি মহামঙ্গল উঠিল। চতুর্দ্দশ লোক ভেদি ব্রহ্মাণ্ড ভেদিল॥ কীর্ত্তন আরম্ভে প্রেম উথলি চলিল। নীলাচল বাসি লোক ধাইয়া আইল॥ কীর্ত্তন দেখি সবার মনে হৈল চমৎকার। কভু নাহি দেখি ঐছে প্রেমের বিকার॥

তবে প্রভু জগন্নাথের মন্দির বেড়িয়া। প্রদক্ষিণ করি বুলেন কীর্ত্তন করিয়া॥ আগে পাছে গান করে চারি সম্প্রদায়। আছাড়ের কালে ধরে নিত্যানন্দ রায়॥ অশ্রু পুলক স্বেদ গম্ভীর হুঙ্কার। প্রেমের বিকার দেখি লোকে চমৎকার॥ পিচকারী ধারা জিনি অশ্রু নয়নে। চারিদিগের লোক সব করয়ে সিনানে॥ বেড়া নৃত্য মহাপ্রভু করে কতক্ষণ। মন্দিরের পাছে রহি করয়ে কীর্ত্তন॥ চারিদিগে নাচে সম্প্রদায় উচ্চৈঃস্বরে গায়। মধ্যে তাণ্ডব নৃত্য করে গৌররায়॥ বহুক্ষণ নৃত্য করি প্রভু স্থির হৈলা। চারি মহান্তেরে তবে নাচিতে আজ্ঞা দিলা॥ এক সম্প্রদায় নাচে নিত্যানন্দ রায়। অদ্বৈত আচার্য্য নাচে আর সম্প্রদায়॥ আর সম্প্রদায় নাচে পণ্ডিত বক্রেশ্বর। শ্রীবাস নাচে

* ॥ ইতি মধ্যখণ্ডে একাদশ পরিচ্ছেদঃ ॥ * ॥ * ॥ ১১ ॥ * ॥ * ॥ শ্রীগুণ্ডিচেতি ॥ সগৌরভাক্তবৃন্দৈঃ নিজভক্তগণৈঃ সহ শ্রীগুণ্ডিচামন্দিরং জগন্নাথবিহারমন্দিরং সম্মার্

আর সম্প্রদা ভিতর ॥ মধ্যে রহি মহাপ্রভু করেন দর্শন। তাঁহা এক ঐশ্বর্য্য হইল প্রকটন ॥ চারিদিগে নৃত্য গীত করে যত জন। সবে কহে প্রভু করে আমারে দর্শন ॥ চারি জনের নৃত্য দেখিতে প্রভুর অভিলাষ। সেই অভিলাষে করে ঐশ্বর্য্য প্রকাশ ॥ দর্শনে আবেশ তাঁর দেখি মাত্র জানে। কেমনে চৌদিগে দেখে ইহা নাহি জানে ॥ পুলিন ভোজন যেন কৃষ্ণ মধ্যস্থলে। চৌদিগের সখা কহে আমারে নেহালে ॥ নৃত্য করিতে যেই আইসে সন্নিধানে। মহাপ্রভু করে তারে প্রেম আলিঙ্গনে ॥ মহানৃত্য মহাপ্রেম মহাসঙ্কীর্ত্তন। দেখি প্রেমাবেশে ভাসে নীলাচল জন ॥ গজপতি রাজা শুনি কীর্ত্তন মহত্ত্বে। অট্টালিকা চড়ি দেখে স্বগণ সহিতে ॥ কীর্ত্তন দেখিয়া রাজার হৈল চমৎকার। প্রভুকে মিলিতে উৎকণ্ঠা বাড়িল অপার ॥ কীর্ত্তন সমাপ্তি প্রভু দেখি পুষ্পাঞ্জলি। সর্ব্ব বৈষ্ণবে লঞা আইলা বাসা চলি ॥ পড়িছা আনিয়া দিল প্রসাদ বিস্তর। সবারে বাঁটিয়া তাহা দিলেন ঈশ্বর ॥ সবারে বিদায় দিল করিতে শয়ন। এই মত লীলা করে শচীর নন্দন ॥ যাবৎ আছিলা সবে মহাপ্রভু সঙ্গে। প্রতি দিন এই মত করে কীর্ত্তন রঙ্গে ॥ এইত কহিল প্রভুর কীর্ত্তন বিলাস। যেবা ইহা শুনে হয় চৈতন্যের দাস ॥ শ্রীরূপ রঘুনাথ পদে যার আশ। চৈতন্যচরিতামৃত কহে কৃষ্ণদাস ॥ * ॥ ইতি শ্রীচৈতন্য চরিতামৃতে মধ্যখণ্ডে বেড়াকীর্ত্তন বিলাস বর্ণনং নাম একাদশ পরিচ্ছেদঃ ॥ ১১ ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥

শ্রীগুণ্ডিচামন্দির মাত্মবৃন্দৈঃ সম্মার্জ্জয়ন্ ক্ষালনতঃ সগৌরঃ। সচিত্তবচ্ছীতল মুজ্জ্বলঞ্চ কৃষ্ণোপবেশৌপয়িকং চকার ॥ জয় জয় গৌরচন্দ্র জয় নিত্যানন্দ। জয়াদ্বৈতচন্দ্র জয় গৌরভক্ত বৃন্দ ॥ পূর্ব্বে দক্ষিণ হৈতে প্রভু যবে আইলা। তাঁরে মিলিতে গজপতি উৎকণ্ঠিত হৈলা ॥ কটক হৈতে

জ্য ক্ষালনতঃ মার্জ্জনধৌতকরণেন স্বচিত্তবৎ নিজমনোবৎ শীতলং মুজ্জ্বলং নির্ম্মলং চকার কৃতবানিত্যর্থঃ কথম্ভূতং মন্দিরং শ্রীকৃষ্ণোপবেশোপয়িকং শ্রীজগন্নাথস্যোপবেশন যোগ্যস্থানমিত্যর্থঃ

পত্রী দিল সার্ব্বভৌম ঠাঞি। প্রভু আজ্ঞা হয় যদি দেখিবারে যাই।। ভট্টাচার্য্য লিখিল প্রভুর আজ্ঞা না হইল। পুনরপি রাজা তারে পত্রী পাঠাইল।। প্রভুর নিকটে আছে যত ভক্তগণ। মোর লাগি তাসবারে করিহ নিবেদন।। সেই সব দয়ালু মোরে হইয়া সদয়। মোর লাগি প্রভু পদে করিবে বিনয়।। তাসবার প্রসাদে মিলে৺ শ্রীপ্রভুর পায়। প্রভু কৃপা বিনা মোরে রাজ্য নাহি ভায়।। যদি মোরে কৃপা না করিবে গৌরহরি। রাজ্য ছাড়ি যোগী হই হইব ভিখারী।। ভট্টাচার্য্য পত্রী দেখি চিন্তিত হইয়া। ভক্তগণ পাশ গেলা সেই পত্রী লইয়া।। সবারে মিলিয়া কহিল রাজ বিবরণ। পিছে সেই পত্রী সবারে করাইল দর্শন।। পত্রী দেখি সবার মনে হইল বিস্ময়। প্রভু পদে গজপতির এত ভক্তি হয়।। সবে কহে প্রভু তারে কভু না মিলিবে। আমি সব কহি যদি দুঃখ মানিবে।। সার্ব্বভৌম কহে সবে চল একবার। মিলিতে না কহিব কহিব রাজ ব্যবহার।। এত বলি সবে গেলা মহাপ্রভুর স্থানে। কহিতে উন্মুখ সবে না কহে বচনে।। প্রভু কহে কি কহিতে সবার আগমন। দেখিয়ে কহিতে চাহ না কহ কি কারণ।। নিত্যানন্দ কহে তোমায় চাহি নিবেদিতে। না কহিলে রহিতে নারি কহিতে ভয় চিত্তে।। যোগ্যাযোগ্য তোমায় সব চাহি নিবেদিতে। তোমা না মিলিলে রাজা চাহে যোগী হৈতে।। কানে মুদ্রা লই মুঞি হইব ভিক্ষারী। রাজ্যভোগ নহে চিত্তে বিনা গৌরহরি।। দেখিব সে মুখচন্দ্র নয়ন ভরিয়া। ধরিব সে পাদপদ্ম হৃদয়ে তুলিয়া।। যদ্যপি শুনিয়া প্রভুর কোমল হয় মন। তথাপি বাহিরে কহে নিষ্ঠুর বচন।। তোমা সবা ইচ্ছা এই আমারে লইয়া। রাজাকে মিলেন ইহোঁ কটকেতে গিয়া।। পরমার্থ থাকুক লোকে করিবে নিন্দন। লোক রহু দামোদর করিবে ভর্ৎসন।। তোমা সবার আজ্ঞায় আমি না মিলি রাজারে। দামোদর কহে যবে মিলি তবে তারে।। দামোদর কহে তুমি স্বতন্ত্র ঈশ্বর। কর্ত্তব্যাকর্ত্তব্য সব তোমার গোচর।। আমি কোন ক্ষুদ্র জীব তোমাকে বিধি দিব। আপনি মিলিবে তারে তাহাও দেখিব।। রাজা তোমারে স্নেহ করে তুমি স্নেহ বশ। তাহা স্নেহ করাবে তোমার আহার পরশ।। যদ্যপি ঈশ্বর তুমি পরম স্বতন্ত্র। তথাপি স্বভাবে হও প্রেম পরতন্ত্র।। নিত্যানন্দ কহে ঐছে হয় কোন জন। যে তোমারে কহে কর রাজ দরশন।। কিন্তু

অনুরাগী লোকের স্বভাব এক হয়। ইষ্ট না পাইলে নিজ প্রাণ সে ছাড়য়॥ যাজ্ঞিক ব্রাহ্মণী সব তাহাতে প্রমাণ। কৃষ্ণ লাগি পতি আগে ছাড়িলেক প্রাণ॥ এক যুক্তি আছে যদি কর অবধান। তুমিহ না মিল তারে রহে তার প্রাণ॥ এক বহির্ব্বাস যদি দেহ কৃপা করি। তাহা পাঞা প্রাণ রাখে তোমার আশা ধরি॥ প্রভু কহে তুমি সব পরম বিদ্বান্। যেই ভাল হয় সেই কর সমাধান॥ তবে নিত্যানন্দ গোসাঞি গোবিন্দের পাশ। মাগিয়া লইল প্রভুর এক বহির্ব্বাস॥ সেই বহির্ব্বাস সার্ব্বভৌম পাশ দিল। সার্ব্বভৌম সেই বস্ত্র রাজারে পাঠাল॥ বস্ত্র পাঞা রাজার হৈল আনন্দিত মন। প্রভু রূপ করি করে বস্ত্রের পূজন॥ রামানন্দ রায় যবে দক্ষিণ হৈতে আইলা।

প্রভু সঙ্গে রহিতে রাজাকে নিবেদিলা॥ তবে রাজা সন্তোষে তাহারে আজ্ঞা দিলা। আপনি মিলন লাগি কহিতে লাগিলা॥ মহাপ্রভুর মহা কৃপা করেন তোমারে। মোরে মিলাবারে অবশ্য সাধিবে তাঁহারে॥ এক সঙ্গে দুই জন ক্ষেত্রে যবে আইলা। রামানন্দ রায় তবে প্রভুরে মিলিলা॥ প্রভু পদে প্রেম-ভক্তি জানাইল রাজার। প্রসঙ্গ পাইয়া ঐছে কহে বার বার॥ রাজ মন্ত্রী রামানন্দ ব্যবহারে নিপুণ। রাজ প্রীতি কহি দ্রবাইল প্রভুর মন॥ উৎকণ্ঠেতে প্রতাপরুদ্র নারে রহিবারে। রামানন্দে সাধিলেন প্রভু মিলিবারে॥ রামানন্দ প্রভু পায় কৈল নিবেদন। একবার প্রতাপরুদ্রে দেখাহ চরণ॥ প্রভু কহে রামানন্দ দেখ বিচারিয়া। রাজাকে মিলিতে যুয়ায় সন্ন্যাসী হইয়া॥ রাজার মিলন ভিক্ষুকের দুই কুল নাশ। পরলোকে রহু লোকে করে উপহাস॥

রামানন্দ কহে তুমি ঈশ্বর স্বতন্ত্র। কারে তোমার ভয় তুমি নহ পরতন্ত্র॥ প্রভু কহে আমি মনুষ্য আশ্রমে সন্ন্যাসী। কায়মনো বাক্যে ব্যবহারে ভয় বাসি॥ শুক্লবস্ত্রে মসি বিন্দু যৈছে না লুকায়। সন্ন্যাসীর অল্প ছিদ্র সর্ব্ব লোকে গায়॥ রায় কহে কত পাপী করিয়াছ অব্যাহতি। ঈশ্বর সেবক তোমার ভক্ত গজপতি॥ প্রভু কহে পূর্ণ যৈছে দুগ্ধের কলস। সুরা বিন্দু পাতে কেহ না করে পরশ॥ যদ্যপি প্রতাপরুদ্র সর্ব্ব গুণবান। তাহারে মলিন কৈল এক রাজ নাম॥ তথাপি তোমার যদি আগ্রহ হয়। তবে আনি মিলাহ তুমি তাহার তনয়॥ আত্মা বৈজায়তে পুত্র এই শাস্ত্র বাণী। পুত্রের মিলনে যেন মিলিলা আপনি॥ তবে রায় যাই সব রাজারে কহিল। প্রভুর

আজ্ঞায় তার পুত্র লঞা আইলা ॥ সুন্দর রাজার পুত্র শ্যামল বরণ। কিশোর বয়স দীর্ঘ কমল নয়ন ॥ পীতাম্বর ধরে অঙ্গে রত্ন আভরণ। শ্রীকৃষ্ণ স্মরণে তিঁহ হৈল উদ্দীপন ॥ তারে দেখি মহাপ্রভুর কৃষ্ণ স্মৃতি হৈলা। প্রেমাবেশে তারে মিলি কহিতে লাগিলা ॥ এই মহাভাগবত যাহার দর্শনে। ব্রজেন্দ্র নন্দন স্মৃতি হয় সর্ব্ব জনে ॥ কৃতার্থ হইলাঙ আমি ইহার দর্শনে। এত বলি কৈল তারে পুনঃ আলিঙ্গনে ॥ প্রভুস্পর্শেরাজপুত্রের হৈল প্রেমাবেশ। স্বেদ কম্প অশ্রু স্তম্ভ পুলক বিশেষ ॥ কৃষ্ণ কৃষ্ণ কহে নাচে করয়ে রোদন। তার ভাগ্য দেখি শ্লাঘা করে ভক্তগণ ॥ তবে মহাপ্রভু তারে ধৈর্য্য করাইল। নিত্য



আসি আমায় মিলিহ এই আজ্ঞা দিল ॥ বিদায় হঞা রায় আইলা রাজপুত্র লঞা। রাজা সুখ পাইল পুত্রের চেষ্টা দেখিয়া ॥ পুত্র আলিঙ্গন করি প্রেমাবিষ্ট হৈলা। সাক্ষাৎ স্পর্শ যেন মহাপ্রভুর পাইলা ॥ সেই হৈতে ভাগ্যবান রাজার নন্দন। প্রভু ভক্তগণ মধ্যে হৈলা একজন ॥ এই মত মহাপ্রভু ভক্তগণ সঙ্গে। নিরন্তর ক্রীড়া করে সংকীর্ত্তন রঙ্গে ॥ আচার্য্যাদি ভক্ত করে প্রভু নিমন্ত্রণ। তাঁহা তাঁহা ভিক্ষা করে লঞা ভক্তগণ ॥ এই মত নানা রঙ্গে দিন কত গেল। জগন্নাথের রথযাত্রা নিকট হইল ॥ প্রথমেই কাশী মিশ্রে প্রভু বোলাইল। পড়িছা পাত্রে সার্ব্ব-ভৌম বোলাইয়া নিল ॥ তিন জন পাশে প্রভু হাসিয়া কহিল। গুণ্ডিচা মন্দির মার্জ্জন সেবা মাগি নিল ॥ পড়িছা কহে আমি সব সেবক তোমার। 

যে তোমার ইচ্ছা সেই কর্ত্তব্য আমার ॥ বিশেষে রাজার আজ্ঞা হঞাছে আমারে। প্রভুর আজ্ঞা যেই সেই শীঘ্র করিবারে ॥ তোমার যোগ্য সেবা নহে মন্দির মার্জ্জন। এই এক লীলা করয়ে তোমার মন ॥ কিন্তু ঘট সম্মার্জ্জন বহুত চাহিয়ে। আজ্ঞা দেহ আমি সব ইহা আনি দিয়ে ॥ নূতন একশত ঘট শত সম্মার্জ্জনী। পড়িছা আনিয়া দিল প্রভুর ইচ্ছা জানি ॥ আর দিন প্রভাতে প্রভু লঞা নিজগণ। শ্রীহস্তে সবার অঙ্গে লেপিলা চন্দন ॥ শ্রীহস্তে দিল সবারে এক এক মার্জ্জনী। সবগণ লঞা প্রভু চলিলা আপনি ॥ গুণ্ডিচা মন্দিরে গেলা করিতে মার্জ্জন। প্রথমে মার্জ্জনী লঞা করিলা শোধন ॥ ভিতর মন্দিরে উপর সকল মার্জ্জিল। সিংহাসন মার্জ্জি পুনঃ স্থাপন .

করিল ।। ছোট বড় মন্দির কৈল মার্জ্জন শোধন । পাছে ঐছে শোধিল শ্রীজগমোহন ।। চারিদিগে শত ভক্ত সম্মার্জ্জনা করে । আপনি শোধেন প্রভু শিখান সবারে ।। প্রেমোল্লাসে শোধেন লয়েন কৃষ্ণ নাম । ভক্তগণ কৃষ্ণ কহে করি নিজ কাম ।। ধূলি ধূসর তনু দেখিয়ে শোভন । কাঁহা কাঁহা অশ্রু জলে করে সম্মার্জ্জন ।। ভোগ মন্দিরে শোধন করি শোধিল প্রাঙ্গন । সকল আবাস ক্রমে করিল শোধন ।। তৃণ ধূলী ঝিঁকুরি সব একত্র করিয়া । বহির্বাসে লঞা ফেলায় বাহির করিয়া ।। এই মত ভক্তগণ করি নিজ বাসে । তৃণ ধূলী বাহিরে ফেলায় পরম হরিষে ।। প্রভু কহে কে কত করিয়াছ সম্মার্জ্জন । তৃণ ধূলী দেখিলে জানিব পরিশ্রম ।। সবার ঝাটান বোঝা একত্র করিল ।

সবা হৈতে প্রভুর বোঝা অধিক হইল ।। এইমত অভ্যান্তর করিলা মার্জ্জন । পুনঃ সবাকারে দিল করিয়া বন্টন ।। তৃণ ধূলী কাঁকর সকল কর দূর । ভাল মতে শোধন কর প্রভুর অন্তঃপুর ।। সব বৈষ্ণব লঞা যবে দোসর শোধিল । দেখি মহাপ্রভুর মনে সন্তোষ হইল ।। আর শত জন শত ঘট জল ভরি । প্রথমেই লঞা আছে কালাপেক্ষা করি ।। জল আন বলি যবে মহাপ্রভু কৈল । তবে শত ঘট আনি প্রভু আগে দিল ।। প্রথমে করিল প্রভু মন্দির প্রক্ষালন । উর্দ্ধ অধো ভিত্তি গৃহ মধ্য সিংহাসন ।। খাপরা ভরিয়া জল উর্দ্ধে চালাইল । সেই জলে উর্দ্ধে সব ভিত্তি প্রক্ষালিল ।। শ্রীহস্তে করেন সিংহাসনের মার্জ্জন । প্রভু আগে জল আনি দেয় ভক্তগণ ।। কেহ জল আনি দেয় মহাপ্রভুর করে । কেহ জল দেয় তাঁর চরণ উপরে ।। কেহ লুকাইয়ে করে

সেই জল পান । কেহ মাগি লয় কেহ অন্যে করে দান ।। ঘর ধুই প্রণালিকায় জল ছাড়ি দিল । সেই জলে প্রাঙ্গন সব ভরিয়া রহিল ।। নিজ বস্ত্রে কৈল প্রভু গৃহ সম্মার্জ্জন । মহাপ্রভু নিজ বস্ত্রে মাজিল সংহাসন ।। শত ঘট জলে হৈল মন্দির মার্জ্জন । মন্দির শোধিয়া কৈল নিজ নিজ মন ।। নির্ম্মল শীতল স্নিগ্ধ করিল মন্দিরে । আপন হৃদয় যেন ধরিল বাহিরে ।। শত শত জন জল ভরে সরোবরে । ঘাটে স্থান নাহি কেহ কূপে জল ভরে ।। পূর্ণ কুম্ভ লঞা আইসে শত ভক্তগণ । শূন্য ঘট লঞা যায় আর শত জন ।। নিত্যানন্দ অদ্বৈত স্বরূপ ভারতী পুরী । ইহা বিনা আর সব আনে জল ভরি ।। ঘটে ঘটে ঠেকি কত ঘট ভাঙ্গি গেল । শত শত ঘট তাহা লোক লঞা আইল ।।

জল ভরে ঘর ধোয় করে হরিধ্বনি। কৃষ্ণ হরিধ্বনি বিনা আর নাহি শুনি॥ কৃষ্ণ কৃষ্ণ কহি করে ঘটের প্রার্থন। কৃষ্ণ কৃষ্ণ কহি করে ঘট সমর্পণ॥ যেই যেই কহে সেই কহে কৃষ্ণ নাম। কৃষ্ণ নাম হইল সঙ্কেত সব কাম॥ প্রেমাবেশে প্রভু কহে কৃষ্ণ কৃষ্ণ নাম। একলে প্রেমাবেশে করেন শত জনের কাম॥ স্বহস্তে করেন যেন ক্ষালন মার্জ্জন। প্রতি জন পাশে যাই করান শিক্ষণ॥ ভাল কর্ম্ম দেখি তারে করে প্রশংসন। মন না মানিলে করে পবিত্র ভৎর্সন॥ তুমি ভাল করিয়াছ শিক্ষাহ অন্যেরে। এইমত ভাল কর্ম্ম সেই যেন করে॥ এই কথা শুনিয়া সবে সঙ্কোচিত হঞা। ভাল মতে কর্ম্ম করে সবে মন দিয়া॥ তবে প্রক্ষালন কৈল শ্রীজগমোহন।

ভোগ মন্দির তবে কৈল প্রক্ষালন॥ নাটশালাধুই ধুইল চত্বর প্রাঙ্গন। পাকশালা আদি করি করিল প্রক্ষালন॥ মন্দিরের চতুর্দ্দিগ প্রক্ষালন কৈল। সব অন্তঃপুর ভালমতে ধুয়াইল॥ হেনকালে গৌড়িয়া এক সুবুদ্ধি সরল। প্রভুর চরণ যুগে দিল ঘট জল॥ সেই জল লইয়া আপনে পান কৈল। তাহা দেখি মহাপ্রভুর মনে রোষ হৈল॥ যদ্যপি গোসাঞি তারে হঞাছে সন্তোষ। ধর্ম্ম সংস্থাপন লাগি বাহিরে মহা রোষ॥ শিক্ষা লাগি স্বরূপে ডাকি কহিল তাহারে। এই দেখ তোমার গৌড়িয়া ব্যবহারে॥ ঈশ্বর মন্দিরে মোর পাদ ধোয়াইল। সেই জল আপনি লঞা পান কৈল॥ এই অপরাধে মোর কাহাঁ হৈবে গতি। তোমার গৌড়িয়া করে এতেক দুর্গতি॥ তবে স্বরূপ গোসাঞি তার ঘাড়ে হাত দিয়া। ঢেকা মারি পুরী বাহির রাখিলেন লঞা॥ 

পুনঃ আসি প্রভু পায় করিল বিনয়। অজ্ঞ অপরাধ ক্ষমা করিতে যুয়ায়॥ তবে মহাপ্রভুর মনে সন্তোষ হইল। সারি করি দুই পাশে সবারে বসাইল॥ আপনে বসিয়া মাঝে আপনার হাতে। তৃণ কাঁকর কুটা লাগিলা কুড়াইতে॥ কে কত কুড়ায় সব একত্র করিব। যার অল্প তার ঠাঞি পিঠাপানা লব॥ এই মত সব পুরী করিলা শোধন। শীতল নির্ম্মল কৈল যেন নিজ মন॥ প্রণালিকা ছাড়ি যদি পানী বহাইল। নূতন নদী যেন সমুদ্রে মিলিল॥ এই মত পুর দ্বার আগে পথ যত। সকল শোধিল তাহা কে বর্ণিবে কত॥ নৃসিংহ মন্দির ভিতর বাহির শোধিল। ক্ষণেক বিশ্রাম করি নৃত্য আরম্ভিল॥ চারিদিগে ভক্তগণ করেন কীর্ত্তন। মধ্যে নৃত্য করে প্রভু মত্ত সিংহ

সম ॥ স্বেদ কম্প বৈবর্ণ্য পুলক হুঙ্কার। নিজ অঙ্গ ধুই আগে চলে অশ্রুধার ॥ চারিদিগে ভক্ত অঙ্গ কৈল প্রক্ষালন। শ্রাবণের মেঘ যেন করে বরিষণ ॥ মহা উচ্চ সংকীর্তন আকাশ ভরিল। প্রভুর উদ্দণ্ড নৃত্যে ভূমিকম্প হৈল ॥ স্বরূপের উচ্চ গান প্রভুর সদা ভায়। আনন্দে উদ্দণ্ড নৃত্য করে গৌররায় ॥ এই মত কতক্ষণ নৃত্য যে করিয়া। বিশ্রাম করিল প্রভু সময় জানিয়া ॥ আচার্য্য গোসাঞির পুত্র শ্রীগোপাল নাম। নৃত্য করিতে তারে আজ্ঞা দিল গৌরধাম ॥ প্রেমাবেশে নৃত্য করে হইলা মূর্চ্ছিত। অচেতন হঞা তেঁহ পড়িলা ভূমিত ॥ অস্তব্যাস্তে আচার্য্য তারে কৈল কোলে। শ্বাস রহিত দেখি আচার্য্য হইলা বিকলে ॥ নৃসিংহের মন্ত্র পড়ি মারে জল

ছাটি। হুঙ্কারের শব্দে ব্রহ্মাণ্ড যায় ফাটি ॥ অনেক করিল তভু না হয় চেতন। আচার্য্য কান্দেন কান্দে সব ভক্তগণ ॥ তবে মহাপ্রভু তার বুকে হস্ত দিল। উঠহ গোপাল করি উচ্চৈঃস্বর কৈল ॥ শুনিতেই গোপালের হইল চেতন। হরি বলি নৃত্য করে সব ভক্তগণ ॥ এই লীলা বর্ণিয়াছেন দাস বৃন্দাবন। অতএব সংক্ষেপ করি করিল বর্ণন ॥ তবে মহাপ্রভু ক্ষণেক বিশ্রাম করিয়া। স্নান করিবারে গেলা ভক্তগণ লঞা ॥ তীরে উঠি পরেন প্রভু শুষ্ক বসন। নৃসিংহদেবে নমস্করি গেলা উপবন ॥ উদ্যানে বসিলা প্রভু ভক্তগণ লঞা। তবে বাণীনাথ আইলা মহাপ্রসাদ লঞা ॥ কাশীমিশ্র তুলসী পড়িছা দুই জন। পঞ্চাশত লোকে যত করয়ে ভোজন ॥ তত অন্ন পিঠা পানা সব পাঠাইল। দেখি মহাপ্রভুর মনে সন্তোষ হইল ॥ পুরী গোসাঞি

মহাপ্রভু ভারতী ব্রহ্মানন্দ। অদ্বৈত আচার্য্য আর প্রভু নিত্যানন্দ ॥ আচার্য্যরত্ন আচার্য্যনিধি শ্রীবাস গদাধর। শঙ্করাচার্য্য আর রাঘব বক্রেশ্বর ॥ প্রভু আজ্ঞা পাঞা আপনে সার্ব্বভৌম। পিণ্ডার উপরে বৈসে লঞা ভক্তগণ ॥ তার তলে তার তলে করি অনুক্রম। উদ্যান ভরি বৈসে ভক্ত করিতে ভোজন ॥ হরিদাস বলি প্রভু ডাকে ঘনেঘন। দূরে রহি হরিদাস করে নিবেদন ॥ ভক্ত সঙ্গে প্রভু করুণ প্রসাদ অঙ্গীকার। এসঙ্গে বসিতে যোগ্য নহোঁ মুঞি ছার ॥ পাছে মোরে প্রসাদ গোবিন্দ দিবে বহির্দ্বারে। মন জানি প্রভু পুনঃ না বলিল তারে ॥ স্বরূপ গোসাঞি জগদানন্দ দামোদর। কাশীশ্বর গোপীনাথ বাণীনাথ শঙ্কর ॥ পরিবেশন করে তাঁহা এই সাত জন।

মধ্যে মধ্যে হরিধ্বনি করে ভক্তগণ ॥ পুলিন ভোজন কৃষ্ণ পূর্ব্বে যেন কৈল। সেই লীলা মহাপ্রভুর মনে স্মৃতি হৈল ॥ যদ্যপি প্রেমাবেশে প্রভু হইলা অস্থির। সময় বুঝিয়া প্রভু হৈলা কিছু ধীর ॥ প্রভু কহে মোরে দেহ লাফরা ব্যঞ্জনে। পিঠাপানা অমৃত গুটিকা দেহ ভক্তগণে ॥ সর্ব্বজ্ঞ প্রভু জানেন যারে যেই ভায়। তাহারেতো সেই দিয়ায় স্বরূপ দ্বারায় ॥ জগদানন্দ বেড়ায় পরিবেশন করিতে। প্রভুর পাতে ভাল দ্রব্য দেন আচম্বিতে ॥ যদ্যপি দিলেন প্রভু তারে করেন রোষ। বলে ছলে তভু দেন দিলে সে সন্তোষ ॥ পুনরপি সেই দ্রব্য করে নিরীক্ষণ। তার ভয়ে প্রভু কিছু করেন ভক্ষণ ॥ না খাইলে জগদানন্দ করিবে উপবাস। তার আগে কিছু খান মনে এই ত্রাস ॥ স্বরূপ

গোসাঞি ভাল মিষ্ট প্রসাদ লঞা। প্রভুকে নিবেদন করে আগে দাণ্ডাইয়া ॥ এত বলি আগে কিছু করে সমর্পণ। তার স্নেহে প্রভু কিছু করেন ভোজন ॥
এই মত দুই জন করে বারবার। বিচিত্র এ দুই ভক্তের স্নেহ ব্যবহার ॥ সার্ব্বভৌমে প্রভু বসায়েছে বাম পাশে। দুই ভক্তের স্নেহ দেখি সার্ব্বভৌম হাসে ॥
সার্ব্বভৌমে দেয়ান প্রভু প্রসাদ উত্তম। স্নেহ করি বার বার করান ভোজন ॥ গোপীনাথাচার্য্য উত্তম প্রসাদ আনি। সার্ব্বভৌমে দেন প্রসাদ প্রভু আজ্ঞা মানি ॥ 
কহাঁ ভট্টাচার্য্যের পূর্ব্বে যত ব্যবহার। কাঁহা এই পরমানন্দ করহ বিচার ॥ সার্ব্বভৌম কহে আমি তার্কিক কুবুদ্ধি। তোমার প্রসাদে মোর এ সম্পদ সিদ্ধি ॥
মহাপ্রভু বিনা কেহ নাহি দয়াময়। কাকেরে গরুড় করে ঐছে কোন হয় ॥ তার্কিক শৃগাল সঙ্গে ভেউ ভেউ করি। সেই মুখে ইবে সদা হরে কৃষ্ণ হরি ॥

কাহাঁ বহির্ম্মুখ তার্কিক শিষ্য গণ সঙ্গে। কাঁহা এই সঙ্গ সুধা সমুদ্রতরঙ্গে ॥ প্রভু কহে পূর্ব্ব সিদ্ধ কৃষ্ণে তোমার প্রীতি। তোমা সঙ্গে আমা সবার হৈল কৃষ্ণে মতি ॥ ভক্ত মহিমা বাড়াইতে ভক্তে সুখ দিতে। মহাপ্রভু বিনা অন্য নাহি ত্রিজগতে ॥ তবে প্রভু প্রত্যেকে সব ভক্তের নাম লঞা। পিঠাপানা দেয়াইল প্রসাদ করিয়া ॥ অদ্বৈত নিত্যানন্দ বসিয়াছেন এক ঠাঞি। দুই জনে ক্রীড়া কলহ লাগিল তথাই ॥ অদ্বৈত কহে অবধূতের সঙ্গে এক পংক্তি। ভোজন করিলে জানি হবে কোন গতি ॥ প্রভু সন্ন্যাসী উহার নাহি অপচয়। অন্ন দোষে সন্ন্যাসীর দোষ নাহি হয় ॥ নান্ন দোষেণ মস্করি এই শাস্ত্র প্রমাণ। আমিত গৃহস্থ ব্রাহ্মণ আমার এই দোষ স্থান ॥ জন্ম কুল শীলাচার না জানি

যাহার। তার সঙ্গে এক পংক্তি বড় অনাচার॥ নিত্যানন্দ কহে তুমি অদ্বৈত আচার্য্য। অদ্বৈত সিদ্ধান্ত বাধে শুদ্ধ ভক্তি কার্য্য॥ তোমার সিদ্ধান্ত সঙ্গ করে যেই জনে। এক বস্তু বিনা সেই দ্বিতীয় নাহি মানে॥ হেন তোমার সঙ্গে মোর একত্র ভোজন। না জানি তোমার সঙ্গে কৈছে হয় মন॥ এই মত দুই জনে করে বোলাবোলি। ব্যাজে স্তুতি করে দুঁহে যেন গালাগালি॥ তবে প্রভু সর্ব্ব বৈষ্ণবের নাম লইয়া। মহাপ্রসাদ দেন মহা অমৃত সিঞ্চিয়া॥ ভোজন করি উঠে সবে হরিধ্বনি করি। হরিধ্বনি উঠিল সব স্বর্গ মর্ত্য ভরি॥ তবে মহাপ্রভু সব নিজ ভক্তগণে। সবাকারে শ্রীহস্তে দিল মাল্য চন্দনে॥ তবে পরিবেশক স্বরূপাদি সাত জনে। গৃহের ভিতরে কৈল প্রসাদ

ভোজনে॥ প্রভুর অবশেষ গোবিন্দ রাখিল ধরিয়া। সেই অন্ন হরিদাসে কিছু দিল লঞা॥ ভক্তগণ গোবিন্দ পাশ কিছু মাগি নিল। সেই প্রসাদান্ন গোবিন্দ আপনি পাইল॥ স্বতন্ত্র ঈশ্বর প্রভু করে নানা খেলা। ধোয়াপাখলা নাম কৈল এই লীলা॥ আর দিনে জগন্নাথের নেত্রোৎসব নাম। মহোৎসব হৈল ভক্তের প্রাণ সমান॥ পক্ষদিন দুঃখি লোক প্রভু অদর্শনে। দর্শন করিলা লোক সুখ পাইলা মনে॥ মহাপ্রভু সুখে লঞা সব ভক্তগণ। জগন্নাথ দরশনে করিলা গমন॥ আগে কাশীশ্বর যায় লোক নিবারিয়া। পাছে গোবিন্দ যায় জল করঙ্গ লইয়া॥ প্রভুর আগে পুরীভারতী দুহাঁর গমন। স্বরূপ অদ্বৈত দুহেঁ পার্শ্বে দুই জন॥ পাছে পাছে চলি যায় আর ভক্তগণ। উৎকণ্ঠাতে গেলা সব জগন্নাথ ভবন॥ দর্শন লোভেতে করি মর্য্যাদা লঙ্ঘন।

ভোগমণ্ডপে যাঞা করে শ্রীমুখ দর্শন॥ তৃষার্ত্ত প্রভুর নেত্র ভ্রমর যুগল। গাঢ় তৃষ্ণা পিয়ে কৃষ্ণের বদন কমল॥ প্রফুল্ল কমল জিনি নয়ন যুগল। নীলমণি দর্পণ কান্তি গণ্ড ঝলমল॥ বান্ধুলির ফুল জিনি অধর সুরঙ্গ। ঈষৎ হাসিতে কান্তি অমৃত তরঙ্গ॥ শ্রীমুখ সুন্দর কান্তি বাড়ে ক্ষণে ক্ষণে। কোটি ভক্ত ভৃঙ্গ নেত্র করে মধুপানে॥ যত পিয়ে তত তৃষ্ণা বাড়ে নিরন্তর। মুখাম্বুজ ছাড়ি নেত্রে না যায় অন্তর॥ এই মত মহাপ্রভু লঞা ভক্তগণ। মধ্যাহ্ন পর্য্যন্ত কৈল শ্রীমুখ দর্শন॥ স্বেদ কম্প অশ্রুজল বহে সর্ব্বক্ষণ। দর্শনের লোভে প্রভু করে সম্বরণ॥ মধ্যে মধ্যে ভোগ লাগে মধ্যে দরশন। ভোগের সময়ে প্রভু করেন কীর্ত্তন॥ দর্শন আনন্দে প্রভু সব পাসরিলা। ভক্তগণ

॥ ১ ॥ * ॥ ইতিদ্বাদশপরিচ্ছেদঃ ॥ * ॥ ১২ ॥ * ॥ * ॥ সজ্জীয়াদিতি। সকৃষ্ণচৈতন্যোজীয়াৎ সর্ব্বোৎকর্ষেণবর্ত্ততে। যশ্চৈতন্যঃ শ্রীরথাগ্রেণনর্ত্তনর্ত্তিতবান্। যেননর্ত্ত-

মধ্যাহ্নেতে প্রভু লঞা গেলা ॥ প্রাতঃকালে রথযাত্রা হবেক জানিয়া। সেবক লাগায় ভোগ দ্বিগুণ করিয়া ॥ গুণ্ডিচাগৃহ মার্জন সংক্ষেপে কহিল। যাহা দেখি শুনি পাপীর কৃষ্ণভক্তি হৈল ॥ শ্রীরূপ রঘুনাথ পদে যার আশ। চৈতন্যচরিতামৃত কহে কৃষ্ণ দাস ॥ * । ইতি শ্রীচৈতন্যচরিতামৃতে মধ্যেখণ্ডে গুণ্ডিচাগৃহ মার্জ্জনং নাম দ্বাদশঃ পরিচ্ছেদঃ ॥ ১২ ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥

গ্রন্থকারস্য। সজ্জীয়াৎ কৃষ্ণচৈতন্যঃ শ্রীরথাগ্রেণ নর্ত্তয়ঃ। যেনাসীজ্জগতাং চিত্রং জগন্নাথোপি বিস্মিতঃ ॥ ১ ॥ * ॥ * ॥ জয় জয় শ্রীকৃষ্ণ-চৈতন্য নিত্যানন্দ। জয়াদ্বৈতচন্দ্রজয় গৌরভক্তবৃন্দ ॥ জয় শ্রোতাগণ শুন করি এক মন। রথ যাত্রায় নৃত্য প্রভুর পরম মোহন ॥ আর দিন মহাপ্রভু হঞা সাবধান। রাত্রে উঠিগণ সঙ্গে কৈল প্রাতঃস্নান ॥ পাণ্ডু বিজয় দেখিবারে করিল গমন। জগন্নাথ যাত্রা কৈল ছাড়ি সিংহাসন ॥ আপনে প্রতাপরুদ্র লঞা পাত্রগণ। মহাপ্রভুরগণে করায় বিজয় দর্শন ॥ অদ্বৈত নিতাই আদি যত ভক্তগণ। সুখে মহাপ্রভু দেখে ঈশ্বর গমন ॥ বলিষ্ঠ দয়িতাগণ যেন মত্ত হাতী। জগন্নাথ বিজয় করায় করি হাতাহাতি ॥ কতক দয়িতা করে স্কন্ধ আলম্বন। কতক দয়িতা ধরে শ্রীপদ্ম চরণ ॥ কটিতটে বন্ধ দৃঢ় স্থূল পট্টডোরী। দুই দিগে দয়িতাগণ উঠায় তাহা ধরি ॥ উচ্চদড় তুলি সব পাতি স্থানে স্থানে। এক তুলি হৈতে ত্বরায় আর তুলি আনে ॥ প্রভু পদাঘাতে তুলি হয় খণ্ড খণ্ড। তুলা সব উড়ি যায় শব্দ হয় প্রচণ্ড ॥ বিশ্বম্ভর জগন্নাথ কে চালাইতে পারে। আপন ইচ্ছায় চলে করিতে বিহারে ॥ মহাপ্রভু মণিমা মণিমা করে ধ্বনি। নানা বাদ্য কোলাহল কিছুই না শুনি ॥ তবে প্রতাপরুদ্র করে আপনে সেবন। সুবর্ণ মার্জনী লঞা করে পথ সম্মার্জন ॥ চন্দন জলেতে

নেনজগতাং লোকানাং চিত্রমাশ্চর্য্যাভূতং। আসীদভূদিত্যর্থঃ ॥ যতোযস্মান্নর্ত্তনাৎজগন্নাথোপিবিস্মিতো বিস্ময়যুক্তআসীদভূদিত্যর্থঃ ॥ ১ ॥ * ॥ * ॥ নমোব্রহ্মণ্যেতি ॥ ব্রহ্মণ্যদেবায়গোবিন্দায় গোপালায়যশোদানন্দনায়নমঃ। ব্রহ্মণ্যদেবায়ব্রহ্মচরণদেবায়নমঃ। প্রাণাদিকং সর্বার্পিতবানহং গোব্রাহ্মণহিতায়ে গোব্রাহ্মণানাং সুখরূপায়নমঃ। জগদ্ধিতায়জগল্লোকানাং সুখরূপায়নমঃ।

৭৫

করে পথ নিসিঞ্চনে। তুচ্ছ সেবা করে বৈসে রাজ সিংহাসনে ॥ উত্তম হইয়া করে তুচ্ছ সেবন। অতএব জগন্নাথের কৃপার ভাজন ॥ মহাপ্রভু সুখ পাইল সে সেবা দেখিতে। মহাপ্রভুর কৃপা হৈল সেই সেবা হৈতে ॥ রথের সাজন দেখি লোক চমৎকার। সব হেমময় রথ সুমেরু আকার ॥ শত শত সুচামর দর্পণ উজ্জ্বল। উপরে পতাকা শোভে চাঁদোয়া নির্ম্মল ॥ ঘাগর কিঙ্কিণী বাজে ঘণ্টার কণিত। নানাচিত্র পট্টবস্ত্রে রথ বিভূষিত ॥ লীলায় চলিল ঈশ্বর রথের উপর। আর দুই রথে চড়ে সুভদ্রা হলধর ॥ পঞ্চম দিন ঈশ্বর মহালক্ষ্মী লঞা। তাঁর সঙ্গে ক্রীড়া কৈল নিভৃতে বসিয়া ॥ তাহার সম্মতি লঞা ভক্তে সুখ দিতে। রথে চড়ি বাহির হৈলা বিহার করিতে ॥ সূক্ষ্ম শ্বেত-

বালু পথ পুলিনের সম। দুই দিগে টোটা সব যেন বৃন্দাবন ॥ রথে চড়ি জগন্নাথ করিলা গমন। দুই পার্শ্বে দেখি চলে আনন্দিত মন ॥ গৌড় সব রথ টানে করিয়া আনন্দ। ক্ষণে শীঘ্র চলে রথ ক্ষণে চলে মন্দ ॥ ক্ষণে স্থির হঞা রহে টানিলে না চলে। ঈশ্বর ইচ্ছায় চলে না চলে কার বলে ॥ তবে মহাপ্রভু সব লঞা ভক্তগণ। স্বহস্তে পরাইল সবে মাল্য চন্দন ॥ পরমানন্দপুরী আর ভারতী ব্রহ্মানন্দ। শ্রীহস্তে চন্দন পাঞা বাড়িল আনন্দ ॥ অদ্বৈত আচার্য্য আর প্রভু নিত্যানন্দ। শ্রীহস্ত স্পর্শে দোঁহার হইল আনন্দ ॥ কীর্ত্তনীয়াগণে দিল মাল্য চন্দন। স্বরূপ শ্রীবাস যাহাঁ মুখ্য দুই জন ॥ চারি সম্প্রদায় হৈল চব্বিশ গায়ন। দুই দুই মৃদঙ্গ করি হৈল অষ্টজন ॥ তবে মহাপ্রভু মনে বিচার করিয়া। চারি সম্প্রদায় দিল গায়ন বাটিয়া ॥ নিত্যানন্দাদ্বৈত

হরিদাস বক্রেশ্বরে। চারিজনে আজ্ঞা দিল নৃত্য করিবারে ॥ প্রথম সম্প্রদায় কৈল স্বরূপ প্রধান। আর পঞ্চজন দিল তার পালিগান ॥ দামোদর নারায়ণ দত্ত গোবিন্দ। রাঘব পণ্ডিত আর শ্রীগোবিন্দানন্দ ॥ অদ্বৈতেরে নৃত্য করিবারে আজ্ঞা দিল। শ্রীবাস প্রধান আর সম্প্রদায় কৈল ॥ গঙ্গাদাস হরিদাস শ্রীমান শুভানন্দ। শ্রীরাম পণ্ডিত তাহাঁ নাচে নিত্যানন্দ ॥ বাসুদেব গোপীনাথ মুরারি যাহাঁ গায়। মুকুন্দ প্রধান কৈল আর সম্প্রদায় ॥ শ্রীকান্ত বল্লভসেন আর দুই জন। হরিদাস ঠাকুর তাহাঁ করেন কীর্ত্তন ॥ গোবিন্দঘোষ প্রধান কৈল আর সম্প্রদায়। হরিদাস বিষ্ণুদাস রাঘব যাহাঁ গায় ॥ মাধব বাসুদেব ঘোষ দুই সহোদর। নৃত্য করেন তাহা পণ্ডিত বক্রেশ্বর ॥ কুলীন

গ্রামের এক কীর্ত্তনীয়া সমাজ। তাহা নৃত্যকরে রামানন্দ সত্যরাজ ॥ শান্তিপুরের আচার্য্যের আর সম্প্রদায়। অচ্যুতানন্দ নাচে তথা আর সব গায় ॥ খণ্ডের সম্প্রদায় করে অন্যত্র কীর্ত্তন। নরহরি নাচে তাহাঁ শ্রীরঘুনন্দন॥ জগন্নাথের চারিপাশে সম্প্রদায় গায়। দুই পাশে দুই পাশে এক সম্প্রদায় ॥ সাত সম্প্রদায় বাজে চৌদ্দমাদল। যার ধ্বনি শুনি হৈল বৈষ্ণব পাগল ॥ বৈষ্ণবের ঘটামেঘে হইল বাদল। কীর্ত্তনানন্দ সব বর্ষে নেত্রজল ॥ ত্রিভুবন ভরি উঠে কীর্ত্তনের ধ্বনি। অন্য বাদ্যাদিক ধ্বনি কিছুই না শুনি ॥ সাত ঠাঞি বুলে প্রভু হরি হরি বুলি। জয় জগন্নাথ বলে হস্তযুগ তুলি ॥ আর এক শক্তি প্রভু করিল প্রকাশ। এককালে সাত ঠাঞি করিল বিলাস ॥ সবে কহে প্রভু আছেন মোর সম্প্রদায়। অন্য ঠাঞি নাহি যান আমারে দয়ায় ॥ কেহ লখিতে নারে প্রভুর অচিন্ত্যশক্তি। অন্তরঙ্গ ভক্ত জানে যার শুদ্ধভক্তি ॥ কীর্ত্তন দেখিয়া জগন্নাথ হরষিত। সংকীর্ত্তন দেখে রথ করিয়া স্থগিত ॥ প্রতাপরুদ্রের হৈল পরম বিস্ময়। দেখিতে শরীর যার হৈল প্রেমময় ॥ কাশীমিশ্রে কহে রাজা প্রভুর মহিমা। কাশীমিশ্র কহে তোমার ভাগ্যের নাহি সীমা ॥ সার্ব্বভৌম সঙ্গে রাজা করে ঠারাঠারি। আর কেহ নাহি জানে চৈতন্যের চুরি ॥ যারে তাঁর কৃপা সেই জানিবারে পারে। কৃপা বিনা ব্রহ্মাদিক জানিবারে নারে ॥ রাজার তুচ্ছ সেবা দেখি প্রভুর তুষ্ট মন। সেইত প্রসাদে পাইল রহস্য দর্শন ॥ সাক্ষাৎ না দেয় দেখা পরোক্ষেতে দয়া। কে বুঝিতে পারে চৈতন্যচন্দ্রের মায়া ॥ সার্ব্বভৌম কাশীমিশ্র দুই মহাশয়। রাজারে প্রসাদ দেখি হইলা বিস্ময় ॥ এই মত লীলা প্রভু কৈল কতক্ষণ। আপনে গায়েন নাচেন নিজ ভক্তগণ ॥ কভু এক মূর্ত্তি কভু হয় বহু মূর্ত্তি। কার্য্য অনুরূপ প্রভু প্রকাশয়ে শক্তি ॥ লীলাবেশে প্রভুর নাহি নিজানুসন্ধান। ইচ্ছা জানি লীলাশক্তি করে সমাধান ॥ পূর্ব্বে যৈছে রাসাদি লীলা কৈল বৃন্দাবনে। অলৌকিক লীলা গৌর কৈল ক্ষণে ক্ষণে ॥ ভক্তগণ অনুভাবে নাহি জানে আন। শ্রীভাগবত শাস্ত্র তাহাতে প্রমাণ ॥ এই মত মহাপ্রভু করে নৃত্য রঙ্গে। ভাসাইল সব লোক প্রেমের তরঙ্গে ॥ এই মত হৈল কৃষ্ণের রথ আরোহণ। তার আগে প্রভু নাচাইল ভক্তগণ ॥ আগে শুন জগন্নাথের গুণ্ডিচা গমন। তাঁর আগে প্রভু যৈছে করিলা নর্ত্তন ॥ এই মত কীর্ত্তন প্রভু করিল

কৃষ্ণায় বসুদেবনন্দনায়নমঃ ॥ ২ ॥ * ॥ * ॥ জয়তীত্যাদি ॥ অসৌদেবোজয়তি জয়তীতিমহোৎকর্ষেণবর্ত্ততে। অত্রমহাহর্ষেণবারং বারমুক্তীতি। কথম্ভূতোদেবঃ দেবকীনন্দনঃ পুনঃ কৃষ্ণজয়তিজয়তি পুনঃ কথম্ভূতোবৃষ্ণিবংশপ্রদীপো বৃষ্ণিযদূনাং বংশচন্দ্রমা। শ্যামলমেঘঃ। মুকুন্দোজয়তিজয়তি পুনঃ কথম্ভূতঃ। কোমলাঙ্গঃ কোমলানিঅঙ্গানিযস্যাসঃ মুকুন্দোমুক্তিং দাতাজয়তিজয়তি। কথম্ভূতঃ পৃথ্বীভারনাশঃ অসুরাদিনাশকঃ ॥ ৩ ॥ * ॥ * ॥ জয়তীতি ॥ শ্রীগোবিন্দোজয়তি সর্ব্বোৎকর্ষেণবর্ত্ততে। কথম্ভূতঃ। জননিবাসঃ। জনানাং লোকানাং

কতক্ষণ। আপন উদ্যোগে নাচাইল ভক্তগণ ॥ আপনি নাচিতে যবে প্রভুর মন হৈল। সাত সম্প্রদায় তবে একত্র করিল ॥ শ্রীবাস রামাই রঘু গোবিন্দ মুকুন্দ। হরিদাস গোবিন্দানন্দ মাধব গোবিন্দ ॥ উদ্দণ্ড নৃত্যে প্রভুর যবে হৈল মন। স্বরূপের সঙ্গে দিল এই নবজন ॥ এই দশ জন প্রভুর সঙ্গে গায় ধায়। আর সব সম্প্রদায় চারিদিগে গায় ॥ দণ্ডবৎ করি প্রভু যুড়ি দুই হাত। উর্দ্ধমুখে স্তুতি করে দেখ জগন্নাথ ॥ * ॥ তথাহি বিষ্ণুপুরাণে প্রথমাংশে ঊনত্রিংশোধ্যায়ে অষ্টচত্বারিংশ শ্লোক তথাহি হরিভক্তিবিলাসস্য তৃতীয় বিলাসে একষষ্ঠাঙ্ক ধৃত মহাভারতঞ্চ। নমো ব্রহ্মণ্যদেবায় গো ব্রাহ্মণ হিতায়চ। জগদ্ধিতায় কৃষ্ণায় গোবিন্দায় নমো নমঃ ॥ ২ ॥ * ॥ * ॥ তথাহি পদ্যাবল্যাং অষ্টাধিকশতাঙ্ক ধৃত মুকুন্দদেব বাক্যং। জয়তি জয়তি দেবো দেবকীনন্দনোঽসৌ, জয়তি জয়তি কৃষ্ণো বৃষ্ণিবংশ প্রদীপঃ। জয়তি জয়তি মেঘ শ্যামলঃ কোমলাঙ্গো, জয়তি জয়তি পৃথ্বীভারনাশো মুকুন্দঃ ॥ ৩ ॥ ॥ * ॥ তথাহি শ্রীমদ্ভাগবতে দশমস্কন্ধে নবত্যধ্যায়ে চতুর্বিংশতি শ্লোকে পরীক্ষিতং প্রতি শুক বাক্যং। জয়তি জননিবাসো দেবকীজন্মবাদো, যদুবর

মধ্যেনিবাসং বসতিযস্যাসঃ। অথবাজনানাং সর্ব্বজীবানাং নিবাসোনিলয়োযস্মিন্‌সঃ। পুনঃ কথম্ভূতঃ। দেবকীজন্মবাদঃ। দেবক্যাযশোদায়াং জন্মবাদোযস্যাসঃ। অথবাদেবক্যাং বসুদেবপত্ন্যাং জন্মবাদমাত্রযস্যাসঃ। পুনঃ কীদৃশঃ যদুবরপরিষৎযদুবরাণাং নন্দাদীনাং সভাষত। অথবাযদুবংশানাং সভাসেবকরূপাযস্যাসঃ। পুনঃ কীদৃশঃ স্থিরচরবৃজিনঘ্নঃ স্থিরচরাণাং বৃন্দাবনস্থ স্থাবরজঙ্গমাদীনাং বৃজিনং দুঃখহন্তা। অথবাস্থিরচরাণাং জীবানাং পাপানিহননকর্ত্তা। কিংকুর্ব্বন্‌দৈর্নিজবাহুভিরালিঙ্গনকরণৈরধর্ম্মং মহত্তাপং। অস্যানন্দূরীকুর্ব্বন্‌সন্। অথবাদৈবরাত্রিদৈর্দোর্ভিঃ-

ভীমার্জ্জুনাদিভির্বাহুসদৃশৈরধর্ম্মং ভূভারং। অসাদন্ নাশয়ন্নসন্। পুনঃ কিংকুর্ব্বন্ সুস্মিতেনমন্দহাস্যযুক্তেনশ্রীমুখেনব্রজপুরাণাং গোকুলমথুরাস্থানাং বনিতানাং কামদেবং অনঙ্গাখ্যং বর্দ্ধয়ন্ বিস্তারিতং কুর্ব্বন্নসন্॥ ৪ ॥ * ॥ * ॥ নাহমিতি। হে শ্রীপাদঅহং বিপ্রোবিপ্রান্ব্রাহ্মণোন। চপুনর্নরপতিঃ। রাজানাহংক্ষত্রিয়ঃ নাপিবৈশ্যঃ। বৈশ্যজাত্যুদ্ভবোনাহং। নশূ-



পরিষৎ দৈর্দো দোর্ভিরস্তমধর্ম্মং। স্থিরচরবৃজিনঘ্নঃ সুস্মিত শ্রীমুখেন, ব্রজপুর বনিতানাং বর্দ্ধয়ন্ কামদেবং॥ ৪ ॥ * ॥ * ॥ তথাহি পদ্যাবল্যাং ত্রিষষ্টিতমাঙ্ক ধৃত শ্রীসার্ব্বভৌমোক্ত শ্লোকঃ। নাহং বিপ্রো নচ নরপতির্নাপিবৈশ্যো ন শূদ্রো, নাহং বর্ণী নচ গৃহপতির্নোবনস্থোযতির্বা। কিন্তু প্রোদ্যন্নিখিল পরমানন্দ পূর্ণামৃতাব্ধে, র্গোপীভর্ত্তুঃ পদকমলয়োর্দাসদাসানুদাসঃ॥ ৫ ॥ * ॥ * ॥ * ॥ এত পড়ি পুনরপি করিল প্রণাম। যোড় হাতে ভক্তগণ বন্দে ভগবান॥ উদ্দণ্ড নৃত্যে প্রভু করিয়া হুঙ্কার। চক্র ভ্রমি ভ্রমে যৈছে আলাৎ আকার॥ নৃত্যে প্রভুর যাহাঁ যাহাঁ পড়ে পদতল। সসাগর শৈল মহী করে টলমল॥ স্তম্ভ স্বেদ পুলকাশ্রু কম্প বৈবর্ণ্য। নানা ভাবে বিবশতা গর্ব্ব হর্ষ দৈন্য॥ আছাড় খাইয়া পড়ে ভূমে গড়ি যায়। সুবর্ণ পর্ব্বত যৈছে ভূমেতে লোটায়॥ নিত্যানন্দ প্রভু দুই হাত প্রসারিয়া। প্রভুরে ধরিতে চাহে আশপাশ ধাঞা॥ প্রভু পাছে বুলে আচার্য্য করিয়া হুঙ্কার। হরিদাস হরিবোল বলে বার বার॥ লোক নিবারিতে হৈল তিন মণ্ডল। প্রথম মণ্ডল নিত্যানন্দ মহা বল॥ কাশীশ্বর মুকুন্দাদি যত ভক্তগণ। হাতাহাতি করি হৈল দ্বিতীয় আবরণ॥ বাহিরে প্রতাপরুদ্র লঞা পাত্রগণ। মণ্ডল হইয়া করে লোক নিবারণ॥ হরিচন্দনের স্কন্ধে হস্ত আলম্বিয়া। প্রভুর নৃত্য দেখে রাজা আবিষ্ট হইয়া॥ হেনকালে শ্রীনিবাস প্রেমাবিষ্ট মন। রাজার আগে রহি দেখে



দ্রোনাহং শূদ্রজাতিঃ নাহংবর্ণী নাহংব্রহ্মচারী। নচগৃহপতির্গৃহস্থোনচ। বনস্থঃ বানপ্রস্থোনাহং। নাহংযতীসন্ন্যাসীনাহং। কিন্তু গোপীভর্ত্তুর্ব্রজনারী যূথপতির্নন্দসুতস্য পদকমলয়োর্দাসদাসানুদাসঃ। দাসদাসানুদাসানাং দাসোনাহং ভবেয়ং। কথম্ভূতস্যগোপীভর্ত্তুঃ প্রোদ্যদখিলপরমানন্দ পূর্ণামৃতাব্ধেঃ প্রকৃষ্টরূপেণউদ্যৎ নিখিলসমূহপরমানন্দ পূর্ণামৃতং তস্যাব্ধিঃ সমুদ্রঃ

তস্য ॥ ৫ ॥ ৯ ॥ ৯ ॥ যঃ কৌমারেতি ॥ হেসখিইত্যাকং । যোনায়কঃ প্রাণনাথঃ কৌমারহরঃ কৌমারাবস্থায়াং সম্ভোগেনেচ্ছোৎপাদনেনমম্মানসচৌরিত্যর্থঃ শ্রীমতেস্বমনশ্চীক্ষিমতে ।

প্রভুর নর্ত্তন ॥ রাজার আগে হরিচন্দন দেখে শ্রীনিবাস । হস্তে তারে স্পর্শি কহে হও এক পাশ ॥ নৃত্যাবেশে শ্রীনিবাস কিছুই না জানে । বার বার ঠেলে তেঁহো ক্রোধ হৈল মনে ॥ চাপড় মারিয়া তারে কৈল নিবারণ । চাপড় খাঞা ক্রুদ্ধ হৈলা হরিচন্দন ॥ ক্রুদ্ধ হৈয়া তারে কিছু চাহে বলিবারে । আপনি প্রতাপরুদ্র নিবারিল তারে ॥ ভাগ্যবান তুমি ইঁহার হস্ত স্পর্শ পাইলা । আমার ভাগ্যে নাহি তুমি কৃতার্থ হইলা ॥ প্রভুর নৃত্য দেখে লোকে হৈল চমৎকার । অন্য আছুক জগন্নাথের আনন্দ অপার ॥ রথ স্থির হৈল আগে না করে গমন । অনিমিষ নেত্রে করে নৃত্য দরশন ॥ সুভদ্রা বলরামের হৃদয়ে উল্লাস । নৃত্য দেখি দুই জনার শ্রীমুখেতে হাস ॥ উদ্দণ্ড নৃত্যে প্রভুর অদ্ভুত বিকার । অষ্ট সাত্ত্বিক ভাব উদয় সম কাল ॥ মাংস ব্রণ সহ রোম বৃন্দ পুলকিত । শিমুলিয়ার বৃক্ষ যেন কণ্টকে বেষ্টিত ॥ একেক দন্তের কম্প দেখিতে লাগে ভয় । লোকে জানে দন্ত সব খসিয়া পড়য় ॥ সর্ব্বাঙ্গে প্রস্বেদ ছুটে তাতে রক্তোদ্গম । জজ গগ জজ গগ গদ্গদ বচন ॥ জলযন্ত্র ধারা যৈছে বহে অশ্রুজল । আশ পাশ লোক যত ভিজিল সকল ॥ দেহ কান্তি গৌরবর্ণ দেখিয়ে অরুণ । কভু কান্তি দেখি মল্লিকা পুষ্প সম ॥ কভু স্তম্ভ প্রভু কভু ভূমিতে লোটায় । শুষ্ককাষ্ঠ সম পদ হস্ত না চলয় ॥ কভু ভূমি পড়ি কভু শ্বাস হয় হীন । যাহা দেখি ভক্তগণের প্রাণ হয় ক্ষীণ ॥ কভু নেত্র নাশা জল মুখে পড়ে ফেণ । অমৃতের ধারা চন্দ্রবিম্ব বহে যেন ॥ সেই ফেণ লঞা শুভানন্দ কৈল পান । কৃষ্ণ প্রেমরসে তেঁহো মহা ভাগ্যবান ॥ এই মত তাণ্ডব নৃত্য কৈল কতক্ষণ । ভাব বিশেষে প্রভুর প্রবেশিল মন ॥ তাণ্ডব নৃত্য ছাড়ি স্বরূপেরে আজ্ঞা দিলা । হৃদয় জানিয়া স্বরূপ গাইতে লাগিলা ॥ ৯ ॥ তথাহি পদং ॥ ধ্রু ॥ সেইত পরাণনাথ পাইনু । যাহা লাগি মদন

ইতিবরঃ পরম্পরিকত্বমপ্রিয়ত্বেনস্বীকারহিনিশ্চিতং । সএবনবযৌবনায়কঃ । অগ্রেভগবতোবস্তাএবচৈত্রক্ষপাঃ সন্তিবসন্তরজনোভবতিপূর্ব্ববদমতুশ্রীমদ্রাজয়োঃ । চম্পুনস্তেউন্মীলিতমালতী

সুরভয়ঃ। উন্মীলিতাবিকসিতয়োর্মালতীবাসন্তীবাতশোভনগন্ধাঃ পূর্ব্ববৎবহন্তিনতুতুগন্ধয়ঃ তেপ্রৌঢ়াঃ কদম্বানীলা প্রৌঢ়াঃ পরমসুখদাকদম্বাকারাবায়বোবহন্তি। নতুবঞ্চাবৎবায়বঃ। চপুনঃ সানব-

দহনে বুরি গেনু ॥ * ॥ এই ধুয়া উচ্চৈঃস্বরে গায় দামোদর। আনন্দে মধুর নৃত্য করেন ঈশ্বর ॥ ধীরে ধীরে জগন্নাথ করেন গমন। আগে নৃত্য করি চলে শচীর নন্দন ॥ জগন্নাথে নেত্র দিয়া সবে নাচে গায়। কীর্ত্তনীয়া সহ প্রভু পাছে পাছে যায় ॥ জগন্নাথে মগ্ন প্রভুর নয়ন হৃদয়। শ্রীহস্ত যুগে করে গীতের অভিনয় ॥ গৌর যদি পাছে চলে শ্যাম হয় স্থিরে। গৌর আগে চলে শ্যাম চলে ধীরে ধীরে ॥ এই মত গৌর শ্যাম দুহেঁ ঠেলাঠেলি। স্বরথে শ্যামেরে রাখে গৌর মহাবলী ॥ নাচিতে নাচিতে প্রভু হৈলা ভাবান্তর। হস্ত তুলি শ্লোক পড়ে করি উচ্চস্বর ॥ * ॥ তথাহি কাব্যপ্রকাশে প্রথমোল্লাসে চতুর্থাঙ্কধৃতং তথা পদ্যাবল্যাং অশীত্যধিক ত্রিশতাঙ্কধৃতং কস্যাশ্চিন্নায়িকা বচনং। যঃ কৌমারহরঃ সএবহি বরস্তাএব চৈত্রক্ষপাঃ স্তেচোন্মীলিত মালতী সুরভয়ঃ প্রৌঢ়াঃ কদম্বানিলাঃ। সাচৈবাস্মি তথাপি তত্র সুরতব্যাপার লীলাবিধৌ, রেবারোধসী বেতসী তরুতলেচেতঃ সমুৎকণ্ঠতে ॥ ৩ ॥ ॥ * ॥ এই শ্লোক মহাপ্রভু পড়ে বার বার। স্বরূপ বিনা অর্থ কেহ নাহি জানে আর ॥ এই শ্লোকার্থ পূর্ব্বে করিয়াছি ব্যাখ্যান। শ্লোকের ভাবার্থ করি সংক্ষেপে আখ্যান ॥ পূর্ব্বে যৈছে কুরুক্ষেত্রে সব গোপীগণ। কৃষ্ণের দর্শন পাঞা আনন্দিত মন ॥ জগন্নাথ দেখি প্রভুর সে ভাব উঠিলা। সেই ভাবাবিষ্ট হঞা ধুয়া গাওয়াইলা ॥ অবশেষে রাধাকৃষ্ণে করে নিবেদন। সেই তুমি সেই আমি সেই নব সঙ্গম ॥ তথাপি আমার মন হরে বৃন্দাবন। বৃন্দাবনে উদয় করাও আপন চরণ ॥ ইহাঁ লোকারণ্য হাতী ঘোড়া রথধ্বনি। তাঁহা পুষ্পারণ্য ভৃঙ্গ পিকনাদ শুনি ॥ এই রাজবেশ সঙ্গে সব ক্ষত্রিগণ। তাঁহা গোপ বেশ সঙ্গে মুরলী ৭৮

যৌবনাবস্থমেবন্যাং নতুবয়োধিকা। হেসখিতথাপিতত্রসুরতব্যাপারলীলাবিধৌশৃঙ্গারকৌশলক্রীড়াবিষয়ে। তত্ররেবারোধসিরেবারোনামানদীতস্যাস্তীরকাননেতত্রবেতসীতরুতলেবেতসিবানীরলতা-তয়াচ্ছাদিতেতলাশ্রমূলেনিকুঞ্জেচেতোমমমনঃ সমুৎকণ্ঠতে ॥ ৩ ॥ * ॥ * ॥ আহ্লাদিতি ॥ হেনবিমনাত্তপঞ্চবয়াভিপ্সা। তেতবপাদারবিন্দং নোহস্মাকং গেহং অস্মাকমপিগেহং নিকেতং

স্পৃহনীয়ানাং সংসারিণাং মনসিবাঞ্ছিতপদাউদীয়াৎউদয়োভবতীত্যর্থঃ। কথম্ভূতং পাদারবিন্দং যোগেশ্বরৈর্মহামুনিয়ৈশৈর্হৃদিঅন্তঃ করণেবিচিন্ত্যং সর্ব্বদাচিন্তনীয়ং। কথম্ভূতৈর্যোগে

ন্দন ॥ ব্রজে তোমার সঙ্গে যেই সুখ আস্বাদন। সেই সুখ সমুদ্রের ইহাঁ নাহি এক কণ ॥ আমা লঞা পুনঃ লীলা কর বৃন্দাবনে। তবে আমার মনোবাঞ্ছা হয়ত পুরণে ॥ ভাগবতে আছে যৈছে রাধিকা বচন। পূর্ব্বে তাহা সূত্র মধ্যে করিয়াছি বর্ণন ॥ সেই ভাবাবেশে প্রভু পড়ে আর শ্লোক। সেই শ্লোকের অর্থ নাহি বুঝে লোক ॥ স্বরূপ গোসাঞি জানে না কহে অর্থ তার। শ্রীরূপ গোসাঞি কৈল সে অর্থ প্রচার ॥ স্বরূপ সঙ্গে যার অর্থ করে আস্বাদন। নৃত্য মধ্যে সেই শ্লোক করেন পঠন ॥ * ॥ তথাহি শ্রীমদ্ভাগবতে দশমস্কন্ধে দ্ব্যশীতিতমাধ্যায়ে ষট্‌ত্রিংশৎ শ্লোকে শ্রীকৃষ্ণং প্রতি গোপী বাক্যং। আহুশ্চ-তে নলিননাভপদারবিন্দং, যোগেশ্বরৈর্হৃদিবিচিন্ত্য মগাধবোধৈঃ। সংসার কূপপতিতোত্তরণাবলম্বং, গেহং জুষামপিমনস্যুদিয়াৎ স দান ॥ ৭ ॥ ঐ ॥ অস্যার্থঃ যথা রাগঃ। অন্যের হৃদয় মন, আমার মন বৃন্দাবন, মনে বনে এক করি জানি। তাঁহা তোমার পদদ্বয়, করাহ যদি উদয়, তবে তোমার পূর্ণ কৃপা মানি ॥ প্রাণনাথ শুন মোর সত্য নিবেদন। ব্রজ আমার সদন, তাহে তোমার সঙ্গম, না পাইলে না রহে জীবন ॥ ধ্রু ॥ * ॥ পূর্ব্বে উদ্ধব দ্বারে, এবে সাক্ষাৎ আমারে, যোগ জ্ঞানে কহিলে উপায়। তুমি বিদগ্ধ কৃপাময়, জান আমার হৃদয়, মোরে ঐছে করিতে না যুয়ায় ॥ চিত্ত কাড়ি তোমা হৈতে, বিষয়ে চাহি লাগাইতে, যত্ন করি নারি কাড়িবারে। তারে ধ্যান শিক্ষা কর, লোক হাসাইয়া মার, স্থানাস্থান না কর বিচারে ॥ নহে গোপী যোগেশ্বর, তোমার পদ কমল, ধ্যান করি পাইবে সন্তোষ। তোমার বাক্য পরিপাটী, তার মধ্যে কুটিনাটী, শুনি গোপীর আর বাড়ে রোষ ॥ দেহ স্মৃতি নাহি যার, সংসার কূপ কাঁহা তার, তাহা হৈতে না চাহে উদ্ধার। বিরহ সমুদ্র জলে, কাম তিমিঙ্গিল গিলে, গোপীগণে লেহ তার পার ॥ বৃন্দাবন

শ্বরৈঃ। অগাধবোধৈর্মহাগম্ভীরবোধঃ। জ্ঞানং যেষাং তৈঃ পুনঃ কীদৃশং সংসারকূপপতিতোত্তরণাবলম্বং সংসারকূপেপতিতানাং পাপীনাং উত্তরণায়উত্থাপনায়অবলম্বমাশ্রয়ং যৎতৎ।

গোবর্দ্ধন, যমুনা পুলিন বন, সেই কুঞ্জে রাসাদিক লীলা। সে ব্রজের ব্রজজন, মাতা পিতা বন্ধুগণ, বড় চিত্ত কেমতে পাসরিলা ॥ বিদগ্ধ মৃদু সদ্গুণ, সুশীল স্নিগ্ধ করুণ, তুমি তোমার নাহি দোষাভাস। তবে সে তোমার মন, নাহি স্মরে ব্রজজন, সে আমার দুর্দ্দৈব বিলাস ॥ না দেখি আপন দুঃখ, দেখি ব্রজেশ্বরী মুখ, ব্রজজনের হৃদয় বিদরে। কিবা মার ব্রজবাসী, কিবা জীয়াও ব্রজে আসি, কেনে জীয়াও দুঃখ সহিবারে ॥ তোমার যে অন্য বেশ, অন্য সঙ্গ অন্য দেশ, ব্রজজনে কভু নাহি ভায়। ব্রজ-ভূমি ছাড়িতে নারে, তোমা না দেখিলে মরে, ব্রজজনের কি হবে উপায় ॥ তুমি ব্রজের জীবন, ব্রজরাজের প্রাণধন, তুমি সকল ব্রজের সম্পদ। কৃপার্দ্র তোমার মন, আসি জীয়াও ব্রজজন, ব্রজে উদয় করাও নিজ পদ ॥ * ॥ পুনর্যথা রাগেন। শুনিয়া রাধিকা বাণী, ব্রজপ্রেম মনে জানি, ভাবে ব্যাকুলিত দেহ মন। ব্রজ-লোকের প্রেম শুনি, আপনাকে ঋণী মানি, করে কৃষ্ণ তারে আশ্বাসন ॥ প্রাণপ্রিয়ে শুন মোর এ সত্য বচন। তোমা সবার স্মরণে, ঝুরোঁ মুঞি রাত্রি দিনে, মোর দুঃখ না জানে কোন জন ॥ ধ্রু ॥ * ॥ ব্রজবাসি যত জন, মাতা পিতা সখাগণ, সবে হয় মোর প্রাণ সম। তার মধ্যে গোপীগণ, সাক্ষাৎ মোর জীবন, তুমি মোর জীবনের জীবন ॥ তোমা সবার প্রেমরসে, আমাকে করিল বশে, আমি তোমার অধীন কেবল। তোমা সবা ছাড়াইয়া, আমা দূর দেশে লঞা, রাখিয়াছে দুর্দ্দৈব প্রবল ॥ প্রিয়া প্রিয় সঙ্গ হীনা, প্রিয় প্রিয়া সঙ্গ বিনা, নাহি জীয়ে এ সত্য প্রমাণ। মোর দশা শুনে যবে, তার এই দশা হবে, এই ভয়ে দুহেঁ রাখে প্রাণ ॥ সেই সতী প্রেমবতী, প্রেমবান সেই পতি, বিয়োগে যে বাঞ্ছে প্রিয় হিতে। না গণে আপন দুঃখ, বাঞ্ছে প্রিয়জন সুখ, সেই দুই মিলে অচিরাতে ॥ রাখিতে তোমার জীবন, সেবিআমি নারায়ণ, তার শক্ত্যে আসি নিতি নিতি। তোমা সনে ক্রীড়া করি, পুনঃ যাই যদুপুরী, তাহা তুমি মান আমা স্ফূর্ত্তি ॥ মোর ভাগ্যে মো বিষয়ে, তোমার যে প্রেম হয়ে, সেই প্রেম পরম প্রবল। লুকাইয়া আমা আনে, সঙ্গ করায় তোমা সনে, প্রকটেহ আনিবে সত্বর ॥ যাদবের বিপক্ষ, দুষ্ট যত কংস পক্ষ, তাহা আমি কৈল সব ক্ষয়। আছে দুই চারি জন, তাহা মারি বৃন্দাবন, আইলাম আমি জানিহ নিশ্চয় ॥ সেই শত্রুগণ হৈতে, ব্রজজন

ইতিসাধবোমুনয়স্তাহুঃ কথিতবন্তঃ ॥ ৭ ॥ * ॥ * ॥ ময়ীভক্তীতি॥ ভূতানাং সর্ব্বভক্তানামস্মিবিষয়েভক্তিঃ সত্যং ত্বস্মিমুক্ত্যোয়পরিত্রাণায়কল্পতেস্বহৃদিকল্পনাং কুর্ব্বন্তিভবতীনাং

রাখিতে, রহি রাজ্যে উদাসীন হঞা। যেবা স্ত্রী পুত্র ধন, করি রাজ্য আবরণ, যদুগণের সন্তোষ লাগিয়া॥ তোমার যে প্রেম গুণ, করে আমা আকর্ষণ, আনিবে আমা দিন দশ বিশে। পুনঃ আসি বৃন্দাবনে, ব্রজ বধূ তোমা সনে, বিলসিব রজনী দিবসে॥ এত তাঁরে কহি কৃষ্ণ, ব্রজ যাইতে সতৃষ্ণ, এক শ্লোক পড়ি শুনাইল। সেই শ্লোক শুনি রাধা, খণ্ডিল সকল বাধা, কৃষ্ণ প্রাপ্তি প্রতীত হইল॥ * ॥ তথাহি শ্রীমদ্ভাগবতে দশমস্কন্ধে দ্ব্যশীতিতমো-ধ্যায়ে একত্রিংশ শ্লোকে গোপীঃ প্রতি শ্রীকৃষ্ণ বাক্যং। ময়ি ভক্তির্হি ভূতানামমৃতত্বায় কল্পতে। দিষ্ট্যা যদাসীন্মৎস্নেহো ভবতীনাং মদাপনঃ॥ ৮ ॥ ॥ * ॥ * ॥ এই সব অর্থ প্রভু স্বরূপের সনে। রাত্রি দিনে ঘরে বসি করে আস্বাদনে॥ নৃত্য কালে সেই ভাবে আবিষ্ট হইয়া। শ্লোক পড়ি নাচে জগন্নাথ মুখ চাঞা॥ স্বরূপ গোসাঞির ভাগ্য না যায় বর্ণন। প্রভুতে আবিষ্ট যার কায় বাক্য মন॥ স্বরূপের ইন্দ্রিয়ে প্রভুর নিজেন্দ্রিয়গণ। আবিষ্ট হইয়া করে গান আস্বাদন॥ ভাবের আবেশে কভু ভূমিতে বসিয়া। তর্জ্জনীতে ভূমি লিখে অধোমুখ হঞা॥ অঙ্গুলিতে ক্ষত হবে জানি দামোদর। ভয়ে নিজ করে নিবারয়ে প্রভু কর॥ প্রভুর ভাবানুরূপ স্বরূপের গান। যবে যেই রস তাহা করে মূর্ত্তিমান॥ শ্রীজগন্নাথের দেখে শ্রীমুখ কমল। তাহার উপর সুন্দর নয়ন যুগল॥ সূর্য্যের কিরণে মুখ করে ঝলমল। মাল্য বস্ত্র দিব্য অলঙ্কার পরিমল॥ প্রভুর হৃদয়ে আনন্দ সিন্ধু উথলিল। উন্মাদ ঝঞ্ঝাবাত তৎক্ষণে উঠিল॥ আনন্দ উন্মাদে উঠায় ভাবের তরঙ্গ। নানা ভাব সৈন্য উপজিল যুদ্ধ রঙ্গ॥ ভাবোদয় ভাব শান্তি সন্ধি সাবল্য। সঞ্চারি সাত্ত্বিক স্থায়ী স্বভাব প্রাবল্য॥ প্রভুর শরীর যেন শুদ্ধ হেমাচল। ভাব পুষ্পদ্রুম তাহে পুষ্পিত সকল॥ দেখিতে আকর্ষয়ে সবার চিত্ত মন।

অমুষাং গোপাঙ্গনানাং যৎপ্রেমমৎস্নেহঃ দৃষ্ট্যাভাগ্যেনাসীৎকথম্ভূতঃ স্নেহঃ মদাপনঃ অস্মাপনঅন্তরঙ্গবাপনআত্মায়ইত্যর্থঃ। অতএবযুষ্মান্‌বিনাযদাত্মায়াঃ কিঞ্চিন্নসন্তীতিধ্বনিতং॥ ৮ ॥ * ॥

॥ * ॥ * ॥ ৪০ ॥ * ॥ * ।

প্রেমামৃত বৃষ্ট্যে প্রভু সিঞ্চে সবার মন ॥ জগন্নাথ সেবক যত রাজ পাত্র গণ। যাত্রিক লোক নীলাচল বাসী যত জন ॥ প্রভুর নৃত্য প্রেম দেখি হয় চমৎকার। কৃষ্ণ প্রেম উপ-
জিল হৃদয়ে সবার ॥ প্রেমে নাচে গায় লোক করে কোলাহল। প্রভু নৃত্যে কৈল যাত্রী চৌগুণ মঙ্গল ॥ আনের কি কাজ জগন্নাথ হলধর। প্রভুর নৃত্য দেখি সুখে চলিলা
মন্থর ॥ কভু সুখে নৃত্য রঙ্গ দেখে রথ রাখি। সে কৌতুক যে দেখিল সেই তার সাক্ষী ॥ এই মত নৃত্য প্রভু করিতে ভ্রমিতে। প্রতাপরুদ্রের আগে লাগিলা পড়িতে ॥ সম্ভ্রমে
প্রতাপরুদ্র প্রভুকে ধরিল। তাহাকে দেখিতে প্রভুর বাহ্য হইল ॥ রাজা দেখি মহাপ্রভু করেন ধিক্কার। ছিছি বিষয়ী স্পর্শ হইল আমার ॥ আবেশেতে নিত্যানন্দ হৈলা
অসাবধান। কাশীশ্বর গোবিন্দাদি ছিল অন্য স্থান ॥ যদ্যপি রাজার দেখি হাড়ির সেবনে। প্রসন্ন হঞাছে তারে মিলিবার মনে ॥ তথাপি আপনগণ
করিতে সাবধান। বাহ্যে কিছু রোষাভাস কৈলা ভগবান ॥ প্রভুর বচনে রাজার মনে হৈল ভয়। সার্ব্বভৌম কহে তুমি না কর সংশয় ॥ তোমার উপরে
প্রভুর সুপ্রসন্ন মন। তোমা লক্ষ করি শিক্ষায়েন নিজগণ ॥ অবসর জানি আমি করিব নিবেদন। সেই কালে যাই করিহ প্রভুর মিলন ॥ তবে মহাপ্রভু
রথ প্রদক্ষিণ হঞা। রথ পাছে যাই ঠেলে রথে মাথা দিয়া ॥ ঠেলিতে চলিল রথ হড় হড় করি। চতুর্দ্দিগে লোক সব বলে হরি হরি ॥ তবে প্রভু নিজ
ভক্তগণ লঞা সঙ্গে। বলদেব সুভদ্রাগ্রে নৃত্য করে রঙ্গে ॥ তাহা নৃত্য করি জগন্নাথাগ্রে আইলা। জগন্নাথ আগে নৃত্য করিতে লাগিলা ॥ চলিয়া ৮০
আইলা রথ বলগণ্ডি স্থানে। জগন্নাথ রথ রাখি দেখে ডাহিনে বামে ॥ বামে বিপ্র শাসন নারিকেল বন। ডাহিনেতে পুষ্পোদ্যান যেন বৃন্দাবন ॥ আগে নৃত্য করে গৌর
লঞা ভক্তগণ। রথ রাখি জগন্নাথ করেন দর্শন ॥ সেই স্থানে ভোগ লাগে আছয়ে নিয়ম। কোটি ভোগ জগন্নাথ করে আস্বাদন ॥ জগন্নাথের ছোট বড় যত ভক্তগণ।
নিজ নিজোত্তম ভোগ করে সমর্পণ ॥ রাজা রাজমহিষী বৃন্দ পাত্র মিত্রগণ। নীলাচল বাসী যত ছোট বড় জন ॥ নানা দেশের যাত্রিক দেশী যত জন। নিজ নিজ ভোগ
তাহাঁ করে সমর্পণ ॥ আগে পাছে দুই পার্শ্বে উদ্যানের বনে। যেই যাহা পায় লাগায় নাহিক নিয়মে ॥ ভোগের সময়ে লোকের মহা ভিড় হৈল। নৃত্য ছাড়িয়া মহাপ্রভু

রথারূঢ়স্যোক্তি। সচৈতন্যঃ পুনরপিপুনর্ব্বারং মেমমদৃশোর্নেত্রয়োঃ পদং গোচরং কিমিত্যাতিভাগেনযাস্যতি আগমিষ্যতীত্যর্থঃ। কথম্ভূতঃ। রথারূঢ়স্যরথারোহণকৃতবতঃ নীলাচলপতের্জগন্নাথস্য আরাৎ নিকটেঅধিপদবী অপথং যস্যসঃ। পুনঃ কীদৃশঃ। অদভ্রং অখণ্ডিতং প্রেমোর্ম্মিণাপ্রেম্নঃ কল্লোলেনস্ফুরিতং নটনোল্লাসং তেনবিবশোযস্যসঃ। পুনঃ কীদৃশঃ সহর্ষং যথাস্যাত্তথা-

উপবনে গেলা ॥ প্রেমাবেশে মহাপ্রভু উপবন পাঞা। পুষ্পোদ্যান গৃহ পিণ্ডায় রহিলা পড়িয়া ॥ নৃত্য পরিশ্রমে প্রভুর দেহে ঘন ঘর্ম্ম। সুগন্ধি শীতল বায়ু করেন সেবন ॥ যত ভক্ত কীর্ত্তনীয়া আসিয়া আরাম। প্রতি বৃক্ষ তলে সবে করেন বিশ্রাম ॥ এইত কহিল প্রভুর মহা সংকীর্ত্তন। জগন্নাথের আগে যৈছে করিল নর্ত্তন ॥ রথাগ্রেতে প্রভু যৈছে করিলা নর্ত্তন। শ্রীচৈতন্যাষ্টকে রূপ গোসাঞি করিয়াছে বর্ণন ॥ * ॥ তথাহি স্তবমালায়াং শ্রীচৈতন্য দেবস্য স্তবে সপ্তম শ্লোকে শ্রীরূপ গোস্বামি বাক্যং। রথারূঢ়স্যারাদধিপদবি নীলাচলপতে, রদভ্র প্রেমোর্ম্মীস্ফুরিত নটনোল্লাস বিবশঃ। সহর্ষং গায়দ্ভিঃ পরিবৃত তনুর্বৈষ্ণবজনৈঃ, সচৈতন্যঃ কিংমে পুনরপি দৃশোর্যাস্যতি পদং ॥ ৯ ॥ * ॥ * ॥ ইহা যেই শুনে সেই শ্রীচৈতন্য পায়। সুদৃঢ় বিশ্বাস সহ প্রেম-ভক্তি হয় ॥ শ্রীরূপ রঘুনাথ পদে যার আশ। চৈতন্য চরিতামৃত কহে কৃষ্ণদাস ॥ * ॥ ইতি শ্রীচৈতন্য চরিতামৃতে মধ্যখণ্ডে রথাগ্রে নর্ত্তনং নাম ত্রয়োদশঃ পরিচ্ছেদঃ ॥ ১৩ ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ গ্রন্থকারস্য। গৌরঃ পশ্যন্নাত্মবৃন্দৈঃ শ্রীলক্ষ্মী বিজয়োৎসবং। শ্রুত্বা গোপীরসোল্লাসং হৃষ্টঃ প্রেমাননর্ত্তসঃ ॥ ১ ॥ * ॥ * ॥ জয় জয় গৌরচন্দ্র শ্রীকৃষ্ণ চৈতন্য। জয় জয় নিত্যানন্দ জয়াদ্বৈত ধন্য ॥ জয় জয় শ্রীবাসাদি গৌড়ের ভক্তগণ। জয় শ্রোতাগণ যার গৌর প্রাণধন ॥ এই মত প্রভু আছেন

গায়দ্ভির্বৈষ্ণবজনৈঃ সমস্তৈঃ কর্ত্তৃভূতৈঃ পরিবৃতাচতুর্দ্দিক্ষুবেষ্টিতাতনুঃ শরীরযস্যসঃ ॥ ৯ ॥ * ॥ * ॥ ইতি মধ্যখণ্ডে ত্রয়োদশ পরিচ্ছেদঃ ॥ * ॥ ১৩ ॥ * ॥ * ॥ গৌরইতি। সগৌরআত্মবৃন্দৈর্ভক্তগণৈঃ সহশ্রীলক্ষ্মীবিজয়োৎসবংপশ্যন্সন্। গোপীরসোল্লাসং গোপীপ্রেমমাধুর্য্যং শ্রুত্বা হৃষ্টোহর্ষযুক্তঃ সন্কৃষ্ণপ্রেমাকৃষ্ণপ্রেমাবিষ্টৈন ননর্ত্তনর্ত্তিতবানিত ॥ ১ ॥ * ॥

জয়তীতি॥ হেদয়িত হে প্রিয়নন্দনন্দনদৃশ্যতাং। অস্মাভির্দর্শনীয়োভব। তেতবজন্মনাসহব্রজঃ। ব্রজমণ্ডললোকঃ। অধিকং যথাস্যাত্তথাজয়তিমহোল্লাসং প্রাপ্নোতি। অত্রহিব্রজেইন্দিরা-লক্ষ্মীঃ স্বয়মপিশ্রয়তেতিষ্ঠতীত্যর্থঃ। হে প্রিয়ত্বয়িধৃতাসবঃ। ত্বয়িবিষয়েনিমিত্তেএবধৃতাঃ অসবঃ প্রাণাঃ যাভিস্তাবয়ং। ত্বাংবিচিন্বতে অন্বাসিতবত্যঃ। কথম্ভূতাবয়ং দিক্ষুতাবকাঃ সর্ব্বদিক্ষুলক্ষ

প্রেমের আবেশে। হেনকালে প্রতাপরুদ্র করিল প্রবেশে॥ সার্ব্বভৌম উপদেশে ছাড়ি রাজবেশ। একলা বৈষ্ণব বেশে করিল প্রবেশ॥ সব ভক্তের আজ্ঞা নিল যোড়হাত হঞা। প্রভু পদ ধরি পড়ে সাহস করিঞা॥ আঁখি মুদি প্রভু প্রেমে ভূমিতে শয়ন। নৃপতি নৈপুণ্যে করে পাদ সম্বাহন॥ রাস লীলার শ্লোক পড়ি করেন স্তবন। জয়তিতেঽধিকং অধ্যায় করেন পঠ॥ * ॥ তথাহি শ্রীমদ্ভাগবতে দশমস্কন্ধে একত্রিংশোধ্যায়ে প্রথম শ্লোকে শ্রীকৃষ্ণং প্রতি গোপীবাক্যং। জয়তিতেঽধিকংজন্মনাব্রজঃশ্রয়ত ইন্দিরাশশ্বদত্রহি। দয়িত দৃশ্যতাং দিক্ষুতাবকাস্ত্বয়িধৃতাসবস্ত্বাং বিচিন্বতে॥ ২ ॥ * ॥ * ॥ শুনিতে শুনিতে প্রভু সন্তোষ অপার। বোল বোল বলে প্রভু বলে বার বার॥ তব কথামৃত শ্লোক রাজা যে পড়িল। উঠি প্রভু প্রেমা-বেশে আলিঙ্গন কৈল॥ তুমি মোরে বহু দিলে অমূল্য রতন। মোর কিছু দিতে নাহি দিনু আলিঙ্গন॥ এত বলি সেই শ্লোক পড়ে বার বার। দুই জনার অঙ্গে কম্প নেত্রে জলধার॥ * ॥ * ॥ তথাহি শ্রীমদ্ভাগবতে দশমস্কন্ধে একত্রিংশোধ্যায়ে নবম শ্লোকে শ্রীকৃষ্ণ মুদ্দিশ্য

বংপ্রচরিতাঃ ত্বামলব্ধাঃ॥ ২ ॥ * ॥ তবকথেতি॥ যেজনাভুরিদা বহুদানপুণ্যকৃতাঃ। ভুবিপৃথিব্যাং তবকথামৃতং গৃণন্তিকর্ণদ্বারৈঃ পিবন্তি। কথম্ভূতং কথামৃতং। তপ্তজীবনংতাপযুক্তানাং জীবনং প্রাণং। পুনঃ কথম্ভূতং। কবিভির্ব্রহ্মাদিভিরীড়িতং পূজিতং। পুনঃ কল্মষাপহং পাপনাশকং। পুনঃ শ্রবণমঙ্গলং কর্ণয়োরুৎসবং। পুনঃ কথম্ভূতং শ্রীমদাততং মহানন্দবিস্তারিতং॥ * ॥

অপ্যরঙ্গ॥ ত্বৎকর্তৃকথয়ামাধুর্য্যমহিমাতৈর্ব্বাচ্যঃ ত্বৎ সম্বন্ধিকথা অন্যবক্তৃকাপ্যমৃতবৎস্বাদ্বীপ্রেষ্ঠাচেতাহুঃ। তবকথৈবজমৃতং কেনস্বাধর্ম্মোৎপন্নত্বান্ মহারোগাদিমত্বগ্নান্ অতিরহস্যত্বাৎশ্চ জীব-
য়ন্তীতি। সংসারতপ্তাংশ্চ জীবয়তীতিস্বর্গীয়ামোক্ষরূপাচ্চামৃতাদাধিক্যঞ্চ। কবিভির্ব্রহ্মপ্রহ্লাদাদিভির্ব্বানিবৃত্তিস্তস্মাত্তাং স্তবকথাসুইত্যাদি পদ্যৈরীড়িতং। অন্যদমৃতধমন্ত শাস্ত্রাণি স্বমহিমন্য-
পিনাধমাভূৎকিম্বন্তকাসিলুলিতাৎপতভাং বিমানাৎ ইত্যাদ্যুক্তিভির্নরোচিতং। কল্মষাণিপ্রারব্ধপর্য্যন্তানিপাপানিঅপহন্তি স্বর্গীয়ামৃতন্তু তানিনহন্তিকামাদিবর্দ্ধকত্বাৎপ্রত্যুতভান্যুৎপাদয়ত্যেব।
মোক্ষামৃতমপিপ্রারব্ধপাপং নহন্তি। শ্রবণেনৈবস্বাদ্যমানত্বাদভীষ্টসাধকত্বাচ্চমঙ্গলং তদ্দয়ত্তুনৈবং ভূতং। শ্রীমৎপ্রেমপর্য্যন্তসম্পত্তিপ্রদং আততং প্রতিক্ষণমেববক্তৃভির্বিস্তৃতং তন্তুভয়স্তনতপা।

গোপী বাক্যং। তব কথামৃতং তপ্ত জীবনং, কবিভিরীড়িতং কল্মষাপহং। শ্রবণ মঙ্গলং শ্রীমদাততং, ভুবিগৃণন্তিযে ভূরিদাজনাঃ॥ ৩ ॥ * ॥
॥ * ॥ * ॥ ভূরিদা ভূরিদা করি করে আলিঙ্গন। ইহা নাহিক জানে ইহা হয় কোন জন॥ পূর্ব্ব সেবা দেখি তারে কৃপা উপজিল। অনু-

যে গৃণন্তিকীর্ত্তয়ন্তিতেএবং ভূরিবহুতরং দদতিতেভ্যঃ সর্ব্বস্বং দদানা অপিতৎ পরিশোধয়িতুং নক্ষমন্তেইতিভাবঃ। যদ্বা। তবগীতস্তদেবমধুরাবদিত্বদ্দর্শনসংযাৎ অন্যথাতুমহানর্থকরীত্যাহুঃ।
তবকথৈবমৃতং মরণকারণমিত্যর্থঃ। কুতঃ তপ্তং জীবনং যতঃ তপ্ততৈলাদৌজলমিবেতিশেষঃ। ননুতর্হিকথং পুরাণাদিষুশ্লাঘ্যতেতত্রাহুঃ। কবিভির্ব্যাসাদিভিরীড়িতং কবীনাং বর্ণনমাত্রস্বভাবেন
তস্যাপিবর্ণনাদিতিভাবঃ। কল্মষাপহমিতি দুঃখভোগেনপ্রাচীনং কল্মষং নশ্যত্যেবেতিভাবঃ। লোককর্তৃকশ্রবণেনৈবমঙ্গলং স্বস্ত্যয়নং অবিনাশোযস্যতৎ। যদিজনাঃ সুধিয়ঃ তৎশ্রবণপরিণামং
দুঃখং বিচার্য্যনতৎশ্রোষ্যন্তি তদাতদপিলংক্ষ্যত্যেবেতিভাবঃ। শ্রীমদৈর্ধনমদাটৈক্ষ্বৈর্জ্জনৈরেবলোকাস্প্রিয়ন্তামিত্যভিলষ্যধনব্যয়েনাপিআততং দেশেদেশেগ্রামেগ্রামেপুরাণবাচকান্সংস্থাপ্যবিস্তারিতং
অতএবভুবিযেগৃণন্তিতেভূরিদাঃ ভূরীন্ শ্রোতৃলোকানদ্যন্তিখণ্ডয়ন্তিমারয়ন্তি তস্মাত্তেকথাজালং বিততাসৌম্যাহিবোপবিষ্টামনুষ্যমারকাব্যাধাদপ্যধিকাদূরত এবসুধীভিরূপেক্ষ্যা এবেতিভাবঃ। যদ্ব-

সন্ধান বিনা কৃপা প্রসাদ করিল ॥ এই দেখ চৈতন্যের কৃপা মহাবল। তার অনুসন্ধান বিনা করায় সফল ॥ প্রভু বলে কে তুমি করিলা মোর হিত। আচম্বিতে আসি পিয়াও কৃষ্ণ লীলামৃত ॥ রাজা কহে আমি তোমার দাসের দাস। ভৃত্যের ভৃত্য কর এই মোর আশ ॥ তবে মহাপ্রভু তারে ঐশ্বর্য্য দেখাইল। কারে না কহিবে এই নিষেধ করিল ॥ রাজা হেন জ্ঞান প্রভু না কৈল প্রকাশ। অন্তরে সকল জানেন বাহিরে উদাস ॥ প্রতাপরুদ্রের ভাগ্য দেখি ভক্তগণে। রাজারে প্রশংসে সবে আনন্দিতমনে ॥ দণ্ডবৎ করি রাজা বাহিরে চলিলা। যোড় হস্ত করি সব ভক্তেরে বন্দিলা ॥ মধ্যাহ্ন করিল প্রভু লঞা ভক্তগণ। বাণীনাথ প্রসাদ লঞা করিলা গমন ॥

সার্ব্বভৌম রামানন্দ বাণীনাথে দিয়া। প্রসাদ পাঠাল রাজা বহুত করিয়া ॥ বলগণ্ডি ভোগের প্রসাদ উত্তম অনন্ত। নিসকড়ি প্রসাদ আইল যার নাই অন্ত ॥ ছেনা পানা পৈড় আম্র নারিকেল কাঁটাল। নানা বিধ কদলিক আর বীজ তাল ॥ নারঙ্গ ছোলঙ্গ টাবা কমলা বীজপুর। বাদাম ছোহারা দ্রাক্ষা পিণ্ডখর্জ্জুর ॥ মনোহরা লাড়ু আদি শতেক প্রকার। অমৃত গুটিকা আদি ক্ষীরসা অপার ॥ অমৃত মণ্ডা সেবতী আর কর্পূর কুপী। রসামৃত সর ভাজা আর সর পুপী ॥ হরিবল্লভ সেবতী কর্পূর মালতী। ডালিমা মরিচালাড়ু নবাত অমৃতি ॥ পদ্ম চিনি চন্দ্রকান্তি খাজা খণ্ডসার। বিয়ড়ি কদমা তিল খাজার প্রকার ॥ নারঙ্গ ছোলঙ্গ আম্র বৃক্ষের আকার। ফুল ফল পত্র যুক্ত খণ্ডের বিকার ॥ দধি দুগ্ধ দধি তক্র রসালা শিখরিণী। সলবণ মুদ্গাঙ্কুর আদা খানি

খানি ॥ লেম্বু কুলি আদি নানা প্রকার আচার। লিখিতে না পারি প্রসাদ কতেক প্রকার ॥ প্রসাদে পূরিত হৈল অর্দ্ধ উপবন। দেখিয়া সন্তোষ হৈল মহাপ্রভুর মন ॥ এই মত জগন্নাথ করেন ভোজন। এই সুখে মহাপ্রভুর যুড়ায় নয়ন ॥ কেয়াপত্র দ্রোণী আইল বোঝা পাঁচ সাত। একেক জনে দশ দোনা দিল এক পাত ॥ কীর্ত্তনীয়ার পরিশ্রম জানি গৌররায়। তা সবারে খাওয়াইতে প্রভুর মন ধায় ॥ পাঁতি পাঁতি করি ভক্তগণ বসাইল। পরিবেশন করিবারে আপনে লাগিল ॥ প্রভু না খাইলে কেহ না করে ভোজন। স্বরূপ গোসাঞি তবে কৈল নিবেদন ॥ আপনে বৈসেন প্রভু ভোজন করিতে। তুমি না খাইলে কেহ না পারে খাইতে ॥ তবে মহাপ্রভু বৈসে নিজগণ লঞা। ভোজন

করাইল সবাকে আকণ্ঠ পুরিয়া ॥ ভোজন করি বসিলা প্রভু করিতে আচমন। প্রসাদ উবরিল খায় সহস্রেক জন ॥ প্রভুর আজ্ঞায় গোবিন্দ দীন হীন জনে। দুঃখিত কাঙ্গাল আনি করায়ে ভোজনে ॥ কাঙ্গালের ভোজন রঙ্গ দেখে গৌরহরি। হরিবোল বলি তারে উপদেশ করি ॥ হরিবোল বলে কাঙ্গাল প্রেমে ভাসি যায়। ঐছন অদ্ভুত লীলা করে গৌররায় ॥ ইহাঁ জগন্নাথের রথ চলন সময়। গৌড় সব রথ টানে আগে নাহি যায় ॥ টানিতে না পারে গৌড় রথ ছাড়ি দিল। পাত্র মিত্র লঞা রাজা ব্যগ্র হঞা আইল ॥ মহা মল্লগণ দিল রথ চালাইতে। আপনে লাগিলা রথ না পারে টানিতে ॥ ব্যগ্র হঞা আনে রাজা মত্তহাতীগণ। রথ চালাইতে রথে করিল যোজন ॥ মত্ত হস্তী-

গণ টানে যত তার বল। এক পদ না চলে রথ হইল অচল ॥ শুনি মহাপ্রভু আইলা নিজগণ লঞা। মত্তহস্তী রথ টানে দেখে দাণ্ডাইয়া ॥ অঙ্কুশের ঘায় হস্তী করয়ে চিৎকার। রথ নাহি চলে লোকে করে হাহাকার ॥ তবে মহাপ্রভু সব হস্তী ঘুচাইল। নিজগণে রথ কাছি টানিবারে দিল ॥ আপনে রথের পাছে ঠেলে মাথা দিয়া। হড় হড় করি রথ চলিল ধাইয়া ॥ ভক্তগণ কাছি হাতে করি মাত্র ধায়। আপনে চলয়ে রথ টানিতে না পায় ॥ আনন্দে করয়ে লোক জয় জয় ধ্বনি। জয় জগন্নাথ বহি আর নাহি শুনি ॥ নিমিষেকে গেল রথ গুণ্ডিচার দ্বার। চৈতন্য প্রতাপ দেখি লোক চমৎকার ॥ জয় গৌরচন্দ্র জয় শ্রীকৃষ্ণ চৈতন্য। এই মত কোলাহল লোকে করে ধন্য ॥ দেখিয়া প্রতাপরুদ্র পাত্র মিত্র সঙ্গে। প্রভুর মহিমা দেখি প্রেমে ফুলে অঙ্গে ॥ পাণ্ডু বিজয়

তবে করে সেবকগণে। জগন্নাথ বসিলা গিয়া নিজ সিংহাসনে ॥ সুভদ্রা বলরাম নিজ সিংহাসনে আইল। জগন্নাথের স্নান ভোগ হইতে লাগিল ॥ আঙ্গিনাতে মহাপ্রভু লঞা ভক্তগণ। আনন্দে আরম্ভ কৈল নর্ত্তন কীর্ত্তন ॥ আনন্দে মহাপ্রভুর প্রেম উথলিল। দেখি সব লোক প্রেম সাগরে ভাসিল ॥ নৃত্য করি সন্ধ্যাকালে আরতি দেখিল। আইটোটা আসি প্রভু বিশ্রাম করিল ॥ অদ্বৈতাদি ভক্তগণ নিমন্ত্রণ কৈল। মুখ্য নব জন নব দিন যে পাইল ॥ আর ভক্তগণ চাতুর্মাস্য যত দিন। এক এক দিন করি করিল বণ্টন ॥ চারি মাসের দিন মুখ্য ভক্ত বাঁটি নিল। আর ভক্তগণ অবসর না পাইল ॥ এক দিন নিমন্ত্রণ করে দুই তিন মেলি। এই মত মহাপ্রভুর নিমন্ত্রণ কেলি ॥ প্রাতঃকালে

স্নান করি দেখি জগন্নাথ। সঙ্কীর্ত্তনে নৃত্য করে ভক্তগণ সাথ॥ কভু অদ্বৈত নাচায় কভু নিত্যানন্দ। কভু হরিদাস নাচায় কভু অচ্যুতানন্দ॥ কভু বক্রেশ্বর কভু আর ভক্ত-গণে। ত্রিসন্ধ্যা কীর্ত্তন করে গুণ্ডিচা প্রাঙ্গনে॥ বৃন্দাবন আইলা কৃষ্ণ এই প্রভুর জ্ঞান। কৃষ্ণের বিরহ স্ফূর্ত্তি হৈল অবসান॥ রাধা সঙ্গে কৃষ্ণ লীলা এই হৈল জ্ঞানে। এই রসে মগ্ন প্রভু হইলা আপনে॥ নানোদ্যানে ভক্ত সঙ্গে বৃন্দাবন লীলা। ইন্দ্রদ্যুম্ন সরোবরে করে জল খেলা॥ আপনে সকল ভক্তে সিঞ্চে জল দিয়া। সব ভক্তগণ সিঞ্চে চৌদিগে বেড়িয়া। কভু এক মণ্ডল কভু অনেক মণ্ডল। জল মণ্ডুক বাদ্য সবে বাজায় করতল॥ দুই দুই জনে মেলি করে জলরণ। কেহ হারে কেহ জিনে প্রভু করে দর্শন॥

অদ্বৈত নিত্যানন্দ জল ফেলাফেলি। আচার্য্য হারিয়া পাছে করে গালাগালি॥ বিদ্যানিধির জল কেলি স্বরূপের সনে। গুপ্ত দত্ত জল কেলি করে দুই জনে॥ শ্রীবাস সহিত জল খেলে গদাধর। রাঘব পণ্ডিত সনে খেলে বক্রেশ্বর॥ সার্ব্বভৌম সঙ্গে খেলে রামানন্দ রায়। গাম্ভীর্য্য গেল দোঁহার হৈল শিশু-প্রায়॥ মহাপ্রভু তাহা দোঁহার চাঞ্চল্য দেখিয়া। গোপীনাথাচার্য্যে কিছু কহেন হাসিয়া॥ পণ্ডিত গম্ভীর দুহেঁ প্রামাণিক জন। বাল্য চাঞ্চল্য করে করহ বর্জ্জন॥ গোপীনাথ কহে তোমার কৃপা মহাসিন্ধু। উছলিত করে যবে তার এক বিন্দু॥ মেরু মন্দর পর্ব্বত ডুবায় যথা তথা। এই দুই গণ্ড শৈল ইহার কা কথা॥ শুষ্ক তর্কখলি খাইতে জন্ম গেল যার। তারে লীলামৃত পিয়াও এ কৃপা তোমার॥ হাসি মহাপ্রভু তবে অদ্বৈতে আনিল। জলের উপরে তারে

শেষ শয্যা কৈল॥ আপনে তাহার উপর করিল শয়ন। শেষশায়ী লীলা প্রভু করে প্রকটন॥ অদ্বৈত নিজ শক্তি প্রকট করিয়া। মহাপ্রভু লঞা বুলে জলেতে ভাসিয়া॥ এই মত জল ক্রীড়া করি কতক্ষণ। আইটোটা আইলা প্রভু লঞা ভক্তগণ॥ পুরী ভারতী আদি যত মুখ্য ভক্তগণ। আচার্য্যের নিমন্ত্রণে করিলা ভোজন॥ বাণীনাথ আর যত প্রসাদ আনিল। মহাপ্রভুর গণে সেই প্রসাদ খাইল॥ অপরাহ্নে আসি কৈল দর্শন নর্ত্তন। নিশাতে উদ্যানে আসি করিলা শয়ন॥ আর দিন আসি কৈল ঈশ্বর দর্শন। প্রাঙ্গনে নৃত্য গীত কৈল কতক্ষণ॥ ভক্তগণ সঙ্গে প্রভু উদ্যানে আসিয়া। বৃন্দাবন বিহার করে ভক্তগণ লঞা॥ বৃক্ষবল্লী প্রফুল্লিত প্রভুর দর্শনে। ভৃঙ্গ পিক গায় বহে

শীতল পবনে ।। প্রতি বৃক্ষ তলে প্রভু করেন নর্ত্তন। বাসুদেব দত্ত মাত্র করেন গায়ন ।। এক এক বৃক্ষ তলে এক এক গায়। পরম আবেশে একা নাচে গৌররায় ।। তবে বক্রেশ্বরে প্রভু কহিল নাচিতে। বক্রেশ্বর নাচে প্রভু লাগিলা গাইতে ।। প্রভু সঙ্গে স্বরূপাদি কীর্ত্তনীয়া গায়। দিগ বিদিগ নাহি জ্ঞান প্রেমের বন্যায় ।। এই মত কতক্ষণ করি বনলীলা। নরেন্দ্র সরোবর গেলা করিতে জল খেলা ।। জল ক্রীড়া করি পুনঃ আইলা উদ্যানে। ভোজন লীলা কৈল প্রভু লঞা ভক্তগণে ।। নব দিন গুণ্ডিচাতে রহে জগ-ন্নাথ। মহাপ্রভু ঐছে লীলা করে ভক্ত সাত ।। জগন্নাথ বল্লভ নাম বড় পুষ্পারাম। নব দিন করেন প্রভু তাহাতে বিশ্রামে ।। হোরা পঞ্চমীর দিন আইল জানিয়া। কাশীমিশ্রে

কহে রাজা সযত্ন করিয়া ।। কল্য হোরা পঞ্চমী হবে লক্ষ্মীর বিজয়। ঐছে উৎসব কর যেন কভু নাহি হয় ।। মহোৎসবের কর তৈছে বিশেষ সম্ভার। দেখি মহাপ্রভুর যৈছে হয় চমৎকার ।। ঠাকুরের ভাণ্ডারে আর আমার ভাণ্ডারে। চিত্র বস্ত্র কিঙ্কিণী আর ছত্র চামরে ।। ধ্বজবৃন্দ পতাকা ঘণ্টা করহ মণ্ডলী। নানা বাদ্য নৃত্য দোলা করহ সাজনি ।। দ্বিগুণ করিয়া কর সব উপহার। রথযাত্রা হৈতে যৈছে হয় চমৎকার ।। সেইত করিহ প্রভু লঞা ভক্তগণ। স্বচ্ছন্দে আসিয়া করে যৈছে দরশন ।। প্রাতঃকালে মহাপ্রভু নিজগণ লঞা। জগন্নাথ দর্শন কৈল সুন্দরাচল যাঞা ।। নীলাচল আইলা পুনঃ ভক্তগণ সঙ্গে। দেখিতে উৎকণ্ঠা হোরা পঞ্চমীর রঙ্গে ।। কাশীমিশ্র প্রভুরে বহু আদর করিয়া। সগণ সহ ভাল স্থানে বসাইল লঞা ।। রস বিশেষ প্রভুর শুনিতে মন

হৈল। ঈষৎ হাসিয়া প্রভু স্বরূপে পুছিল ।। যদ্যপি জগন্নাথ করে দ্বারিকা বিহার। সহজ প্রকট করে পরম উদার ।। তথাপি বৎসর মধ্যে হয় এক বার। বৃন্দাবন দেখিতে হয় উৎকণ্ঠা অপার ।। বৃন্দাবন সম সব উপবনগণ। তাহা দেখিবারে হয় উৎকণ্ঠিত মন ।। বাহির হইতে করে রথযাত্রা ছল। সুন্দরাচল যায় প্রভু ছাড়ি নীলাচল ।। নানা পুষ্পোদ্যানে তথা খেলে রাত্রি দিনে। লক্ষ্মীদেবী সঙ্গে নাহি লয় কি কারণে ।। স্বরূপ কহে শুন প্রভু কারণ ইহার। বৃন্দাবন ক্রীড়াতে লক্ষ্মীর নাহি অধিকার ।। বৃন্দাবন লীলায় কৃষ্ণের সহায় গোপীগণ। গোপীগণ বিনা কৃষ্ণের হরিতে নারে মন ।। প্রভু কহে যাত্রা ছলে কৃষ্ণের গমন। সুভদ্রা আর বলদেব সঙ্গে দুই জন ।। গোপী সঙ্গে যত

লীলা হয় উপবনে। নিগূঢ় কৃষ্ণের ভাব কেহ নাহি জানে ॥ অতএব কৃষ্ণের প্রক টনাহি কিছু দোষ। তবে কেন লক্ষ্মীদেবী করে এত রোষ ॥ স্বরূপ কহে প্রেমবতীর এইত স্বভাব। কান্তের ঔদাস্য লেশে হয় ক্রোধ ভাব ॥ হেনকালে খচিত যাহে বিবিধ রতন। সুবর্ণের চৌদোলা করিয়া আরোহণ ॥ ছত্র চামর ধ্বজা পতাকারগণ। নানা বাদ্য আগে নাচে দেব দাসীগণ ॥ তাম্বূল সম্পুট ঝারী ব্যজন চামর। সাথে দাসী শত যার দিব্য ভূষাম্বর ॥ অনেক ঐশ্বর্য্য সঙ্গে বহু পরিবার। ক্রুদ্ধ হঞা লক্ষ্মীদেবী আইলা সিংহদ্বার ॥ জগন্নাথের মুখ্য মুখ্য যত ভৃত্যগণ। লক্ষ্মীদেবীর দাসীগণ করেন বন্ধন ॥ বান্ধিয়া আনিয়া পাড়ে লক্ষ্মীর চরণে। চোরে দণ্ড করি যেন লয় নানা ধনে ॥

অচেতন বৎ তার করেন তাড়নে। নানা মত গালি দেন ভণ্ড বচনে ॥ লক্ষ্মী সঙ্গে দাসীগণের প্রাগল্‌ভ্য দেখিয়া। হাসে মহাপ্রভুর গণ মুখে হস্ত দিয়া ॥ দামোদর কহে ঐছে মানের প্রকার। ত্রিজগতে কাহো দেখি শুনি নাই আর ॥ মানিনী নিরুৎসাহে ছাড়ে বিভূষণ। ভূমে বসি নখে লেখে মলিন বদন ॥ পূর্ব্বে সত্যভামার শুনি এই বিধ মান। ব্রজে গোপীগণের মান-রসের নিধান ॥ ইহোঁ সব নিজ সম্পত্তি প্রকট করিয়া। প্রিয়ের উপর যায় সৈন্য সাজিয়া ॥ প্রভু কহে কহ ব্রজের মানের প্রকার। স্বরূপ কহে গোপী মান নদী শত ধার ॥ নায়িকার স্বভাব প্রেম বৃত্তি বহু ভেদ। সেই ভেদে নানা প্রকার মানের উদ্ভেদ ॥ সম্যক্ গোপিকার মান না যায় কথন। এক দুই ভেদে করাই দিগ দরশন ॥ মানে কেহ হয় ধীরা কেহত অধীরা। এই

তিন ভেদে কেহ হয় ধীরাধীরা ॥ ধীরা কান্ত দূরে দেখি করে প্রত্যুত্থান। নিকট আসিতে করে আসন প্রদান ॥ হৃদয়ে কোপ মুখে কহে মধুর বচন। প্রিয় আলিঙ্গিতে তারে করে আলিঙ্গন ॥ সরল ব্যবহারে করে মানের পোষণ। কিম্বা সোল্লুণ্ঠ বাক্যে করে প্রিয় নিরসন ॥ অধীরা নিষ্ঠুর বাক্যে করয়ে ভৎর্সন। কর্ণোৎপলে তাড়ে করে মালায়ে বন্ধন ॥ ধীরাধীরা বক্র বাক্যে করে উপহাস। কভু স্তুতি কভু নিন্দা কভুবা উদাস ॥ মুগ্ধা মধ্যা প্রগল্‌ভা তিন নায়িকা ভেদ। মুগ্ধা নাহি জানে মানের বৈদগ্ধী বিভেদ ॥ মুখ আচ্ছাদিয়া করে কেবল রোদন। কান্তের প্রিয় বাক্য শুনি হয় পরসন্ন ॥ মধ্যা প্রগল্‌ভা ধরে ধীরাদি বিভেদ। তার মধ্যে সবার স্বভাব তিন ভেদ ॥ কেহ

ক্ষ্যতে যদ্দুশ্চরিতলীলেত্যাদিবস্তুতঃ কথায়াং কথকস্যসর্ব্বোৎকর্ষব্যক্তিকেয়ং ব্যাজস্তুতিঃ ॥ ৩ ॥ ✻ ॥ ॥ ✻ ॥ এবমিতি॥ অনুরক্তাবলাগণাঃ। অনুরাগযুক্তাঅবলাগোপীগণাঃ সর্ব্বাঃ। নিশাব্রজরাত্রীঃ সিষেবসেবিতবান্। অবলাগণঃ কথম্ভূতঃ সত্যোনির্ম্মলকামঃ। মনোভিলাসোযস্যসঃ। পুনঃ কথম্ভূতঃ আত্মনিঅবরুদ্ধঃ সৌরতঃ কন্দর্পোযেনসঃ। কথম্ভূতানিশাঃ শরৎকালীয়

প্রখরা কেহ মৃদু কেহ হয় সমা। স্বস্বভাবে কৃষ্ণের বাড়ায় প্রেম সীমা॥ প্রাখর্য্য মার্দ্দব সাম্য স্বভাব নির্দোষ। সেই সেই স্বভাবে কৃষ্ণে করায় সন্তোষ॥ একথা শুনিয়া প্রভুর আনন্দ অপার। কহ কহ দামোদর বোলে বার বার॥ দামোদর কহে কৃষ্ণ রসিক শেখর। রস আস্বাদক রসময় কলেবর॥ প্রেমময় বপু কৃষ্ণ ভক্ত প্রেমাধীন। শুদ্ধ প্রেমরস গুণে গোপিকা প্রবীণ॥ গোপিকার প্রেমে নাহি রসাভাস দোষ। অতএব কৃষ্ণের করে পরম সন্তোষ॥ ✻ ॥ তথাহি শ্রীমদ্ভাগবতে দশমস্কন্ধে ত্রয়স্ত্রিংশোধ্যায়ে ষড়বিংশতি শ্লোকে পরীক্ষিতং প্রতি শুকদেব বাক্যং। এবং শশাঙ্কাংশু বিরাজিতা নিশাঃ, সসত্য কামোঽনুরতা বলাগণঃ। সিষেব আত্মন্যবরুদ্ধ সৌরতঃ, সর্ব্বাঃ শরৎকাব্য কথা রসাশ্রয়াঃ॥ ৪ ॥ ✻ ॥ ✻ ॥ বামা এক গোপীগণ দক্ষিণা এক-গণ। নানা ভাবে করায় কৃষ্ণে রস আস্বাদন॥ গোপীগণ মধ্যে শ্রেষ্ঠা রাধা ঠাকুরাণী। নির্ম্মল উজ্জ্বল রস প্রেম রত্ন খনি॥ বয়সে মধ্যমা তিঁহো স্বভাবেতে সমা। গাঢ় প্রেম ভাব তিঁহো নিরন্তর বামা॥ বাম্য স্বভাবে মান উঠে নিরন্তর। তার মধ্যে উঠে কৃষ্ণের আনন্দ সাগর॥ ✻ ॥ তথাহি উজ্জ্বল নীলমণৌ শৃঙ্গার ভেদ কথনে ত্রয়শ্চত্বারিংশ শ্লোকে শ্রীরূপ গোস্বামি বাক্যং। অহেরিব গতিঃ প্রেম্নঃ স্বভাব কুটিলা ভবেৎ। অতোহেতো-রহেতোশ্চ যূনোর্ম্মান উদঞ্চতি॥ ৫ ॥ ✻ ॥ ✻ ॥ এত শুনি বাঢ়ে প্রভুর আনন্দ সাগর। কহ কহ কহে প্রভু বলে দামোদর॥ অধিরূঢ় মহাভাব

কাব্যকথাভিঃ। রসাশ্রয়াঃ রসযুক্তামহারমণীয়াঃ। পুনঃ কথম্ভূতাঃ। এবং প্রকারেণশশাঙ্কাংশুনাচন্দ্রকিরণেনমহাবিরাজিতাঃ উজ্জ্বলিতাঃ॥ ৪ ॥ ✻ ॥ ✻ ॥ অহেরিতি॥ প্রেম্নাগতিঃ স্বভাবকুটিলাবক্রাভবেৎ। অহেরিবমহানাগিনীবৎ। অতোঅস্মাৎসকাশাৎ। যূনোনায়কনায়িকয়োর্ম্মানঃ উদঞ্চতিউদ্গমোভবতি। হেতোরহেতোশ্চকারণাকারণাভ্যাং মনোভবেদিত্যর্থঃ॥ ৫॥

॥ * ॥ * ॥ গর্ব্বাভিলাসেতি॥ গর্ব্বোঽহঙ্কারঃ অভিলাসউৎসাহঃ। রুদিতং রোদনং স্মিতং মন্দহাস্যং। অসূয়াগুণেষুদোষারোপণং ভয়স্ত্রাসঃ। ক্রুধোবাধিকারনেত্রলোহিতাদি। এষাং সপ্তানাং হর্ষাৎ দর্শনানন্দাৎসঙ্করিকরণং কিলকিঞ্চিতং সংজ্ঞকমুচ্যতে কথ্যতেইতি॥ ৬ ॥ * ॥ * ॥ অন্তরিতি॥ রাধায়াঃ কিলকিঞ্চিতেনভাবেনস্তবকিনীপুষ্পস্তবকবৎদৃষ্টির্নেত্রকটাক্ষ

৩

রাধিকার প্রেম। বিশুদ্ধ নির্ম্মল যৈছে দগ্ধবান হেম॥ কৃষ্ণেরদর্শন যদি পায় আচম্বিতে। নানা ভাব বিভূষণে হয় বিভূষিতে॥ অষ্ট সাত্ত্বিক হর্ষাদি ব্যভিচারি যার। সহজ প্রেম বিংশতি ভাব অলঙ্কার॥ কিলকিঞ্চিৎ কুট্টমিত বিলাস ললিত। বিব্বোক মোট্টাইত আর মৌগ্ধ্য চকিত॥ এতভাব ভূষায় ভূষিত শ্রীরাধার অঙ্গ। দেখিতে উথলে কৃষ্ণ সুখাব্ধি তরঙ্গ॥ কিলকিঞ্চিতাদি ভাবের শুন বিবরণ। যে ভাব ভূষায় রাধা হরে কৃষ্ণ মন॥ রাধা দেখি কৃষ্ণ যদি ছুইতে করে মন। দানঘাটী পথে যবে বর্জ্জেন গমন॥ যবে আসি মানা করে পুষ্প উঠাইতে। সখী আগে চাহে যদি গায় হাত দিতে॥ এই সব স্থানে কিলকিঞ্চিত উদ্গম। প্রথমে হর্ষ সঞ্চারি মূল কারণ॥ * ॥ তথাহি উজ্জ্বল নীলমণৌ বিভাব কথনে একসপ্ততি শ্লোকে শ্রীরূপ গোস্বামি বাক্যং। গর্ব্বাভিলাস রুদিত স্মিতাসূয়া ভয়ক্রুধাং। সঙ্করী করণং হর্ষাদুচ্যতে কিলকিঞ্চিতং॥ ৬ ॥ * ॥ * ॥ আর সাত ভাব আসি সহজে মিলয়। অষ্ট ভাব সংমিলনে মহা ভাব হয়॥ গর্ব্ব অভিলাস ভয় শুষ্ক রুদিত। ক্রোধ অসূয়া হয় আর মন্দ স্মিত॥ নানাস্বাদ অষ্ট ভাব একত্র মিলন। যাহার আস্বাদে তৃপ্ত হয় কৃষ্ণ মন॥ দধিখণ্ড ঘৃত মধু মরিচ কর্পূর। এলাচি মিলনে যৈছে রসালা মধুর॥ এই ভাব যুক্ত দেখি রাধাস্য নয়ন। সঙ্গম হইতে সুখ পায় কোটি গুণ॥ * ॥ তথাহি দানকেলি কৌমুদ্যাং প্রথম শ্লোকে শ্রীরূপ গোস্বামি বাক্যং। অন্তঃস্মের ভয়োজ্জ্বলা জলকণ ব্যাকীর্ণ

তাদ্বোযুষ্মাকং শ্রিয়ং মঙ্গলং ক্রিয়াৎকুর্য্যাদিত্যর্থঃ। রাধায়াঃ কথম্ভূতায়াঃ। মাধবেনকৃষ্ণেনপথিমার্গেরুদ্ধায়াঃ। বাহুভ্যাং বক্ষনির্গমায়াঃ কুর্ব্বাৎ। কথম্ভূতদৃষ্টিঃ। অন্তস্মেরঅন্তর্মধ্যেস্মেরতয়াঈষদ্ধাস্যতয়াউজ্জ্বলাপ্রফুল্লিতা। পুনঃ কথম্ভূতাজলকণব্যাকীর্ণং বাষ্পমাত্রীভূতং পক্ষাঙ্কুরং নেত্রাঞ্চলং যস্যাঃসা। পুনঃ কিম্ভূতা। কিঞ্চিদংশং পাটলিতং লোহিতবর্ণং অঞ্চলং প্রান্তভাগং যস্যাঃ

সা। পুনঃ কথম্ভূতা রসিকতোৎসিক্তা রসেনোৎসাহযুক্তা যস্যাঃ সা। পুনঃ পুরঃ অগ্রে কুঞ্চতি মুদ্রিত ভবতি ইতি সা। পুনঃ কথম্ভূতং মধুরং সুন্দরং ব্যাভুগ্নং বক্রিমং তারং নেত্রতারকং। উত্তরমূর্দ্ধগমনশীলং যস্যাঃ সা॥ ৭ ॥ ॥ ॥ বাষ্পেতি॥ অসৌ নন্দতনুজঃ। রাধায়াঃ আননং মুখং বীক্ষ্য দৃষ্ট্বা সঙ্গমাৎ কোটিগুণিতং তমানন্দং অবাপ প্রাপ্তবানেব স আনন্দো গিরাং বাণ্যাঃ। গোচরো নাভূৎ ন ভবিতবান্। আননং কীদৃশং বাষ্পেন জলকেন আকুলিতং চঞ্চলিতং। অরুণাঞ্চলং প্রান্তভাগং তেন চলন্নেত্রং যস্মিন্ তৎ। পুনঃ রসোল্লাসিতং রসেন উল্লাসিতং যেন তৎ। পুনঃ কথম্ভূতং।

পক্ষ্মাঙ্কুরা, কিঞ্চিৎ পাটলিতাঞ্চলা রসিকতোৎসিক্তা পুরঃ কুঞ্চতি। রুদ্ধায়াঃ পথি মাধবেন মধুর ব্যাভুগ্নতারোত্তরা, রাধায়াঃ কিলকিঞ্চিতস্তবকিনী দৃষ্টিঃ শ্রিয়ং বঃ ক্রিয়াৎ॥ ৭ ॥ ॥ ॥ তথাহি গোবিন্দ লীলামৃতে নবম সর্গে অষ্টাদশ শ্লোকে গ্রন্থকার বাক্যং। বাষ্প ব্যাকুলিতারুণাঞ্চল চলন্নেত্রং রসোল্লাসিতং, হেলোল্লাসচলাধরং কুটিলিত ভ্রূযুগ্মমুদ্যৎ স্মিতং। রাধায়াঃ কিলকিঞ্চিতাঞ্চিতমসৌ বীক্ষ্যাননং সঙ্গমা, দানন্দং তমবাপ কোটি গুণিতং যোঽভূন্ন গীর্গোচরঃ॥ ৮ ॥ ॥ ॥ এত শুনি প্রভু হৈলা আনন্দিত মন। সুখাবিষ্ট হঞা স্বরূপে কৈল আলিঙ্গন॥ বিলাসাদির ভাব ভূষার কহত লক্ষণ। যেই ভাবে রাধা হরে গোবিন্দের মন॥ তবে স্বরূপ গোসাঞি কহিতে লাগিলা। শুনি প্রভুর ভক্তগণ মহা সুখ পাইলা॥ রাধা বসি আছে কিবা বৃন্দাবন যায়। তাঁহা আচম্বিতে কৃষ্ণ দরশন পায়॥ দেখিতেই নানা ভাব হয় বৈলক্ষণ। সে বৈলক্ষণ্যের নাম বিলাস ভূষণ॥ ॥ তথাহি উজ্জ্বল নীলমণৌ বিভাব কথনে সপ্তষষ্টি শ্লোকে শ্রীরূপ গোস্বামি বাক্যং। গতি স্থানাসনাদীনাং মুখ নেত্রাদি কর্ম্মণাং। তাৎকালিকন্তু বৈশিষ্ট্যং বিলাসঃ প্রিয়সঙ্গজং॥ ৯ ॥ ॥ ॥ লজ্জা হর্ষ অভিলাস সম্ভ্রম বাম্য ভয়। এত ভাবি মিলি রাধায় চঞ্চল করয়॥ ॥ তথাহি গোবিন্দ

হেলোল্লাসেন শৃঙ্গারসূচকা ক্রিয়া হেলা উল্লাস উৎসাহ দ্বয়েন চলাধরং যস্মিন্ তৎ। পুনঃ কুটিলিতা বক্রিমা ভ্রূযুগ্মং তদ্দ্বয়ং যস্মিন্ তৎ। পুনরুদ্যৎ প্রকটিতং ঈষদ্ধাস্যং যস্মিন্ তৎ। কিলকিঞ্চিতাঞ্চিতং কিলকিঞ্চিতেন অঞ্চিতং ব্যাপ্তং সুখং যস্যাঃ সা॥ ৮ ॥ ॥ ॥ গতিস্থানেতি॥ গতিস্থানাসনাদীনাং গতিগমনং স্থানং বিলাসযোগ্যং আসনমুপবেশনযোগ্যং। তেষাং মুখনেত্রচরণাদীনি কর্ম্মাণি যেষু তেষাং। বৈশিষ্ট্যং বিশিষ্টত্বং শোভনত্বং বিলাসনাম উচ্যতে। কথম্ভূতং বৈশিষ্ট্যং প্রিয়সঙ্গজং প্রিয়সঙ্গেনোদ্ভবোৎপন্নমাত্র। বিলাসং কথম্ভূতং তাৎকালিকঃ তৎকালাবচ্ছেদোদ্ভবঃ॥ ৯ ॥

॥ * ॥ * ॥ পুরইতি। অস্যাঃ রাধায়াগতির্গমনং পুরঃ। অগ্রেকৃষ্ণালোকাৎদর্শনাৎ। তিরশ্চিনং ত্রিপ্রকারং। অভুদিতিভবতিবভীতদাহ। কথম্ভূতাগতিঃ স্থগিতাস্থিরতাকুটিলাবক্রি-মাযস্যাংসা। যস্যাং গতৌকৃষ্ণাম্বরেণনীলবসনেনদরং অল্পং বৃতমাচ্ছাদিতং শ্রীমুখং চন্দ্রবদনমপিবভুব। যস্যাং গতৌস্ফারং বিকাশিতং চলত্তারং চঞ্চলানেত্রতারকং যস্মিন্এবম্ভূতং নয়নযুগং অব্যাভূয়ং বক্রিমং ভবেদিতি। সাগতির্বিলাসাখ্যস্যানামৌভাবস্যস্বকীয়ালঙ্কারেণভুষণেনবনিতাযুক্তাসতীপ্রিয়মুদেকৃষ্ণস্যমহানন্দায়আসীৎবভুবেত্যর্থঃ॥ ১০ ॥ * ॥ * ॥ ললিতনামভা-বলক্ষণমাহ॥ বিন্যাসেতি॥ যএভাবেঅঙ্গানাং বিন্যাসভঙ্গিঃ সুকুমারামহামোহনতাভবেৎ। তল্ললিতং নামউদীরিতং কথিতং। সুকুমারাকথম্ভূতাভ্রুর্বোর্বিলাসং মনোহরং মহামোহনং

লীলামৃতে নবম সর্গে একাদশ শ্লোকে গ্রন্থকারস্য বাক্যং। পুরঃ কৃষ্ণালোকাৎ স্থগিত কুটিলাস্যা গতিরভূৎ, তিরশ্চীনং কৃষ্ণাম্বর দরবৃতং শ্রীমুখমপি। চলত্তারং স্ফারং নয়নযুগমাভুগ্ন মিতিসা, বিলাসাখ্য স্বালঙ্করণ বনিতাসীৎ প্রিয়মুদে॥ ১০ ॥ * ॥ * ॥ কৃষ্ণ আগে রাধা যদি রহে দাণ্ডাইয়া। তিন অঙ্গ ভঙ্গে রহে ভ্রূনাচাইয়া॥ মুখে নেত্রে হয় নানা ভাবের উদ্গার। এই কান্তা ভাবের নাম ললিতালঙ্কার॥ * ॥ তথাহি উজ্জ্বল নীলমণৌ বিভাব কথনে পঞ্চসপ্ততি শ্লোকে শ্রীরূপ গোস্বামি বাক্যং। বিন্যাসভঙ্গিরঙ্গানাং ভ্রূর্বিলাস মনোহরা। সুকুমারা ভবেদ্যত্র ললিতং তদুদাহৃতং॥ ॥ ১১ ॥ * ॥ * ॥ ললিত ভূষিত রাধা দেখে যদি কৃষ্ণ। দুহেঁ দুহাঁ মিলিবারে হয়েন সতৃষ্ণ॥ * ॥ তথাহি গোবিন্দলীলামৃতে নবম সর্গে চতুর্দ্দশ শ্লোকে গ্রন্থকার বাক্যং। হ্রিয়াতীর্য্যগ্গ্রীবা চরণ কটিভঙ্গী সুমধুরা, চলচ্চিল্লী বল্লী দলিত রতি নাথোর্জ্জিত ধনুঃ। প্রিয়ঃ প্রেমোল্লাসোল্লসিত ললিতা লালিত তনুঃ, প্রিয় প্রীত্যৈসাসীদুদিত ললিতালঙ্কৃতযুতা॥ ১২ ॥ * ॥ * ॥ লোভে আসি কৃষ্ণ করে কঞ্চুকাকর্ষণ। অন্তরে উল্লাস রাধা করে 

বস্যাঃ সা॥ ১১ ॥ * ॥ * ॥ হ্রিয়েতি॥ সাললিতালঙ্কৃতিযুতানামভাপ্রিয়প্রীত্যৈতদন্বিতনিমিত্তায়শ্রীকৃষ্ণসুখায়আসীৎঅভবদিত্যর্থঃ। কিম্ভুতহ্রিয়ালজ্জয়াতির্য্যগ্বক্রতাগ্রীবাযস্যাংসা। পুনঃ কথম্ভুতাচরণকটিভঙ্গীসুমধুরামহামোহনতাযস্যাংসা। পুনঃ কথম্ভুতাচলচ্চিল্লীচঞ্চলভ্রুরেববল্লীলতিকাতয়াদলিতং নির্জ্জিতং রতিনাথস্যকন্দর্পস্যাউর্জ্জিতং সজ্জিকৃতং ধনুঃ কার্ম্মুকং যস্যাং সা। পুনঃ কীদৃশাপ্রিয়ঃপ্রেমঃ কৃষ্ণপ্রেমঃ। উল্লাসিতেনউদয়ং বর্দ্ধিতং ভাববিশেষং তেননালিতভনুঃ বিস্তারিতাং। অথবাপালিতাশরীরতযস্যাং সা। উল্লসিতললিতাউৎকৃষ্টৈর্ললিতভাবললিতায়াঃ

পালিতঃ। ১২ । ※ ॥ ※ । ※ ॥ স্তনাধারাদীতি। স্তনাধরাদিগ্রহণেস্তনঅবলম্বনালিঙ্গনচুম্বনাদিকরণেহৃৎহৃদয়স্যান্তঃকরণস্যপ্রীতৌমহাসন্তোষেসত্যাং অপিনিশ্চয়েসম্ভ্রমাৎ সখ্যপ্রেমলজ্জাহেতুভূতাৎ। ব্যথিতবৎপীড়িতবৎ। বহির্ব্বাহেক্রোধোভবেৎ। এবম্ভূতোভাবঃ বুধৈরসিকৈঃ কুট্টমিতং সংজ্ঞাবিশেষং প্রোক্তং কথিতমিতি॥ ১৩ ॥ ※ ॥ ※ ॥ ※ ॥

নিবারণ॥ বাহিরে বামতা ক্রোধ ভিতরে সখ্য মানে। কুট্টমিত নাম এই ভাব বিভূষণে॥ ※ ॥ তথাহি, উজ্জ্বল নীলমণৌ বিভাব কথনে ত্রিসপ্ততি শ্লোকে তল্লক্ষণে শ্রীরূপ গোস্বামি বাক্যং। স্তনাধরাদি গ্রহণে হৃৎপ্রীতাবপি সম্ভ্রমাৎ। বহিঃ ক্রোধো ব্যথিতবৎ প্রোক্তং কুট্টমিতং বুধৈঃ॥ ১৩ ॥ কৃষ্ণ বাঞ্ছা পূর্ণ হয় করে পাণিরোধ। অন্তরে আনন্দ রাধা বাহিরে বাম্য ক্রোধ॥ ব্যথা পাঞা করে যেন শুষ্ক রোদন। ঈষৎ হাসিয়া কৃষ্ণে করেন ভর্ৎসন॥ ※ ॥ তথাহি গোস্বামি পাদোক্ত শ্লোকঃ। পাণিরোধমবিরোধিত বাঞ্ছং, ভর্ৎসনাশ্চমধুরস্মিতগর্ব্বাঃ। মাধবস্য কুরুতে করভোরুহারিশুষ্ক রুদিতঞ্চ মুখেপি॥ ১৪ ॥ ※ ॥ ※ ॥ এই মত আর সব ভাব বিভূষণ। যাহাতে ভূষিত রাধা হরে কৃষ্ণ মন॥ অনন্ত কৃষ্ণের লীলা না যায় বর্ণন। আপনে বর্ণেন যদি সহস্র বদন॥ শ্রীবাস হাসিয়া কহে শুন দামোদর। আমার লক্ষ্মীর দেখ সম্পত্তি বিস্তর॥ বৃন্দাবনের সম্পত্তি দেখ পুষ্প কিসলয়। গিরিধাতু শিখিপুচ্ছ গুঞ্জা ফলময়॥ বৃন্দাবন দেখিবারে গেল জগন্নাথ। শুনি লক্ষ্মী দেবীর মনে হৈল আসোয়াথ॥ এত সম্পত্তি ছাড়ি কেন গেল বৃন্দাবন। তারে হাস্য করিতে লক্ষ্মী করিলা সাজন॥ তোমার ঠাকুর দেখ এত সম্পত্তি ছাড়ি। পত্র ফল ফুল লোভে গেলা পুষ্পবাড়ী॥ এই কর্ম্ম করে কহায় বিদগ্ধ শিরোমণি। লক্ষ্মীর অগ্রেতে নিজ প্রভু দেহ আনি॥ এত বলি লক্ষ্মীর সব দাসীগণ। কটি বস্ত্রে বান্ধি আনে প্রভুর নিজগণ॥

পাণিরোধেতি॥ করভউরুঃ করিকরবদূরুযস্যাঃ সারাধা। মাধবস্যকৃষ্ণস্যপাণিরোধং নিজাঙ্গেহস্তার্পণবারণং কুরুতে। কথম্ভূতং বারণং। অবিরোধিতবাঞ্ছতৎপাণিত্যাগকর্ত্তুং নাস্তিবাঞ্ছা-যস্মিনন্তৎ। পুনরাহসারাধামাধবায়ভর্ৎসনাঃ। অনেকনিন্দাঃকুরুতে। কথম্ভূতানিন্দা। চপুনর্মধুরাণিস্মিতমন্দহাস্য গর্ব্বঅহঙ্কারক্রোধাদীনিয়াসুতা। চপুনঃ সারাধাহারিকৃষ্ণমানসহরণং শীলং শুষ্কং

মিথ্যাপ্রতারণং রুদিতং মুখেবদনেপিকুরুতেক্ষতবতী। অত্রান্তরিমহানন্দঃ বাহ্যেবাম্যক্রোধাদিএতৈঃ শ্রীকৃষ্ণস্যানন্দোবর্দ্ধতে॥ ১৪ ॥ * ॥ * ॥ শ্রিয়ইতি॥ যত্রবৃন্দাবনেকান্তাঃ গোপা-

লক্ষ্মীর চরণে আনি করায় প্রণতি। ধনদণ্ড লয় আর করায় বিনতি॥ রথের উপরে করে দণ্ডের তাড়ন। চোর প্রায় করে জগন্নাথের সেবকগণ॥ সব ভৃত্যগণ কহে যোড়করি হাত। কালি আনিয়া দিব তোমার জগন্নাথ॥ তবে শান্ত হঞা লক্ষ্মী যায় নিজঘর। আমার লক্ষ্মীর সম্পদ বাক্য অগোচর॥ দুগ্ধ আউটি দধি মথে তোমার গোপীগণে। আমার ঠাকুরাণী বৈসে রত্ন সিংহাসনে॥ নারদ প্রকৃতি শ্রীবাস করে পরিহাস। শুনি হাসে মহাপ্রভুর যত নিজ দাস॥ প্রভু কহে শ্রীবাস তোমার নারদ স্বভাব। ঐশ্বর্য্যভাব তোমার ঈশ্বর প্রভাব॥ দামোদর স্বরূপ এিহ শুদ্ধ ব্রজবাসী। ঐশ্বর্য্য না জানে এিহো শুদ্ধ প্রেমে ভাসি॥ স্বরূপ কহে শ্রীবাস শুন সাবধানে। বৃন্দাবনে সম্পদ তোমার নাহি পড়ে মনে॥ বৃন্দাবনে সাহজিক যে সম্পদ সিন্ধু। দ্বারকা বৈকুণ্ঠ সম্পদ তার এক বিন্দু॥ পরম পুরুষোত্তম স্বয়ং ভগবান। কৃষ্ণ যাহাঁ ধনী তাহা বৃন্দাবন ধাম॥ চিন্তামণি ময় ভূমি রত্নের ভবন। চিন্তামণি গণ দাসী চরণ ভূষণ॥ কল্প বৃক্ষ লতা যাহাঁ সাহজিক বন। পুষ্প ফল বিনা কেহ না মাগে অন্য ধন॥ অনন্ত কামধেনু তাঁহা ফিরে বনে বনে। দুগ্ধ মাত্র দেন কেহ না মাগে অন্য ধনে॥ সহজে লোকের কথা যাহাঁ দিব্য গীত। সহজ গমন করে নৃত্য প্রতীত॥ সর্ব্বত্র জল যাহাঁ অমৃত সমান। চিদানন্দ জ্যোতি স্বাদ্য যাহাঁ মুর্ত্তিমান॥ লক্ষ্মী জিনি গুণ যাহাঁ লক্ষ্মীর সমাজ। কৃষ্ণ বংশী করে যাহা প্রিয় সখী কায॥ * ॥ তথাহি ব্রহ্মসংহিতায়াং পঞ্চমোধ্যায়ে ত্রিষষ্টিতমঃ শ্লোকঃ। শ্রিয়ঃ কান্তাঃ কান্তঃ পরম পুরুষঃ কল্পতরবো, দ্রুমাভূমিশ্চিন্তামণি গণময়ী তোয় মমৃতং। কথা গানং নাট্যং গমন মপি বংশী প্রিয় সখী, চিদানন্দ জ্যোতিঃ পরমপি তদাস্বাদ্যমপিচ॥ ১৫ ॥ * ॥ * ॥ তথাহি ভক্তিরসামৃতসিন্ধৌ দক্ষিণ বিভাগে ভক্তিরস

জলাঃ নদীসমূহবিমলান্তিকাঃ মনমর্দ্দনঃ সপরমপুরুষো নারায়ণাচ্ছুতমোজবতি। যত্রাক্ষসারবৃক্ষাঃ কল্পতরবঃ সন্তি। যত্রভূমিশ্চিন্তামণিগণময়ীসমূহচিন্তামণিগণ ভূষ্যাভবতি। যত্রতোয়ং অমৃ-

মঃ চতুর্দ্দশ পঃ।

হৃতং। অমৃতাধিকংভবতিযত্রভাষণং কথাগানং গানাতিরিক্তং যত্রগমনং গোপাপদবিহরণং গোলোকস্থানস্ত্রীণাং নাট্যং নৃত্যতুল্যং ভবেৎ। যত্রবংশীএবপ্রিয়সখীবস্তুবতি যত্রচিদানন্দএবপরং জ্যোতিঃ। তদ্ব্রহ্মবদাস্বাদ্যআস্বাদনমপিচভবতীত্যর্থঃ॥ ১৫ ॥ ※ ॥ ※ ॥ চিন্তামণিরিতি॥ বৃন্দাবনেঅঙ্গনানাং গোপীনাং তদ্ভাগীনাঞ্চচরণভূষণং চরণালঙ্কারশ্চিন্তামণিঃ স্যাৎ।

সামান্য নিরূপণে বিভাব লহর্য্যাং ধৃত বিল্বমঙ্গল শ্লোকঃ। চিন্তামণিশ্চরণ ভূষণ মঙ্গনানাং, শৃঙ্গার পুষ্পতরব স্তরবঃ সুরাণাং। বৃন্দাবনং ব্রজধনং ননুকামধেনু, বৃন্দানিচেতি সুখসিন্ধুরহো বিভূতিঃ॥ ১৬ ॥ ※ ॥ ※ ॥ শুনি প্রেমাবেশে নৃত্য করে শ্রীনিবাস। কক্ষ তালি বাজায় করে অট্ট অট্ট হাস॥ রাধার শুদ্ধ রস প্রভু আবেশে শুনিল। সেই রসাবেশে প্রভু নৃত্য আরম্ভিল॥ রসাবেশে প্রভু নৃত্য স্বরূপের গান। বোল বোল বলি প্রভু পাতে নিজ কান॥ ব্রজ রস গীত শুনি প্রেম উথলিল। পুরুষোত্তম গ্রাম প্রভু প্রেমে ভাসাইল॥ লক্ষ্মীদেবী যথাকালে গেলা নিজ ঘর। প্রভু নৃত্য করে হৈল দ্বিতীয় প্রহর॥ চারি সম্প্রদায় গান করি প্রভু শ্রান্ত হৈল। মহাপ্রভুর প্রেমাবেশ দ্বিগুণ বাড়িল॥ রাধা প্রেমাবেশে প্রভু হৈলা সেই মূর্ত্তি। নিত্যানন্দ দূরে দেখি করিলেন স্তুতি॥ নিত্যানন্দ দেখিয়া প্রভুর ভাবাবেশ। নিকটে না আইসে কিছু রহে দূর দেশ॥ নিত্যানন্দ বিনা প্রভুকে ধরে কোন জন। প্রভুর আবেশ না যায় না রহে কীর্ত্তন॥ ভঙ্গি করি স্বরূপ সবার শ্রম জানাইল। ভক্তগণের শ্রম দেখি প্রভুর বাহ্য হৈল॥ সব ভক্ত লঞা প্রভু গেলা পুষ্পোদ্যান। বিশ্রাম করিয়া কৈল মধ্যাহ্ন স্নান॥ জগন্নাথ প্রসাদ আইল বহু উপহার। লক্ষ্মীর প্রসাদ আইল বিবিধ প্রকার॥ সবা লঞা নানা রঙ্গে করিলা ভোজন। সন্ধ্যা স্নান করি কৈল জগন্নাথ দরশন॥ জগন্নাথ দেখি করেন নর্ত্তন কীর্ত্তন। নরেন্দ্রে জলক্রীড়া করে লঞা ভক্ত-গণ॥ উদ্যানে আসিয়া কৈল বন্য ভোজন। এই মত ক্রীড়া কৈল প্রভু অষ্ট দিন॥ আর দিন জগন্নাথ ভিতর বিজয়। রথে চড়ি জগন্নাথ চলে নিজা-

শৃঙ্গারপুষ্পতরবঃ শৃঙ্গারাস্যকুঞ্জোপবেষ্টিত লতাবৃক্ষাদয়ঃ সুরাণাং দেবানাং কল্পতরবোবস্তুবন্তি। ননুপশ্চাৎব্রজধনং গোসমূহং কামধেনুবৃন্দানিবস্তুবতি। ইত্যনেনাত্রসুখসিন্ধু সুখসমুদ্রবন্তি-

ভুক্তিমহৈশ্বর্য্যসুখস্বরূপাঅহোআশ্চর্য্যং ভবতীতার্থঃ॥ ১৬ ॥ * ॥ ॥ ইতিমধ্যখণ্ডেচতুর্দ্দশ পরিচ্ছেদঃ॥ * ॥ ১১ ॥ * ॥ সার্ব্বভৌমেতি॥ গৌরঃ শ্রীচৈতন্যঃ সার্ব্বভৌমগৃহে

লয়॥ পূর্ব্ববৎ কৈল প্রভু লঞা ভক্তগণ। পরম আনন্দে করেন নর্ত্তন কীর্ত্তন॥ জগন্নাথের পুনঃ পাণ্ডু বিজয় হইল। এক গুটি পট্টডুরী তাহা টুটি গেল॥ পাণ্ডু বিজয়ের তুলি কাটি ফুটি যায়। জগন্নাথের ভরে তুলি উড়িয়া পলায়॥ কুলীনগ্রামী রামানন্দ সত্য রাজ খান। তারে আজ্ঞা দিল প্রভু করিয়া সম্মান॥ এই পট্টডোরীর তুমি হও যজমান। প্রতি বৎসর আনিবে ডোরী করিয়া নির্ম্মাণ॥ এত বলি দিল তারে ছিণ্ডা পট্টডোরী। ইহা দেখি করিবে ডোরী অতি দৃঢ় করি॥ এই পট্টডোরীতে হয় শেষ অধিষ্ঠান। দশ মূর্ত্তি হঞা যিহোঁ সেবে ভগবান॥ ভাগ্যবান সেই সত্যরাজ রামানন্দ। সেবা আজ্ঞা পাঞা হৈল পরম আনন্দ॥ প্রতি বৎসর গুণ্ডিচাতে ভক্তগণ সঙ্গে। পট্টডোরী লয়ে আইসে অতি বড় রঙ্গে॥ তবে জগন্নাথ যাই বসিলা সিংহাসনে। মহাপ্রভু ঘর আইলা লঞা ভক্তগণে॥ এই মত ভক্তগণে যাত্রা দেখাইল। ভক্তগণ লঞা বৃন্দাবন কেলি কৈল॥ চৈতন্য গোসাঞির লীলা অনন্ত অপার। সহস্র বদনে যার নাহি পায় পার॥ শ্রীরূপ রঘুনাথ পদে যার আশ। চৈতন্য চরিতামৃত কহে কৃষ্ণদাস॥ * ॥ ইতি শ্রীচৈতন্যচরিতামৃতে মধ্যমখণ্ডে হোরা পঞ্চমী যাত্রা দর্শনং নাম চতুর্দ্দশঃ পরিচ্ছেদঃ॥ ১৪ ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ 
গ্রন্থকারস্য। সার্ব্বভৌম গৃহেভুঞ্জন্ সনিন্দক মমোঘকং। অঙ্গী কুর্ব্বন্ স্ফুটং চক্রে গৌরঃ স্বাং ভক্তবশ্যতাং॥ ১ ॥ * ॥ * ॥ জয় জয় শ্রীচৈতন্য জয় নিত্যানন্দ। জয়াদ্বৈতচন্দ্র জয় গৌর ভক্ত বৃন্দ॥ জয় শ্রীচৈতন্য চরিতামৃত শ্রোতাগণ। চৈতন্য চরিতামৃত যার প্রাণ ধন॥ এই মত মহাপ্রভু ভক্তগণ সঙ্গে। নীলাচলে রহি করে নৃত্য গীত রঙ্গে॥ প্রথম বৎসরে জগন্নাথ দরশন। নৃত্য গীত করে দণ্ড প্রণাম স্তবন॥ উপল ভোগ লাগিলে করে

ভুঞ্জানভোজনং কুর্ব্বনসনস্বনিন্দুকং নিজনিন্দাং কুর্ব্বন্তং। অমোঘং নামানং ব্রাহ্মণং সার্ব্বভৌমজামাতরং অঙ্গিকুর্ব্বন্নসনস্বাং স্বকীয়াং নিজাং ভক্তবশ্যতাং ভক্তবশীভূতাতাং স্ফুটাং ব্যক্ত তাং

বাহিরে বিজয়। হরিদাসে মিলি আইসে আপন নিলয়।। ঘরে বসি করে প্রভু নাম সংকীর্ত্তন। অদ্বৈত আসিয়া করে প্রভুর পূজন।। সুগন্ধি সলিলে দেন পাদ্য আচমন। সর্ব্বাঙ্গে লেপয়ে প্রভুর সুগন্ধি চন্দন।। গলে মালা মাথায় দিল তুলসী মঞ্জরী। যোড় হাতে স্তুতি করে পদে নমস্করি।। পূজা পাত্রে পুষ্প তুলসী শেষে যে আছিল। সেই সব লঞা প্রভু আচার্য্য পুজিল।। যোসি সোসি নমোঽস্তুতে এই মন্ত্র পড়ে। মুখ বাদ্য করি প্রভু হাসে আচার্য্যেরে।। এই মত অন্যোন্যে করেন নমস্কার। প্রভু নিমন্ত্রণ করে আচার্য্য বার বার।। আচার্য্যের নিমন্ত্রণ আশ্চর্য্য কথন। বিস্তারি বর্ণিয়াছেন দাস বৃন্দাবন।। পুনরুক্তি হয় তাহা না কৈল বর্ণন। আর ভক্তগণ

প্রভুকে করে নিমন্ত্রণ।। একেক দিন একেক ভক্ত গৃহে মহোৎসব। প্রভু সঙ্গে তাহা ভোজন করে ভক্ত সব।। চারি মাস রহিলা সবে মহাপ্রভুর সঙ্গে। জগন্নাথের নানা যাত্রা দেখে মহা রঙ্গে।। কৃষ্ণ জন্ম যাত্রা দিনে নন্দ মহোৎসব। গোপ বেশ হৈলা প্রভু লঞা ভক্ত সব।। দধি দুগ্ধ ভার প্রভু নিজ স্কন্ধে করি। মহোৎসব স্থানে আইলা বলি হরি হরি।। কানাঞি খুটিয়া আছেন নন্দ বেশ ধরি। জগন্নাথ মাহাতি হঞাছেন ব্রজেশ্বরী।। আপনে প্রতাপরুদ্র আর মিশ্র কাশী। সার্ব্বভৌম আর পড়িছা পাত্র তুলসী।। ইহা সবা লঞা প্রভু করে নৃত্য রঙ্গ। দধি দুগ্ধ হরিদ্রা জল ভরে সবার অঙ্গ।। অদ্বৈত কহে সত্য কহি না করিহ কোপ। লগুড় ফিরাইতে পার তবে জানি গোপ।। তবে লগুড় লঞা প্রভু ফিরাইতে লাগিলা। বারে বার

আকাশে ফেলি লুফিয়া ধরিলা।। শিরের উপরে সম্মুখে পৃষ্ঠে দুই পাশে। পাদ সন্ধ্যে ফিরায় লগুড় দেখি লোক হাসে।। আলাত চক্রের প্রায় লগুড় ফিরায়। দেখি সর্ব্ব লোক চিত্তে চমৎকার হয়।। এই মত নিত্যানন্দ ফিরায় লগুড়। কে বুঝিবে তাঁহা দুঁহার গোপ ভাব গূঢ়।। প্রতাপরুদ্রের আজ্ঞায় পড়িছা তুলসী। জগন্নাথ প্রসাদ বস্ত্র এক লয়ে আসি।। বহু মূল্য বস্ত্র প্রভুর মস্তকে বান্ধিল। আচার্য্যাদি প্রভুর গণেরে পরাইল।। কানাঞি খুটিয়া জগন্নাথ দুই জন। আবেশে বিলাইল ঘরে ছিল যত ধন।। দেখি মহাপ্রভু বড় সন্তোষ পাইল। মাতা পিতা জ্ঞানে দুঁহে নমস্কার কৈল।। পরম আবেশে প্রভু আইলা নিজ ঘর। এই মত লীলা করে গৌরাঙ্গ

সুন্দর ॥ বিজয়া দশমী লঙ্কা বিজয়ার দিনে। বানর সৈন্য হৈল প্রভু লঞা ভক্তগণে ॥ হনুমানাবেশে প্রভু বৃক্ষ শাখা লঞা। লঙ্কা গড়ে চড়ি ফেলে লঙ্কা ভাঙ্গিয়া ॥ কাঁহারে রাবণা প্রভু কহে ক্রোধাবেশে। জগন্মাতা হরে পাপী মারিমু সবংশে ॥ গোসাঞির আবেশ দেখি লোকে চমৎকার। সর্ব্ব লোক জয় জয় করে বার বার ॥ এই মত রাসযাত্রা আর দীপাবলি। উত্থান দ্বাদশী যাত্রা দেখিল সকলি ॥ এক দিন মহাপ্রভু নিত্যানন্দ লঞা। দুই ভাই যুক্তি কৈল নিভৃতে বসিয়া ॥ কিবা যুক্তি কৈল দুঁহে কেহ নাহি জানে। ফলে অনুমান পাছে কৈল ভক্তগণে ॥ তবে মহাপ্রভু সব ভক্ত বোলাইল। গৌড়দেশ যাহ সবে বিদায় করিল ॥ সবারে কহিল

প্রতি বৎসর আসিয়া। গুণ্ডিচা দেখিয়া যাবে আমারে মিলিয়া ॥ আচার্য্যেরে আজ্ঞা দিল করিয়া সম্মান। আচণ্ডালে তার কৃষ্ণ ভক্তি করি দান ॥ নিত্যানন্দে আজ্ঞা দিল যাহ গৌড়দেশে। অনর্গল প্রেমভক্তি করিহ প্রকাশে ॥ রামদাস গদাধর আদি কত জনে। তোমার সহায় লাগি দিল তোমার সনে ॥ মধ্যে মধ্যে আমি তোমার নিকট যাইব। অলক্ষিতে রহি তোমার নৃত্য দেখিব ॥ শ্রীবাস পণ্ডিতে প্রভু করি আলিঙ্গন। কণ্ঠে ধরি কহে তারে মধুর বচন ॥ তোমার ঘরে কীর্ত্তনে আমি নিত্য নাচিব। তুমি দেখা পাবে আর কেহ না দেখিব ॥ এই বস্ত্র মাতাকে দিহ এসব প্রসাদ। দণ্ডবৎ করি ক্ষমাইহ অপরাধ ॥ তাঁর সেবা ছাড়ি আমি করিয়াছি সন্ন্যাস। ধর্ম্ম নহে নিজ ধর্ম্ম করি আমিনাশ ॥ তাঁর প্রেম বশ আমি তাঁর সেবা ধর্ম্ম। তাহা

ছাড়ি করিয়াছি বাতুলের কর্ম্ম ॥ বাতুল বালকের মাতা নাহি লয় দোষ। এত জানি মাতা মোরে না করিহ রোষ ॥ কি কায সন্ন্যাসে মোর প্রেম নিজ ধন। যে কালে সন্ন্যাস কৈল ছন্ন হৈল মন ॥ নীলাচলে আছি মুঞি তাঁহার আজ্ঞাতে। মধ্যে মধ্যে আসিমু তাঁর চরণ দেখিতে ॥ নিত্য যাই দেখি মুঞি তাঁহার চরণে। স্ফূর্ত্তি জ্ঞানে তিঁহো তাহা সত্য নাহি মানে ॥ এক দিন শাল্যন্ন ব্যঞ্জন পাঁচ সাত। শাক মোচাঘণ্ট ভ্রষ্ট পটোল নিম্বপাত ॥ লেম্বু আদাখণ্ড দধি দুগ্ধ খণ্ড সার। শালগ্রামে সমর্পিল বহু উপহার ॥ প্রসাদ লইয়া কোলে করেন ক্রন্দন। নিমাঞির প্রিয় মোর এসব ব্যঞ্জন ॥ নিমাঞি নাহিক এথা কে করে ভোজন। মোর ধ্যানে অশ্রুজলে ভরিল নয়ন ॥

শীঘ্র যাই মুঞি সব করিনু ভক্ষণ। শূন্য পাত্র দেখি অশ্রু করিয়া মার্জ্জন॥ কে অন্ন ব্যঞ্জন খাইল শূন্য কেনে পাত। বালগোপাল কিবা খাইল সব ভাত॥ কিবা মোর মন কথায় ভ্রম হয়ে গেল। কিবা কোন জন্তু আসি সকল খাইল॥ কিবা আমি অন্ন পাত্রে ভ্রমে না বাড়িল। এত চিন্তি পাক পাত্র যাইয়া দেখিল॥ অন্ন ব্যঞ্জন পূর্ণ দেখি সকল ভাজনে। দেখিয়া সংশয় কিছু চমৎকার মনে॥ ঈশানে বোলাঞা পুনঃ স্থান লেপাইল। পুনরপি গোপালেরে অন্ন সমর্পিল॥ এই মত যবে করেন উত্তম রন্ধন। মোরে খাওয়াইতে করে উৎকণ্ঠা রোদন॥ তাঁর প্রেমে আনি আমায় করায় ভোজনে। অন্তরে সুখ মানে বাহ্যে নাহি মানে॥ এই বিজয়া দশমীতে

হৈল এই রীতি। তাঁহাকে পুছিয়া তাঁর করাইহ প্রীতি॥ এতেক কহিতে প্রভু বিহ্বল হইলা। লোক বিদায় করিতে প্রভু ধৈর্য্য করিলা॥ রাঘব পণ্ডিতে কহে বচন সরস। তোমার নিষ্ঠা প্রেমে আমি হই তোমার বশ॥ ইহার কৃষ্ণ সেবার কথা শুন সর্ব্ব জন। পরম পবিত্র সেবা অতি সর্ব্বোত্তম॥ আর দ্রব্য রহু শুন নারিকেলের কথা। পাঁচগণ্ডা কড়ি নারিকেল বিকায় তথা॥ বাটীতে কত শত বৃক্ষ লক্ষ লক্ষ ফল। তথাপি শুনেন যথা মিষ্ট নারিকেল॥ একেক ফলের মূল্য দিয়ে চারি পণ। দশ ক্রোশ হৈতে আনায় করিয়া যতন॥ প্রতি দিন পাঁচ সাত ফল ছোলাইয়া। সুশীতল করিয়া রাখে জলে ডুবাইয়া॥ ভোগের সময় পুনঃ ছুলি শস্থ করি। কৃষ্ণে সমর্পণ করে মুখ ছিদ্র করি॥ কৃষ্ণ সেই নারিকেল জল পান করি। কভু শূন্য ফল রাখে কভু

জল ভরি॥ জল শূন্য ফল দেখি পণ্ডিত হরষিত। ফল ভাঙ্গি শস্য করি শত পাত্র পূরিত॥ শস্য সমর্পণ করি বাহিরে ধেয়ান। শস্য খাঞা কৃষ্ণ করে শূন্য ভাজন॥ কভু শস্য খাঞা কৃষ্ণ পাত্র ভরে শাঁসে। শ্রদ্ধা বাড়ে পণ্ডিতের প্রেম সিন্ধু ভাসে॥ এক দিন দশ ফল সংস্কার করিয়া। ভোগ লাগাইতে সেবক আইল লইয়া॥ অবসর নাহি হয় বিলম্ব হইল। ফল পাত্র হাতে সেবক দ্বারে রহিল॥ দ্বারের উপর ভিতে তিঁহো হাত দিল। সেই হাতে ফল ছুইল পণ্ডিত দেখিল॥ পণ্ডিত কহে দ্বারে লোক করে গতায়াতে। তার পদধূলী উড়ি লাগে উপর ভিতে॥ সেই ভিতে হাত দিয়া ফল পরশিলা। কৃষ্ণ যোগ্য

নহে কল অপবিত্র হৈলা ॥ এত বলি ফল পেলে প্রাচীর লঙ্ঘিয়া। ঐছে পবিত্র প্রেম সেবা জগৎ জিনিয়া ॥ তবে আর নারিকেল সংস্কার করাইল। পরম পবিত্র করি ভোগ লাগাইল ॥ এই মত কলা আম্র নারিকেল কাঁঠাল। যাহা যাহা দূর গ্রামে শুনিয়াছে ভাল ॥ বহু মূল্য দিয়া আনে করিয়া যতন। পবিত্র সংস্কার করি করে নিবেদন ॥ এই মত ব্যঞ্জনের শাক মূল ফল। এই মত চিড়া হুড়ুম সন্দেশ সকল ॥ এই মত পিঠাপানা ক্ষীর ওদন। পরম পবিত্র আর করে সর্ব্বোত্তম ॥ কাশমর্দ্দি আচার আদি অনেক প্রকার। গন্ধ বস্ত্র অলঙ্কার সর্ব্ব দ্রব্য সার ॥ এই মত প্রেমের সেবা করে অনুপম। যাহা দেখি সর্ব্ব লোকের জুড়ায় নয়ন ॥ এত বলি,

রাঘবেরে কৈল আলিঙ্গন। এই মত সম্মানিল সর্ব্ব ভক্তগণ ॥ শিবানন্দ সেনে কহে করিয়া সম্মান। বাসুদেব দত্তেরে তুমি করিহ সাবধান ॥ পরম উদার ইঁহো যে দিন যে আইসে। সেই দিনে ব্যয় করে নাহি রাখে শেষে ॥ গৃহস্থ হয়েন ইঁহো চাহিয়ে সঞ্চয়। সঞ্চয় না কৈলে কুটুম্ব ভরণ নাহি হয় ॥ ইহার ঘরের আয় ব্যয় সব তোমার স্থানে। সরখেল হঞা তুমি করিহ সমাধানে ॥ প্রতি বর্ষ আমার সব ভক্তগণ লঞা। গুণ্ডিচায় আসিবে সবায় পালন করিয়া ॥ কুলীন গ্রামিরে করে সম্মান করিয়া। প্রত্যব্দ আসিবে যাত্রায় পট্ট ডোরী লঞা ॥ গুণ রাজখান কৈল শ্রীকৃষ্ণ বিজয়। তাহা এক বাক্য ৯০
তার আছে প্রেমময় ॥ নন্দনন্দন কৃষ্ণ মোর প্রাণনাথ। এই বাক্যে বিকাইনু তাঁর বংশের হাত ॥ তোমার কি কথা তোমার গ্রামের কুকুর। সেই মোর

প্রিয় অন্য জন বহু দূর ॥ তবে সত্য রাজখান আর রামানন্দ। প্রভুর চরণে কিছু কৈল নিবেদন ॥ গৃহস্থ বিষয়ী আমি কি মোর সাধনে। শ্রীমুখে করেন আজ্ঞা নিবেদি চরণে ॥ প্রভু কহেন কৃষ্ণ সেবা বৈষ্ণব সেবন। নিরন্তর কর কৃষ্ণ নাম সংকীর্ত্তন ॥ সত্যরাজ বলে বৈষ্ণব চিনিব কেমনে। কে বৈষ্ণব কহ তার সামান্য লক্ষণে ॥ প্রভু কহে যার মুখে শুনি একবার। কৃষ্ণ নাম সেই পূজ্য শ্রেষ্ঠ সবাকার ॥ এক কৃষ্ণ নামে করে সর্ব্ব পাপ ক্ষয়। নববিধ ভক্তি পূর্ণ নামে হৈতে হয় ॥ দীক্ষা পুরশ্চর্য্যা বিধি অপেক্ষা না করে। জিহ্বা স্পর্শে আচণ্ডালে সবারে উদ্ধারে ॥ আনুসঙ্গে ফল করে সংসারের ক্ষয়। চিত্ত আকর্ষিয়া করে কৃষ্ণ প্রেমোদয় ॥ ঋ ॥ তথাহি পদ্যাবল্যাং

চক্রেকৃতবান্। অত্রতত্রুরাজসার্ব্বভৌমস্যসম্বন্ধেপ্রভুরমোঘং তারিতবানিতি॥ ১ ॥ * ॥ ॥ আকৃষ্টিইতি॥ অয়ংশ্রীকৃষ্ণনামাত্মকঃ শ্রীকৃষ্ণকতুল্যঃ। মন্ত্ররসনাস্পৃগেবজিহ্বাস্পর্শমাত্রেণফলতিফলবান্ভবতীত্যর্থঃ। দীক্ষামুপাসনাং নমনাগল্পমপিঈক্ষতেনাপেক্ষতইত্যর্থঃ। চপুনর্মহৎসেবাং সৎক্রিয়াং নেক্ষতেপুনঃ পুরশ্চর্য্যাং ভগবৎসেবাং মনাগপেক্ষতেনামমন্ত্রঃ কথম্ভূতং

অষ্টাদশাঙ্ক ধৃত শ্রীধর স্বামি কৃত শ্লোকঃ। আকৃষ্টিঃ কৃতচেতসাং সুমনসা মুচ্চাটনং চাংহসাং, মাচাণ্ডাল মমূকলোক সুলভো বশ্যশ্চ মুক্তিশ্রিয়ঃ। নোদীক্ষাং নচ সৎক্রিয়াং নচ পুরশ্চর্য্যাং মনাগীক্ষেতে, মন্ত্রোঽয়ং রসনা স্পৃগেব ফলতি শ্রীকৃষ্ণ নামাত্মকঃ॥ ২ ॥ * ॥ অতএব যার মুখে এক কৃষ্ণ নাম। সেই বৈষ্ণব করিহ তাহার সম্মান॥ খণ্ডের মুকুন্দ দাস শ্রীরঘুনন্দন। শ্রীনরহরি এই মুখ্য তিন জন॥ মুকুন্দ দাসেরে পুছে শচীর নন্দন। তুমি পিতা পুত্র তোমার শ্রীরঘুনন্দন॥ কিবা রঘুনন্দন পিতা তুমি তার তনয়। নিশ্চয় করিয়া কহ যাউক সংশয়॥ মুকুন্দ কহে রঘুনন্দন আমার পিতা হয়। আমি তার পুত্র এই আমার নিশ্চয়॥ আমা সবার কৃষ্ণ ভক্তি রঘুনন্দন হৈতে। অতএব পিতা রঘুনন্দন আমার নিশ্চিতে॥ শুনি হর্ষে কহে প্রভু কহিলে নিশ্চয়। যাহা হৈতে কৃষ্ণ ভক্তি সেই গুরু হয়॥ ভক্তের মহিমা কহিতে প্রভু পায় সুখ। ভক্তের মহিমা কহিতে হয় পঞ্চ মুখ॥ ভক্তগণে কহে শুন মুকুন্দের প্রেম। নির্ম্মল নিগূঢ় প্রেম যেন শুদ্ধ হেম॥ বাহে রাজ বৈদ্য ইহো করে রাজ সেবা। অন্তরে প্রেম ইহা জানিবেক কেবা॥ এক দিন ম্লেচ্ছ রাজা উচ্চ টুঙ্গিতে। চিকিৎসার বাত কহে তাহার অগ্রেতে॥ হেনকালে এক ময়ুর পুচ্ছের আড়াণি। রাজ শিরোপরি ধরে এক সেবক আনি॥ শিখি পুচ্ছ দেখি মুকুন্দ প্রেমাবিষ্ট হৈলা। অতি উচ্চ টুঙ্গি হৈতে ভূমিতে পড়িলা॥ রাজার জ্ঞান রাজ বৈদ্যের হৈল মরণ। আপনে নামিয়া তবে করাল চেতন॥

কৃতচেতসাং পুণ্যাত্মনামাকৃষ্টিরাকর্ষিতবান্। পুনঃ কীদৃশঃ সুমনসাং সাধূনাং আকৃষ্টিঃ প্রেমাশ্রুকম্পাদিকৃতবান্। চপুনরংহসাং যসাং পাতকীপাতকানাং। উচ্চাটনং দূরীকরণশীলঃ। পুনঃ কীদৃশঃ। আচণ্ডালং চণ্ডালং পর্য্যন্তং অমূকঃ ক্ষুদ্রলোকাদীনাং সুলভঃ সুষ্ঠু লভনীয়ঃ পুনঃ কথম্ভূতঃ। ভক্তিশ্রিয়োভক্তিকল্যাণতায়াঃ বশ্যবশীভূতঃ॥ ২ ॥ * ॥ * ॥ যস্তিস্ত্রেতি॥

রাজা বলে ব্যথা তুমি পাইলে কোন ঠাঞি। মুকুন্দ কহে অতি বড় ব্যথা পাই নাই॥ রাজা কহে মুকুন্দ তুমি পড়িলা কি লাগি। মুকুন্দ কহে রাজা মোর ব্যাধি আছে মৃগী॥ মহা বিদগ্ধ রাজা সেই সব জানে। মুকুন্দেরে হৈল তার মহা সিদ্ধি জ্ঞানে॥ রঘুনন্দন সেবা করে কৃষ্ণের মন্দিরে। দ্বারে পুষ্করিণী তার ঘাটের উপরে॥ কদম্বের এক বৃক্ষ ফুটে বার মাসে। নিত্য দুই ফুল হয় কৃষ্ণ অবতংসে॥ মুকুন্দেরে কহে পুনঃ মধুর বচন। তোমার কার্য্য ধর্ম্ম ধন উপার্জ্জন॥ রঘুনন্দনের কার্য্য কৃষ্ণের সেবন। কৃষ্ণ সেবা বিনা ইহার অন্য নাহি মন॥ নরহরি রহু আমার ভক্তগণ সনে। এই তিন কার্য্য সদা কর তিন জনে॥ সার্ব্বভৌম বিদ্যাবাচস্পতি দুই ভাই। দুই

জনে কৃপা করি কহেন গোসাঞি॥ দারু জল রূপে কৃষ্ণ প্রকট সম্প্রতি। দর্শন স্নানে করে জীবের মুকতি॥ দারু ব্রহ্ম রূপে সাক্ষাৎ শ্রীপুরুষোত্তম। ভাগীরথী সাক্ষাৎ হয় জল ব্রহ্ম সম॥ সার্ব্বভৌম কর দারু ব্রহ্ম আরাধন। বাচস্পতি কর জল ব্রহ্মের সেবন॥ মুরারি গুপ্তেরে প্রভু করি আলিঙ্গন। তার ভক্তি নিষ্ঠা কহি শুন ভক্তগণ॥ পূর্ব্বে আমি ইহারে লোভাইল বার বার। পরম মধুর গুপ্ত ব্রজেন্দ্র কুমার॥ স্বয়ং ভগবান কৃষ্ণ সর্ব্বাংশি সর্ব্বাশ্রয়। বিশুদ্ধ নির্ম্মল প্রেম সর্ব্ব রসময়॥ সকল সদ্গুণ বৃন্দ রত্ন রত্নাকর। বিদগ্ধ চতুর ধীর রসিক শেখর॥ মধুর চরিত্র কৃষ্ণের মধুর বিলাস। চাতুর্য্য বৈদগ্ধ্য করে যার লীলা রস॥ সেই কৃষ্ণ ভজ তুমি হও কৃষ্ণাশ্রয়। কৃষ্ণ বিনা উপাসনা মনে নাহি লয়॥ এই মত বার বার শুনিয়া বচন। আমার গৌরবে কিছু 

ফিরি গেল মন॥ আমাকে কহেন আমি তোমার কিঙ্কর। তোমার আজ্ঞাকারী আমি নহি স্বতন্তর॥ এত বলি ঘরে গেল চিন্তি রাত্রিকালে। রঘুনাথ ত্যাগ চিন্তা হইল বিকলে॥ কেমনে ছাড়িব রঘুনাথের চরণ। আজি রাত্র্যে রাম মোর করহ মরণ॥ এই মত সর্ব্বরাত্রে করেন ক্রন্দন। মনে স্বাস্থ্য নাহি রাত্র্যে করেন জাগরণ॥ প্রাতঃকালে আসি মোর ধরিল চরণ। কান্দিতে কান্দিতে কিছু করে নিবেদন॥ রঘুনাথের পায় মুঞি বেচিয়াছি মাথা। কাড়িতে না পারি মাথা মনে পাই ব্যথা॥ শ্রীরঘুনাথ চরণ ছাড়ন না যায়। তব আজ্ঞা ভঙ্গ হয় কি করি উপায়॥ তাতে মোরে এই কৃপা কর দয়াময়। তোমার আগে মৃত্যু হয় যাউক সংশয়॥ এত শুনি আমি বড় মনে

ন্তংগোবিন্দমাদিপুরুষমহংভজামি। যোগোবিন্দইন্দ্রগোপং গোপালাগবীশ্বরং নন্দং। তুপুনরথান্তরমিন্দ্রদেবরাজং বাসবং। অহোআশ্চর্য্যস্বকর্ম্মবন্ধানুরূপফলভাজনং ভোগমাতনোতিবিস্তার-

সুখ পাইল। ইহারে উঠাঞা তবে আলিঙ্গন কৈল॥ সাধু সাধু গুপ্ত তোমার সুদৃঢ় ভজন। আমার বচনে তোমার না চলিল মন॥ এই মত সেবকের প্রীতি চাহি প্রভু পায়। প্রভু ছাড়াইলে পদছাড়ন না যায়॥ এই মত তোমার নিষ্ঠা জানিবার তরে। তোমারে আগ্রহ আমি কৈল বারে বারে॥ সাক্ষাৎ হনুমান তুমি শ্রীরাম কিঙ্কর। তুমি কেনে ছাড়িবে তাঁর চরণ কমল॥ সেই মুরারিগুপ্ত এই মোর প্রাণ সম। ইহার দৈন্য শুনি মোর ফাটয়ে জীবন॥ তবে বাসুদেবে প্রভু করি আলিঙ্গন। তার গুণ কহে হঞা সহস্র বদন॥ নিজ গুণ শুনি দত্ত মনে লজ্জা পাঞা। নিবেদন করে প্রভুর চরণে ধরিয়া॥ জগৎ তারিতে প্রভু তোমার অবতার। মোর নিবেদন এক কর অঙ্গীকার॥ করিতে সমর্থ তুমি হও দয়াময়। তুমি মন কর তবে অনায়াসে হয়॥ জীবের দুঃখ দেখি মোর হৃদয় বিদরে। সর্ব্ব জীব পাপ প্রভু দেহ মোর শিরে॥ জীব পাপ লঞা মুঞি করি নরক ভোগ। সকল জীবের প্রভু ঘুচাও ভব রোগ॥ এত শুনি মহাপ্রভুর চিত্ত দ্রবিলা। অশ্রু কম্প স্বরভঙ্গে কহিতে লাগিলা॥ তোমার বিচিত্র নহে তুমি সাক্ষাৎ প্রহ্লাদ। তোমার উপরে কৃষ্ণের সম্পূর্ণ প্রসাদ॥ কৃষ্ণ সেই সত্য করে যেই মাগে ভৃত্য। ভৃত্য বাঞ্ছা পূর্ণ বিনা নাহি অন্য কৃত্য॥ ব্রহ্মাণ্ড জীবের তুমি বাঞ্ছিলে নিস্তার। বিনা পাপ ভোগে হবে সবার উদ্ধার॥ অসমর্থ নহে কৃষ্ণ ধরে সর্ব্ব বল। তোমাকে বা কেনি ভুঞ্জাইবে পাপ ফল॥ তুমি যার হিত বাঞ্ছ সে হইল বৈষ্ণব। বৈষ্ণবের পাপ কৃষ্ণ দূর করে সব॥ * ॥ তথাহি ব্রহ্ম সংহিতায়াং পঞ্চমোধ্যায়ে ষষ্টিতম শ্লোকঃ। যস্ত্বিন্দ্র গোপ মথবেন্দ্র মহোস্বকর্ম্ম, বন্ধানুরূপ ফলভাজন মাতনোতি। কর্ম্মাণি নির্দহতি কিন্তুচ ভক্তিভাজাং, গোবিন্দ মাদিপুরুষং তমহং ভজামি॥ ৩॥ * ॥ * ॥ তোমার ইচ্ছা মাত্রে হবে ব্রহ্মাণ্ড মোচন। সর্ব্ব মুক্ত করিতে কৃষ্ণের নাহি পরিশ্রম॥ একই উডুম্বর

য়তি। কিন্তুচপুনঃ যোগোবিন্দভক্তিভাজাং ভক্তিকুর্ব্বতাং জনানাং কর্ম্মাণিসর্ব্বাণিপ্রারব্ধাপ্রারব্ধাদিনির্দ্দহতিভস্মসাৎকরোতি। অতএববৈষ্ণবানাং পাপানিনাশয়িত্বাভগবান্নির্ম্মলীকৃতবানিতি-

ভাবঃ॥ ৩ ॥ ৠ ॥ ৠ ॥ জয়জয়েতি॥ হেঅজিতহেগোবিন্দত্বমেবজয়জয়নিত্যিতেভগবতিচেতনায়জয়জয়েত্যুক্তিঃ। দোষগৃহীতগুণাং দোষাস্তানন্দাদ্যাবরণায়গৃহীতাগুণায়বানাং তাং

বৃক্ষে লাগে কোটি ফলে। কোটি যে ব্রহ্মাণ্ড ভাসে বিরজার জলে॥ তার এক ফল পড়ি যদি নষ্ট হয়। তথাপি বৃক্ষ নাহি জানে নিজ অপচয়॥ কৈছে এক ব্রহ্মাণ্ড যদি মুক্ত হয়। তবু অল্প হানি কৃষ্ণের মনে নাহি লয়॥ অনন্ত ঐশ্বর্য্য কৃষ্ণের বৈকুণ্ঠাদি ধাম। তার গড়খাই কারণাব্ধি যার নাম॥ তাতে ভাসে মায়া লঞা অনন্ত ব্রহ্মাণ্ড। গড়খাইতে ভাসে যেন রাই পূর্ণ ভাণ্ড॥ তার একরাই নাশে হানি নাহি মানি। ঐছে এক অণ্ডনাশে কৃষ্ণের নাহি হানি॥ সব ব্রহ্মাণ্ড সহ যদি মায়ার হয় ক্ষয়। তথাপি না মানে কৃষ্ণ কিছু অপচয়॥ কামধেনু কোটি পতির ছাগী যৈছে মরে। ষড়ৈশ্বর্য্য পতি কৃষ্ণের মায়া কিবা করে॥ ৠ ॥ তথাহি শ্রীমদ্ভাগবতে দশমস্কন্ধে সপ্তাশীতিতমোধ্যায়ে দশম শ্লোকে শ্রীভগবন্ত মুদ্দিশ্য বেদ স্তুতিঃ। জয় জয় জহ্যজাম জিতদোষ গৃভীত-গুণাং ত্বমসিয়দাত্মনা সমবরুদ্ধ সমস্তভগঃ। অগজগদোকসা মখিল শক্ত্যবোধকতে, ক্বচিদজয়াত্মনাচ চরতোহনুচরেন্নিগমঃ॥ ৪ ॥ ৠ ॥ ৠ ॥ এই মত সর্ব্ব ভক্তের কহে সর্ব্ব গুণ। সবারে বিদায় দিল করি আলিঙ্গন॥ প্রভুর বিচ্ছেদে ভক্ত করেন রোদন। ভক্তের বিচ্ছেদে প্রভুর বিষণ্ণ হইল মন॥ গদাধর পণ্ডিত রহিলা প্রভুর পাশে। জলেশ্বর প্রভু যারে করাইল আবেশে॥ পুরীগোসাঞি জগদানন্দ স্বরূপ দামোদর। দামোদর পণ্ডিত আর গোবিন্দ কাশীশ্বর॥ এই সব সঙ্গে প্রভু বৈসে নীলাচলে। জগন্নাথ দরশন নিত্য প্রাতঃকালে॥ এক দিন প্রভু পাশ আসি সার্ব্বভৌম। যোড় হাত করি কিছু কৈল নিবেদন॥ এবে সব বৈষ্ণব গৌড়দেশে গেল। এবে প্রভুর নিমন্ত্রণে অবসর হৈল॥ এবে মোর ঘরে ভিক্ষা কর মাস ভরি। প্রভু কহে

অজাং মায়াং জহিত্যাগং কুরু। বদ্যস্মাদাত্মনাস্বরূপেণসমবরুদ্ধঃ সমস্তভগঃ সর্ব্বৈশ্বর্য্যং যেনসত্বমসি। অজহেঅমরহিত হেজগদোকসাং জগতিস্থানং যেষাংতেষাংসম্বন্ধে অখিলাঃ সমূহাঃ। শক্তিস্তাসাং অবরোধকহেসর্ব্বশক্তিবোধকারক। অথবাসর্ব্বশক্তিপ্রকাশক। অজয়াত্মনামুষ্টাদিসময়েস্বস্বরূপেণচরতস্তেতবঅনুপশ্চান্নিগমোবেদসমূহশ্চরেৎচপুনঃ ক্বচিৎচরেৎক্বকীয়েন।

মধ্য খণ্ডঃ ৫ঃ।

৯২

ধর্ম্ম নহে করিতে না পারি ॥ সার্ব্বভৌম কহে ভিক্ষা কর বিংশ দিন। প্রভু কহে এ নহে যতি ধর্ম্ম চিহ্ন ॥ সার্ব্বভৌম কহে পুনঃ দিন পঞ্চদশ। প্রভু কহে তোমার ভিক্ষা এক দিবস ॥ তবে সার্ব্বভৌম প্রভুর চরণে ধরিয়া। দশ দিন বলি কহে বিনতি করিয়া ॥ প্রভু ক্রমে ক্রমে পাঁচ দিন ঘাটাইল। পাঁচ দিন তার ভিক্ষা নিমন্ত্রণ নিল ॥ তবে সার্ব্বভৌম করে আর নিবেদন। তোমার সঙ্গে সন্যাসী আছে দশ জন ॥ পুরীগোসাঞির ভিক্ষা মোর পাঁচ দিন ঘরে। পূর্ব্বে আমি কহিয়াছি তোমার গোচরে ॥ দামোদর স্বরূপ এই বান্ধব আমার। কভু তোমার সঙ্গে যাবে কভু একেশ্বর ॥ আর অষ্ট সন্ন্যাসীর দুই দুই দিবসে। একেক দিন একেক জন পূর্ণ হৈল মাসে ॥ বহুত

সন্ন্যাসী যদি আইসে এক ঠাঞি। সম্মান করিতে নারি অপরাধ পাই ॥ তুমিহ নিজ ছায়ে আসিবে মোর ঘরে। কভু সঙ্গে আসিবে স্বরূপ দামোদরে ॥ প্রভুর ইঙ্গিত পাঞা আনন্দিত মন। সেই দিন মহাপ্রভুর কৈল নিমন্ত্রণ ॥ ষাঠীর মাতা নাম ভট্টাচার্য্যের গৃহিণী। প্রভুর মহা ভক্ত তিঁহো স্নেহেতে জননী ॥ ঘরে আসি ভট্টাচার্য্য তারে আজ্ঞা দিল। আনন্দে ষাঠীর মাতা পাক চড়াইল ॥ ভট্টাচার্য্যের গৃহে সব দ্রব্য আছে ভরি। যেবা শাক ফলাদিক আনিল আহরি ॥ আপনি ভট্টাচার্য্য করে পাকের সর্ব্ব কর্ম্ম। ষাঠীর মাতা বিচক্ষণ জানে পাকের মর্ম্ম ॥ পাকশালা দক্ষিণে দুই ভোগালয়। এক ঘরে শালগ্রামের ভোগ সেবা হয় ॥ আর ঘর মহাপ্রভুর ভিক্ষার লাগিয়া। নিভৃতে করিয়াছেন ভট্ট নূতন করিয়া ॥ বাহে এক দ্বার তার প্রভু প্রবেশিতে।

পাকশালায় এক দ্বার অন্ন প্রবেশিতে ॥ বত্রিশা কলার এক আঙ্গটিয়া পাতে। তিন মান তণ্ডুলের উবারিল ভাতে ॥ পীত সুগন্ধি ঘৃতে অন্ন সিক্ত কৈল। চারি দিগে পাতে ঘৃত বহিয়া চলিল ॥ কেয়া পত্র কলা খোলা ডোঙ্গা সারি সারি। চারি দিগে ধরিয়াছে নানা ব্যঞ্জন ভরি ॥ দশ প্রকার শাক নিম্ব তিক্ত সুক্ত ঝোল। মরিচের ঝাল ছেনাবড়ী বড়া ঘোল ॥ দুগ্ধতুম্বী দুগ্ধ কুষ্মাণ্ড বেশারি লাফরা। মোচা ঘণ্ট মোচা ভাজা বিবিধ শাকরা ॥ বৃদ্ধ কুষ্মাণ্ড বড়ীর ব্যঞ্জন অপার। ফুলবড়ী ফল মূলে বিবিধ প্রকার ॥ নব নিম্ব পত্র সহ ভৃষ্ট বার্ত্তাকী। ফুলবড়ী পটোল ভাজা কুষ্মাণ্ড মানচাকী ॥ ভৃষ্ট মাষ মুদ্গ সূপ অমৃত নিন্দয়। মধুরাম্ল বড়াম্লাদি অম্ল পাঁচ ছয় ॥

মুক্তাবড়া মাষ বড়া কলা বড়া মিষ্ট। ক্ষীরপুলি নারিকেল আর যত পিষ্ট॥ কাঁজি বড়া দুগ্ধচিতা দুগ্ধ লকলকী। আর যত পিঠা কৈল কহিতে না শকী॥ ঘৃত সিক্ত পরমান্ন মৃত কুণ্ডিকা ভরি। চাঁপাকলা ঘনদুগ্ধ আম্র তাঁহা ধরি॥ রসালা মথিত দধি সন্দেশ অপার। গৌড় উৎকলে যত ভক্ষের প্রকার॥ শ্রদ্ধা করি ভট্টাচার্য্য সব করাইল। শুভ্র পীঠোপরি সূক্ষ্ম বসন পাতিল॥ দুই পাশে সুগন্ধি শীতল জল ঝারী। অন্ন ব্যঞ্জনোপরি দিল তুলসী মঞ্জরী॥ অমৃত গোটিকা পিঠা পানাদি আইল। জগন্নাথ,প্রসাদ সব পৃথক ধরিল॥ হেনকালে মহাপ্রভু মধ্যাহ্ণ করিয়া। একলে আইলা তার হৃদয় জানিয়া॥ ভট্টাচার্য্য কৈল তবে পাদ প্রক্ষালন। ঘরের ভিতরে

গেলা করিতে ভোজন॥ অন্নাদি দেখিয়া প্রভু বিস্মিত হইয়া। ভট্টাচার্য্য কহে কিছু ভঙ্গি করিয়া॥ অলৌকিক এই সব অন্ন ব্যঞ্জন। দুই প্রকার ভিতরে কেমনে হৈল রন্ধন॥ শত চুলায় শত জন পাক যদি করে। তবু শীঘ্র এত দ্রব্য রান্ধিতে না পারে॥ কৃষ্ণের ভোগ লাগাঞাছ অনুমান করি। উপরে দেখিয়া যাতে তুলসী মঞ্জরী॥ ভাগ্যবান তুমি তোমার সকল উদ্‌যোগ। রাধাকৃষ্ণে লাগাঞাছ এতাদৃশ ভোগ॥ অন্নের সৌভাগ্য বর্ণ অতি মনো- 

রম। রাধাকৃষ্ণ সাক্ষাৎ ইহা করিয়াছেন ভোজন॥ তোমার বহুত ভাগ্য কত প্রশংসিব। আমি ভাগ্যবান ইহার অবশেষ পাব॥ কৃষ্ণের আসন পীঠ রাখ উঠাইয়া। মোরে প্রসাদ দেহ ভিন্ন পাত্র করিয়া॥ ভট্টাচার্য্য কহে প্রভু না কর বিস্ময়। যেই খাবে তার শক্ত্যে ভোগ সিদ্ধ হয়॥ না মোর উদ্যোগ না মোর গৃহিণীর রন্ধনে। যার শক্ত্যে সিদ্ধ অন্ন সেই তাহা জানে॥ এইত আসনে বসি করহ ভোজন। প্রভু কহে পূজ্য এই কৃষ্ণের আসন॥ ভট্ট কহে অন্ন পীঠ সমান প্রসাদ। অন্ন খাবে পীঠে বসিতে কাহা অপ- রাধ॥ প্রভু কহে ভাল কৈলে শাস্ত্র আজ্ঞা হয়। কৃষ্ণের সকল শেষ ভৃত্যে আস্বাদয়॥ শ॥ তথাহি শ্রীমদ্ভাগবতে একাদশস্কন্ধে ষষ্ঠোধ্যায়ে এক ত্রিংশ শ্লোকে শ্রীকৃষ্ণং প্রতি

অতএবত্বমেবাসমোর্দ্ধঃ জগতকারণাকারণউত্তিষ্ঠতির্ষ্ঠইতিভাবঃ ॥ ৪ ॥ * ॥ * ॥ ত্বয়োপেতি ॥ হেপ্রভোহেভগবন্ তবউচ্ছিষ্টভোজিনোদাসাবয়ং তবমায়াং মোহজালসমূহাং জয়ে-

উদ্ধব বাক্যং। ত্বয়োপযুক্ত স্রগগন্ধবাসোলঙ্কার চর্চ্চিতাঃ। উচ্ছিষ্ট ভোজিনো দাসা স্তবমায়াং জয়েমহি ॥ ৫ ॥ * ॥ * ॥ তথাপি একেক অন্ন খায়ন না যায়। ভট্ট কহে জানি খাও যতেক যুয়ায় ॥ নীলাচলে ভোজন তুমি কর বায়ান্ন বার। একেক ভোগের অন্ন শত শত ভার ॥ দ্বারকাতে ষোল সহস্র মহিষীর ঘরে। অষ্টাদশ মাতা আর যাদবের ঘরে ॥ ব্রজে জ্যেঠা খুড়া মামা পিসাদি গোপগণ। সখাবৃন্দ সবার ঘরে দ্বিসন্ধ্যা ভোজন ॥ গোবর্দ্ধন যজ্ঞে অন্ন খাইলে রাশি রাশি। তার লেখে এই অন্ন নহে এক গ্রাসী ॥ তুমিত ঈশ্বর মুঞি ক্ষুদ্র জীব ছার। এক গ্রাস মাধুকুরী কর অঙ্গীকার ॥ এত শুনি হাসি প্রভু বসিলা ভোজনে। জগন্নাথের প্রসাদ ভট্ট দেন হর্ষ মনে ॥ হেনকালে অমোঘ ভট্টাচার্য্যের জামাতা। কুলীন নিন্দক তিঁহো ষাঠী কন্যার ভর্ত্তা ॥ ভোজন দেখিতে চাহে আসিতে না পারে। লাঠী হাতে ভট্টাচার্য্য আছেন দুয়ারে ॥ তিঁহো যদি প্রসাদ দিতে হৈলা আনমন। অমোঘ আসি অন্ন দেখি করয়ে নিন্দন ॥ এই অন্নে তৃপ্ত হয় দশ বারো জন। একেলা সন্ন্যাসী করে এতেক ভক্ষণ ॥ শুনি ভট্টাচার্য্য তবে উলটি চাহিল। তার অবধানে দেখি অমোঘ পলাইল ॥ ভট্টাচার্য্য লাঠী লঞা মারিতে ধাইল। পলাইল অমোঘ তার লাগি না পাইল ॥ তবে আসি শাপ দিতে ভট্টাচার্য্য আইলা। নিন্দা শুনি মহাপ্রভু হাসিতে লাগিলা ॥ শুনি ষাঠীর মাতা শিরে বুকে ঘাত মারে। ষাঠী রাণ্ডী হউক ইহা বলে বারে বারে ॥ দুহাঁর দুঃখ দেখি প্রভু দুহাঁ প্রবোধিয়া। দুহাঁর ইচ্ছাতে ভোজন কৈল তুষ্ট হঞা ॥ আচমন করিয়া ভট্ট দিল মুখবাস। তুলসী মঞ্জরী লবঙ্গ এলাচির সুবাস ॥ সর্ব্বাঙ্গে লেপিল প্রভুর সুগন্ধি চন্দন। দণ্ডবৎ হঞা বলে সদৈন্য বচন ॥ নিন্দা করাইতে তোমা আনিনু নিজ ঘরে। এই অপরাধ প্রভু ক্ষমা কর

মহিজিতবন্তভবায়। কথম্ভূতাবয়ং ত্বয়াউপযুক্তউপযুক্তেননির্ম্মাল্যেনস্রক্‌মালাগন্ধচন্দনকর্পূরাদিবাসবস্ত্রাদিঅলঙ্কারভূষাদিএতৈঃনাপিচর্চ্চিতাভূতাঃ ॥ ৫ ॥ * ॥ * ॥ সন্তষ্টেতি ॥

অপতিতং পতিংত্যজেৎ। যানারীসাকথন্তূতাসন্তুষ্টাধর্ম্মজ্ঞাত্বাসুপদীকাউপপতিমুপাসকানোপুনঃ প্রিয়সত্যাবাক্সত্যামিষ্টভাষী। পুনরপ্রমত্তাস্থিরা। শুচিঃ সদাচারীস্নিগ্ধাস্নেহান্বিকাইতি॥



মোরে॥ প্রভু কহে নিন্দা নহে সহজ কহিল। ইহাতে তোমার তার কি অপরাধ হৈল॥ এত বলি মহাপ্রভু চলিলা ভবনে। ভট্টাচার্য্য তাঁর ঘরে গেলা তাঁর সনে॥ প্রভু পদে বহু আত্ম নিবেদন কৈল। তারে শান্ত করি প্রভু ঘরে পাঠাইল॥ ঘরে আসি ভট্টাচার্য্য যাঠীর মাতা সনে। আপনা নিন্দিয়া কিছু কহেন বচনে॥ চৈতন্য গোসাঞির নিন্দা শুনি যাহা হৈতে। তারে বধ কৈলে হয় পাপ প্রায়শ্চিত্তে॥ কিম্বা নিজ প্রাণ যদি করি বিমোচন। দুই যোগ্য নহে দুই শরীর ব্রাহ্মণ॥ পুনঃ সেই নিন্দকের মুখ না দেখিব। পরিত্যাগ কৈল তার নাম না লইব॥ যাঠীরে কহ তারে ছাড়ুক সে হইল পতিত। পতিত হইলে ভর্ত্তা ত্যজিতে উচিত॥ * ॥ তথাহি শ্রুতি। সন্তুষ্টানোনুপদীক্ষা ধর্ম্মজ্ঞা প্রিয় সত্যবাক্। অপ্রমত্তা শুচিঃ স্নিগ্ধা পতিন্ধ পতিতং ভজেৎ॥ ৬ ॥ * ॥ * ॥ সেই রাত্র্যে অমোঘ কাহা পলাঞা রহিল। প্রাতঃকালে তারে বিসূচিকা ব্যাধি হৈল॥ অমোঘ মরেন শুনি কহে ভট্টাচার্য্য। সহায় হইয়া দৈব কৈল মোর কার্য্য॥ ঈশ্বরেত অপরাধ ফলে ততক্ষণে। এত বলি পড়ে দুই শাস্ত্রের বচনে॥ * ॥ তথাহি মহাভারতে বনপর্ব্বণি একচত্বারিংশাধিক দ্বিশতাধ্যায়ে সপ্তদশ শ্লোকে যুধিষ্ঠির প্রতি ভীমবাক্যং। মহতাহি প্রযত্নেন হস্ত্যশ্বরথ পত্তিভিঃ। অস্মাভির্যদনুষ্ঠেয়ং গন্ধর্ব্বৈস্তদনুষ্ঠিতং॥ ৭ ॥ * ॥ * ॥ তথাহি শ্রীমদ্ভাগবতে দশমস্কন্ধে চতুর্থোধ্যায়ে ত্রিংশ শ্লোকে পরীক্ষিতং প্রতি শুক বাক্যং। আয়ুঃশ্রিয়ং ৬৪

॥ ৬ ॥ * ॥ * ॥ মহতাহীতি॥ হেরাজনহেবিরাট মহতামহাবলেন প্রযত্নেনমহাসুদ্ধেন হস্তিঅশ্বরথপত্তিভিঃ পদাতিভিঃ করণৈঃ। অরিংহন্তবিনাশং করোতিবীরঃ। ইত্যুক্তকর্ত্তা-

অস্মাভিস্বদরিবধং কীচকবধং। অনুষ্ঠেয়ং মহৎসন্ধানীয়ং তদরিবধং গন্ধর্ব্বৈঃ কর্ত্তৃভূতৈরনুষ্ঠিতং নিপাতিতং॥ ৭ ॥ * ॥ * ॥ আয়ুরিতি॥ মহতাং সাধূনাং অথবা ঈশ্বরাণামতি-

যশোধর্ম্মং লোকানাশিষ এবচ। হন্তি শ্রেয়াংসি সর্ব্বাণি পুংসো মহদতিক্রমঃ ॥ ৮ ॥ * ॥ * ॥ গোপীনাথাচার্য্য গেলা প্রভুর দর্শনে। প্রভুতারে পুছিল ভট্টাচার্য্য বিবরণে॥ আচার্য্য কহে উপবাস কৈল দুই জনে। বিসূচিকা ব্যাধিতে অমোঘ ছাড়িছে জীবনে॥ শুনি কৃপাময় প্রভু আইলা ধাইয়া। অমোঘেরে কহে তার বুকে হস্ত দিয়া॥ সহজে নির্ম্মল এই ব্রাহ্মণ হৃদয়। কৃষ্ণের বসিতে এই যোগ্য স্থান হয়॥ মাৎসর্য্য চণ্ডাল কেনে ইহাঁ বসাইলে। পরম পবিত্র স্থান অপবিত্র কৈলে॥ সার্ব্বভৌম সঙ্গে তোমার কলুষ হৈল ক্ষয়। কল্মষ ঘুচিলে জীব কৃষ্ণ নাম লয়॥ উঠহ অমোঘ তুমি লও কৃষ্ণ নাম। অচিরে তোমারে কৃপা করিবে ভগবান॥ শুনি কৃষ্ণ কৃষ্ণ বলি অমোঘ উঠিলা। প্রেমোন্মাদে মত্ত হঞা নাচিতে লাগিলা॥ কম্প অশ্রু পুলক স্তম্ভ স্বেদ স্বরভঙ্গ। প্রভু হাসে দেখি তার প্রেমের তরঙ্গ॥ প্রভুরচরণ ধরি করেন বিনয়। অপরাধ ক্ষম মোরে প্রভু দয়াময়॥ এই ছার মুখে তোমার করিনু নিন্দনে। এত বলি আপন গালে চড়ায় আপনে॥ চড়াইতে চড়াইতে গাল ফুলাইল। হাতে ধরি গোপীনাথাচার্য্য নিষেধিল॥ প্রভু আশ্বাসন করে স্পর্শি তার গাত্র। সার্ব্বভৌম সম্বন্ধে তুমি মোর স্নেহ পাত্র॥ সার্ব্বভৌম গৃহে দাস দাসী যে কুক্কুর। সেহ মোর প্রিয় অন্য জন বহুদূর॥ অপরাধ নাহি তুমি লও কৃষ্ণ নাম। এত বলি প্রভু আইলা সার্ব্বভৌম স্থান॥ প্রভু দেখি সার্ব্বভৌম ধরিলা চরণে। প্রভু তারে আলিঙ্গিয়া বসিলা আসনে॥ প্রভু কহে অমোঘ শিশু কিবা তার দোষ। কেনে উপবাস কর কেনে কর রোষ॥ উঠ স্নান কর দেখ জগন্নাথ মুখ। শীঘ্র আসি ভোজন কর তবে মোর সুখ॥ তাবৎ রহিব আমি এথায় বসিয়া। যাবৎ পাইবে তুমি প্রসাদ আসিয়া॥ প্রভু পদে ধরি ভট্ট কহিতে লাগিলা। মরিত অমোঘ তারে কেনে জীয়াইলা॥ প্রভু কহে অমোঘ শিশু তোমার বালক। বালক

ক্রমঃ। মহদপরাধঃ জীবনাশকঃ। তদা সর্ব্বাণি শ্রিয়াংসি মঙ্গলানি হন্তি নপশান্তি। তদাহ। আয়ুর্জীবনং শ্রিয়ং মঙ্গলং যশঃ সৎকীর্ত্তিং ধর্ম্মধাপ্রমোপযুক্তং লোকানিহপরত্রলোকান্। আশি-

সতামনুগ্রহং এতানসর্ব্বানহন্তি ॥ ৮ ॥ ॥ ইতিপঞ্চদশপরিচ্ছেদঃ ॥ ॥ ১৫ ॥ ॥ গৌড়োদ্যানমিতি ॥ গৌরোমেঘঃ। গৌরএববারিবর্ষকঃ স্বালোকনামৃতৈর্নিজদর্শনরূ-

দোষ না লয় পিতা যাহাতে পালক ॥ এবে বৈষ্ণব হৈল তার গেল অপরাধ। তাহার উপরে এবে করহ প্রসাদ ॥ ভট্ট কহে চল প্রভু ঈশ্বর দর্শনে। স্নান করি মুঞি তাহা আসিছো এখনে ॥ প্রভু কহে গোপীনাথ ইহাঞি রহিবা। ইহ প্রসাদ পাইলে বার্ত্তা আমারে কহিবা ॥ এত বলি প্রভু গেলা ঈশ্বর দর্শনে। ভট্ট স্নান স্মরণ করি করিল ভোজনে ॥ সেই অমোঘ হৈল প্রভুর ভক্ত একান্ত। প্রেমে নৃত্য কৃষ্ণ নাম লয় মহা শান্ত ॥ ঐছে চিত্র লীলা করে শচীর নন্দন। যেই দেখে শুনে তার বিস্ময় হয় মন ॥ ঐছে ভট্ট গৃহে করে ভোজন বিলাস। তার মধ্যে নানা চিত্র চরিত্র প্রকাশ ॥ সার্ব্বভৌম ঘরে এই ভোজন চরিত। সার্ব্বভৌম প্রেম যাহা হইলা বিদিত ॥ ষাঠীমাতা প্রেম আর প্রভুর প্রসাদ। ভক্ত সম্বন্ধে যাহা ক্ষমিল অপরাধ ॥ শ্রদ্ধা করি এই লীলা শুনে যেই জন। অচিরাতে পায় সেই চৈতন্য চরণ ॥ শ্রীরূপ রঘুনাথ পদে যার আশ। চৈতন্যচরিতামৃত কহে কৃষ্ণদাস ॥ ॥ ইতি শ্রীচৈতন্যচরিতামৃতে মধ্যখণ্ডে সার্ব্বভৌম গৃহে ভোজন বিলাসো নাম পঞ্চদশঃ পরিচ্ছেদঃ ॥ ১৫ ॥ ॥ ॥ ॥ ॥ ॥ গ্রন্থকারস্য। গৌড়োদ্যানং গৌরমেঘঃ সিঞ্চন্ স্বালোকনামৃতৈঃ। ভবাগ্নি দগ্ধজনতাবীরুধঃ সমজীবয়ৎ ॥ ১ ॥ ॥ ॥ জয় জয় গৌরচন্দ্র জয় নিত্যানন্দ। জয়াদ্বৈতচন্দ্র জয় গৌর ভক্ত বৃন্দ ॥ প্রভুর হইল ইচ্ছা যাইতে বৃন্দাবন। শুনিয়া প্রতাপরুদ্র হইলা বিমন ॥ সার্ব্বভৌম রামানন্দ আনি দুই জন। দুহাঁকে কহেন রাজা বিনয় বচন ॥ নীলাদ্রি ছাড়ি প্রভুর মন অন্যত্র যাইতে। তোমরা করহ যত্ন তাঁহারে রাখিতে ॥ তাহা বিনা এই রাজ্য মোরে নাহি ভায়। গোসাঞি রাখিতে করিহ নানা উপায় ॥ রামানন্দ সার্ব্বভৌম দুই জনা স্থানে। তবে যুক্তি করে প্রভু যাব বৃন্দাবনে ॥ দুহে কহে

জৈর্গৌড়োদ্যানং গৌড়দেশমিবপুষ্পবনং সিঞ্চন্‌জলবৃষ্টিকুর্ব্বন্‌সন্। ভবাগ্নিদগ্ধং জনতাভবেসংসারেজন্মস্থরাজপাপিনাদাহিতাজনসমূহাএববিরুদ্ধাঃ প্রধানালতাসর্ব্বাঃ সমজীবয়ৎপ্রাণদানকারি-

রথযাত্রা কর দরশন। কার্ত্তিক আইলে তবে করিহ গমন॥ কার্ত্তিক আইলে কহে এবে মহা শীত। দোলযাত্রা দেখি যাইহ এই ভাল রীত॥ আজি কালি করি উঠায় বিবিধ উপায়। যাইতে সম্মতি না দেয় বিচ্ছেদের ভয়॥ যদ্যপি স্বতন্ত্র প্রভু নহে নিবারণ। ভক্ত ইচ্ছা বিনা তভু না করে গমন॥ তৃতীয় বৎসরে সব গৌড়ের ভক্তগণ। নীলাচলে চলিব সবার হৈল মন॥ সবে মেলি গেলা অদ্বৈত আচার্য্যের পাশে। প্রভু দেখিতে আচার্য্য চলিলা উল্লাসে॥ যদ্যপি প্রভুর আজ্ঞা গৌড়েতে রহিতে। নিত্যানন্দ প্রভুকে প্রেমভক্তি প্রকাশিতে॥ তথাপি চলিলা মহাপ্রভুকে দেখিতে। নিত্যানন্দের প্রেম চেষ্টা কে পারে বুঝিতে॥ আচার্য্য রত্ন বিদ্যানিধি শ্রীবাস রামাই। বাসুদেব মুরারি গোবিন্দ তিন ভাই॥ রাঘব পণ্ডিত নিজ ঝালি সাজাইয়া। কুলীনগ্রাম বাসী চলে পট্টডোরী লঞা॥ খণ্ডবাসী নরহরি শ্রীরঘুনন্দন। সর্ব্ব ভক্ত চলে তার কে করে গণন॥ শিবানন্দ সেন করে ঘাটি সমাধান। সবাকে পালন করি সুখে লঞা যান॥ সবার সর্ব্ব কার্য্য করেন দেন বাসা স্থান। শিবানন্দ জানে উড়িয়া পথের সন্ধান॥ সে বৎসর প্রভু দেখিতে সব ঠাকুরাণী। চলিলা আচার্য্য সঙ্গে অচ্যুত জননী॥ শ্রীবাস পণ্ডিত সঙ্গে চলিলা মালিনী। শিবানন্দ সঙ্গে চলে তাহার গৃহিণী॥ শিবানন্দের বালক নাম চৈতন্যদাস। তিঁহো চলিতেছে প্রভু দেখিতে উল্লাস॥ আচার্য্য রত্ন সঙ্গে তাহার গৃহিণী। তাহার প্রেমের কথা কহিতে না জানি॥ সব ঠাকুরাণী মহাপ্রভুকে ভিক্ষা দিতে। প্রভুর নানা প্রিয় দ্রব্য নিল ঘর হৈতে॥ শিবানন্দ সেন করে সব সমাধানে। ঘাটিয়াল প্রবোধি দেন বাসা স্থানে॥ ভক্ষ দিয়া করেন সবার সর্ব্বত্র পালনে। পরম আনন্দে যান প্রভুর দর্শনে॥ রেমুণা আসিয়া কৈল গোপীনাথ দরশন। আচার্য্য করিল তাহা কীর্ত্তন নর্ত্তন॥ নিত্যানন্দের পরিচয় সব লোক সনে। বহুত সম্মান আসি কৈল সেবক গণে॥ সেই রাত্রি সব মহান্ত তাহাঞি রহিলা। বার ক্ষীর আনি আগে সেবক ধরিলা॥ ক্ষীর বাঁটি সবারে দিল প্রভু নিত্যানন্দ। ক্ষীর প্রসাদ পাইয়া সবার বাড়িল আনন্দ॥ মাধব পুরীর কথা গোপাল স্থাপন। তাহারে গোপাল যৈছে মাগিল চন্দন॥ তাঁর লাগি গোপীনাথ ক্ষীর চুরি কৈল। মহাপ্রভুর মুখে আগে এ কথা শুনিল॥ সেই কথা সবার মধ্যে কহে নিত্যা-

নন্দ। শুনিয়া আচার্য্য মনে বাড়িল আনন্দ ॥ এই মত চলি চলি কটক আইলা। সাক্ষী গোপাল দেখি সে দিন রহিলা ॥ সাক্ষী গোপালের কথা কহে নিত্যানন্দ। শুনিয়া
বৈষ্ণব মনে বাড়িল আনন্দ ॥ প্রভুকে মিলিতে সবার উৎকণ্ঠা অন্তর। শীঘ্র করি আইলা সবে শ্রীনীলাচল ॥ আঠার নালাকে আইলা গোসাঞি শুনিয়া। দুই মালা
পাঠাইলা গোবিন্দ হাত দিয়া ॥ দুই মালা গোবিন্দ দুই জনে পরাইল। অদ্বৈত অবধূত গোসাঞি বড় সুখ পাইল ॥ তাহাঞি আরম্ভ কৈল কৃষ্ণ সংকীর্ত্তন। নাচিতে
নাচিতে চলি আইলা দুই জন ॥ পুনঃ মালা দিয়া স্বরূপাদি নিজগণ। আগুবাড়ি পাঠাইল শচীর নন্দন ॥ নরেন্দ্র আসিয়া তাহা সবারে মিলিলা। মহাপ্রভুর দত্ত মালা

সবারে পরাইলা ॥ সিংহদ্বার নিকট আইলা শুনি গৌররায়। আপনে আসিয়া প্রভু মিলিলা সবায় ॥ সবা লঞা কৈল জগন্নাথ দরশন। সবা লঞা
আইলা পুনঃ আপন ভবন ॥ বাণীনাথ কাশীমিশ্র প্রসাদ আনিল। স্বহস্তে সবারে প্রভু প্রসাদ খাওয়াইল ॥ পূর্ব্ব বৎসরের যার যেই বাসা স্থান। তাহা
সবা পাঠাইয়া করাইল বিশ্রাম ॥ এই মত ভক্তগণ রহিলা চারি মাস। প্রভুর সহিতে করে কীর্ত্তন বিলাস ॥ পূর্ব্ববৎ রথযাত্রা কাল যবে আইল। সবা
লঞা গুণ্ডিচা মন্দির প্রক্ষালিল ॥ কুলীনগ্রামী পট্টডোরী জগন্নাথে দিল। পূর্ব্ববৎ রথ অগ্রে নর্ত্তন করিল ॥ বহু নৃত্য করি পুনঃ চলিলা উদ্যানে। বাপী
তীরে তাহা যাই করিলা বিশ্রামে ॥ রাঢ়ী এক বিপ্র তিঁহো নিত্যানন্দ দাস। মহা ভাগ্যবান তিঁহো নাম কৃষ্ণদাস ॥ ঘট ভরি প্রভুর তিঁহো অভিষেক

কৈল। তার অভিষেকে প্রভু মহা তৃপ্ত হৈল ॥ বলগণ্ডি ভোগের বহু প্রসাদ আইল। সবা সঙ্গে মহাপ্রভু প্রসাদ খাইল ॥ পূর্ব্ববৎ রথযাত্রা কৈল দরশন। হোরা পঞ্চমী
যাত্রা দেখে লঞা ভক্তগণ ॥ আচার্য্য গোসাঞি প্রভুর কৈল নিমন্ত্রণ। তার মধ্যে কৈল যৈছে ঝড় বরিষণ ॥ বিস্তারি বর্ণিয়াছেন দাস বৃন্দাবন। শ্রীবাস প্রভুরে তবে কৈল
নিমন্ত্রণ ॥ প্রভুর প্রিয় ব্যঞ্জন সব রান্ধেন মালিনী। ভক্ত্যে দাসী অভিমান স্নেহেতে জননী ॥ আচার্য্য রত্ন আদি যত মুখ্যভক্তগণ। মধ্যে মধ্যে প্রভুরে করেন নিমন্ত্রণ ॥
চাতুর্মাস্য অন্তে পুনঃ নিত্যানন্দ লঞা। কিবা যুক্তি করে নিত্য নিভৃতে বসিয়া ॥ আচার্য্য গোসাঞি প্রভুকে কহে ঠারেঠোরে। আচার্য্য তর্জ্জা পড়ে কেহ বুঝিতে না

পারে॥ তার মুখ দেখি হাসে শচীরনন্দন। অঙ্গীকার জানি আচার্য্য করেন নর্ত্তন॥ কিবা প্রার্থনা কিবা আজ্ঞা কেহ না বুঝিল। আলিঙ্গন করি প্রভু তারে বিদায় দিল॥ নিত্যানন্দে কহে প্রভু শুনহ শ্রীপাদ। এই আমি মাগি তুমি করহ প্রসাদ॥ প্রতি বর্ষ নীলাচলে তুমি না আসিবা। গৌড়ে রহি মোর ইচ্ছা সফল করিবা॥ তাহা সিদ্ধি করে হেন অন্য না দেখিয়ে। আমার দুষ্কর কর্ম্ম তোমা হৈতে হয়ে॥ নিত্যানন্দ কহে আমি দেহ তুমি প্রাণ। দেহ প্রাণ ভিন্ন নহে এইত প্রমাণ॥ অচিন্ত্য শক্ত্যে কর তুমি তাহার ঘটন। যে করাহ সেই করি নাহিক নিয়ম॥ তাঁরে বিদায় দিল প্রভু করি আলিঙ্গন। এই মত বিদায় দিল সব ভক্তগণ॥ কুলীনগ্রামী পূর্ব্ববৎ কৈল নিবেদন। প্রভু

আজ্ঞা কর কর্ত্তব্য আমার সাধন॥ প্রভু কহে বৈষ্ণব সেবা নাম সংকীর্ত্তন। দুই কর শীঘ্র পাবে শ্রীকৃষ্ণ চরণ॥ তিঁহো কহে কে বৈষ্ণব কি তার লক্ষণ। তবে হাসি কহে প্রভু জানি তার মন॥ কৃষ্ণ নাম নিরন্তর যাহার বদনে। সে বৈষ্ণব শ্রেষ্ঠ ভজ তাহার চরণে॥ বর্ষান্তরে পুনঃ তাহা ঐছে প্রশ্ন কৈল। বৈষ্ণবের তারতম্য প্রভু শিক্ষাইল॥ যাহার দর্শনে মুখে আইসে কৃষ্ণ নাম। তাহারে জানিহ তুমি বৈষ্ণব প্রধান॥ ক্রম করি কহে প্রভু বৈষ্ণব লক্ষণ। বৈষ্ণব বৈষ্ণবতর আর বৈষ্ণবতম॥ এই মত সব বৈষ্ণব গৌড়ে চলিলা। বিদ্যানিধি সে বৎসর নীলাদ্রি রহিলা॥ স্বরূপ সহিতে তার হয় সখ্য প্রীতি। দুই জনায় কৃষ্ণ কথায় একত্রই স্থিতি॥ গদাধর পণ্ডিতে তেহোঁ পুনঃ মন্ত্র দিল। ওড়ন ষষ্ঠীর দিনে যাত্রা যে দেখিল॥ জগন্নাথ পরে তথা মাড়ুয়া

বসন। দেখিয়া সঘৃণ হৈল বিদ্যানিধির মন॥ সেই রাত্রে জগন্নাথ বলাই আসিয়া। দুই ভাই চড়ান তারে হাসিয়া হাসিয়া॥ গাল ফুলিল আচার্য্য অন্তরে উল্লাস। বিস্তারি বর্ণিয়াছেন বৃন্দাবন দাস॥ এই মত প্রত্যব্দ আইসে গৌড়ের ভক্তগণ। প্রভু সঙ্গে রহি করে যাত্রা দরশন॥ তার মধ্যে যে যে বর্ষ আছয়ে বিশেষ। বিস্তারিয়া তাহা শেষ করিব নিঃশেষ॥ এই মত মহাপ্রভুর চারিবৎসর গেল। দক্ষিণ যাঞা আসিতে দুই বৎসর লাগিল॥ আর দুই বৎসর চাহে বৃন্দাবন যাইতে। রামানন্দ হঠে প্রভু না পারে চলিতে॥ পঞ্চ বৎসরে গৌড়ের ভক্তগণ আইলা। রথ দেখি না রহিলা গৌড়ে চলিলা॥ তবে প্রভু সার্ব্বভৌম রামানন্দ স্থানে। আলিঙ্গন করি কহে মধুর

বচনে।। বস্তুত উৎকণ্ঠা মোর যাইতে বৃন্দাবন। তোমার হঠে দুই বৎসর না কৈল গমন।। অবশ্য চলিব দুহেঁ করহ সম্মতি। তোমা দুহাঁ বিনা মোর নাহি অন্য গতি।। গৌড় দেশ হয় মোর দুই সমাশ্রয়। জননী জাহ্নবী এই দুই দয়াময়।। গৌড় দেশ দিয়া যাব তা সবা দেখিয়া। তুমি দুহেঁ আজ্ঞা দেহ প্রসন্ন হইয়া।। শুনিয়া প্রভুর বাণী মনে বিচারয়। প্রভু সনে অতি হঠ কভু ভাল নয়।। দুহেঁ কহে এবর্ষা চলিতে নারিবা। বিজয়া দশমী আইলে অবশ্য চলিবা।। আনন্দে মহাপ্রভু বর্ষা কৈল সমাধান। বিজয়া দশমী দিনে করিল পয়ান।। জগন্নাথের প্রসাদ প্রভু যত পাইয়াছিলা। কড়ার চন্দন ডোর সব সঙ্গে লৈলা।। জগন্নাথে আজ্ঞা মাগি প্রভাতে চলিলা। উড়িয়া

গৌড়িয়া ভক্তে যত্নে নিবারিলা।। নিজগণ সঙ্গে প্রভু ভবানীপুর আইলা। প্রসাদ ভোজন করি তথায় রহিলা।। বাণীনাথ বহু প্রসাদ দিল পাঠাইয়া। রামানন্দ আইলা পাছে দোলায় চড়িয়া।। প্রাতঃকালে চলি প্রভু ভুবনেশ্বর আইলা। সঙ্গের ভক্তগণ আসি তথাহ মিলিলা।। কটক আসিয়া কৈল গোপাল দর্শন। স্বপ্নেশ্বর বিপ্র কৈল প্রভুর নিমন্ত্রণ।। রামানন্দ রায় সবগণ নিমন্ত্রিল। বাহির উদ্যানে আসি প্রভু বাসা কৈল।। ভিক্ষা করি বকুল তলে করিল বিশ্রাম। প্রতাপরুদ্র ঠাঞি রায় করিল পয়ান।। শুনি আনন্দিত রাজা শীঘ্র আইলা। প্রভু দেখি দণ্ডবৎ ভূমেতে পড়িলা।। পুনঃ উঠে পুনঃ পড়ে প্রণয় বিহ্বল। স্তুতি করে পুলকাঙ্গ পড়ে অশ্রু জল।। তার ভক্তি দেখি প্রভুর তুষ্ট হৈল মন। উঠি মহাপ্রভু তারে কৈল আলিঙ্গন।। পুনঃ স্তুতি করি রাজা ৯৭

করয়ে প্রণাম। প্রভু কৃপা অশ্রু তার দেহে হৈল স্নান।। সুস্থ করি রামানন্দ রাজা বসাইলা। কায়মনো বাক্যে প্রভু তারে কৃপা কৈলা।। ঐছে তাহারে কৃপা কৈল গৌর-রায়। প্রতাপরুদ্র সংত্রাতা নাম হৈল যায়।। রাজা পাত্রগণ কৈল প্রভুর বন্দন। রাজারে বিদায় দিল শচীরনন্দন।। বাহিরে আসি রাজা আজ্ঞা পত্র লেখাইল। নিজ রাজ্যে যত বিষয়ী তাহারে পাঠাইল।। গ্রামে গ্রামে নূতন আবাস করিবা। পাঁচ সাত নব গৃহ সামগ্রী ভরিবা।। আপনি প্রভুকে লঞা তাঁহা উত্তরিবা। রাত্রি দিবা বেত্র হস্ত সেবায় রহিবা।। দুই মহাপাত্র হরি চন্দন মঙ্গরাজ। তারে আজ্ঞা দিল রাজা কর সর্ব্ব কায।। এক নব্য নৌকা আনি রাখ নদী তীরে। যাহাঁ স্নান করি প্রভু যান

নদী পারে ॥ তাঁহা স্তম্ভ রোপণ কর মহাতীর্থ করি। নিত্য স্নান করিব তাঁহা তাঁহা যেন মরি। চতুঃদ্বারে করহ উত্তম নব্য বাস। রামানন্দ যাহ তুমি মহাপ্রভু পাশ ॥ সন্ধ্যাতে চলিবে প্রভু নৃপতি শুনিল। হস্তী উপর তাম্বু গৃহে স্ত্রীগণ চড়াইল ॥ প্রভু চলিবার পথে রহে সারি হঞা। সন্ধ্যাতে চলিলা প্রভু নিজগণ লঞা ॥ চিত্রোৎপলা নদী আসি ঘাটে কৈল স্নান। মহিষী সকল দেখে করয়ে প্রণাম ॥ প্রভুর দর্শনে সবে হৈল প্রেমময়। কৃষ্ণ কৃষ্ণ কহে নেত্রে অশ্রু বরিষয় ॥ এমন কৃপালু নাহি শুনি ত্রিভুবনে। কৃষ্ণপ্রেমা হয় যার দূর দরশনে ॥ নৌকাতে চড়িয়া প্রভু হৈল নদী পার। জ্যোৎস্নাবতী রাত্রো চলি আইলা চতুঃদ্বার ॥ রাত্রো তথা রহি প্রাতে স্নান কৃত্য কৈল।

হেন কালে জগন্নাথের মহাপ্রসাদ আইল ॥ রাজার আজ্ঞায় পড়িছা পাঠায় দিনে দিনে। বহুত প্রসাদ পাঠায় দিয়া বহুজনে ॥ স্বগণ সহিতে প্রভু প্রসাদ অঙ্গীকরি। উঠিয়া চলিলা প্রভু বলি হরি হরি ॥ রামানন্দ মঙ্গরাজ শ্রীহরি চন্দন। সঙ্গে সেবা করি চলে এই তিন জন ॥ প্রভু সঙ্গে পুরী গোসাঞি স্বরূপ দামোদর। জগদানন্দ মুকুন্দ গোবিন্দ কাশীশ্বর ॥ হরিদাস ঠাকুর আর পণ্ডিত বক্রেশ্বর। গোপীনাথাচার্য্য আর পণ্ডিত দামোদর ॥ রামাই নন্দাই আর বহু ভক্তগণ। প্রধান কহিল সবার কে করে গণন ॥ গদাধর পণ্ডিত তবে সঙ্গে চলিলা। ক্ষেত্র সন্যাস না ছাড়িহ প্রভু নিষেধিলা ॥ পণ্ডিত কহে যাহাঁ তুমি সেই নীলাচল। ক্ষেত্র সন্ন্যাস মোর যাউক রসাতল ॥ প্রভু কহে ইহাঁ কর গোপীনাথ সেবন। পণ্ডিত কহে

কোটি সেবা তৎ পাদ দর্শন ॥ প্রভু কহে সেবা ছাড়িবে আমায় লাগে দোষ। ইহা রহি সেবা কর আমার সন্তোষ ॥ পণ্ডিত কহে সব দোষ আমার উপর। তোমা সঙ্গে না যাইব যাব একেশ্বর ॥ আই দেখিতে যাবনা যাব তোমা লাগি। প্রতিজ্ঞা সেবা ত্যাগ দোষ তার আমি ভাগী ॥ এত বলি পণ্ডিত গোসাঞি পৃথক চলিলা। কটক আসি প্রভু তারে সঙ্গে আনাইলা ॥ পণ্ডিতের গৌরব প্রেম বুঝন না যায়। প্রতিজ্ঞা শ্রীকৃষ্ণ সেবা ছাড়িল তৃণ প্রায় ॥ তাহার চরিত্রে প্রভু অন্তরে সন্তোষ। তাহার হাতে ধরি কহে করি প্রণয় রোষ ॥ প্রতিজ্ঞা সেবা ছাড়িবে এ তোমার উদ্দেশ। সে সিদ্ধ হইল ছাড়ি আইলা দূর দেশ ॥ আমার সঙ্গে রহিতে চাহ বাঞ্ছ নিজ সুখ। তোমার দুই ধর্ম্ম

ভবানিতার্থঃ ॥ ১ ॥ ※ ॥ ※ ॥ স্বনিগমমিতি ॥ অয়ংগোবিন্দঃ স্বনিগমং নিজপ্রতিজ্ঞাবচনং। অপহায়ত্যক্ত্বা মৎপ্রতিজ্ঞাং মৎসত্যতাং ঋতং সত্যং। অধিকর্ত্তুং প্রতিপালিতুং





যায় আমার হয় দুঃখ ॥ মোর সুখ চাহ যদি নীলাচলে চল। আমার শপথ যদি আর কিছু বল ॥ এত বলি মহাপ্রভু নৌকাতে চড়িলা। মূর্চ্ছিত হইয়া তথা পণ্ডিত পড়িলা ॥ পণ্ডিত লঞা যাইতে সার্ব্বভৌমে আজ্ঞা দিলা। ভট্টাচার্য্য কহে উঠ ঐছে প্রভুর লীলা ॥ তুমি জান কৃষ্ণ নিজ প্রতিজ্ঞা করিলা। ভক্ত কৃপায় ভীষ্মের প্রতিজ্ঞা রাখিলা ॥ ※ ॥ তথাহি শ্রীমদ্ভাগবতে প্রথমস্কন্ধে নবমোধ্যায়ে চতুস্ত্রিংশ শ্লোকে যুধিষ্ঠিরংপ্রতি ভীষ্মবাক্যং। স্বনিগমমপহায়মৎপ্রতিজ্ঞা-মৃতমধিকর্ত্তুমবপ্লুতো রথস্থঃ। ধৃতরথচরণোঽভ্যগাচ্চলদ্গু র্হরিরিবহন্তুমিভং গতোত্তরীয়ঃ॥ ২ ॥ ※ ॥ এই মত প্রভু তোমার বিচ্ছেদ সহিয়া। তোমার প্রতিজ্ঞা রক্ষা কৈল যত্ন করিয়া ॥ এইমত কহি তারে প্রবোধ করিলা। দুই জনে শোকাকুল নীলাচলে আইলা ॥ প্রভু লাগি ধর্ম্ম কর্ম্ম ছাড়ে ভক্তগণ। ভক্ত ধর্ম্ম হানি প্রভুর না যায় সহন ॥ প্রেমের বিবর্ত্ত ইহা শুনে যেই জন। অচিরে মিলয়ে তারে চৈতন্য চরণ ॥ দুই রাজ পাত্র যেই প্রভু সঙ্গে যায়। যাজপুর আসি প্রভু তারে দিলেন বিদায় ॥ প্রভু বিদায় দিল রায় যায় তাঁর সনে। কৃষ্ণ কথা রামানন্দ সনে রাত্রি দিনে ॥ প্রতি গ্রামে রাজ আজ্ঞায় রাজ ভৃত্যগণ। নব্য গৃহে নানা দ্রব্য করয়ে সেবন ॥ এই মত চলি প্রভু রেমুণা আইলা। তথা হৈতে রামানন্দ রায়ে বিদায় দিলা ॥ ভূমিতে পড়িলা রায় নাহিক চেতন। রায় কোলে করি প্রভু করয়ে ক্রন্দন ॥ রায়ের বিদায় কথা না যায় সহন। কহিতে না পারি এই তাহার বর্ণন ॥ তবে ওড্র দেশ সীমা প্রভু চলি আইলা। তথা রাজা অধিকারী প্রভুরে মিলিলা ॥ দিন দুই চারি তিহোঁ করিল সেবন। আগে চলিবারে সেই কহে বিবরণ ॥ মদ্যপ যবন রাজার আগে অধিকার। তার ভয়ে পথে কেহ নারে চলিবার ॥ পিছলদা পর্য্যন্ত সব তার অধিকার। তার ভয়ে নদী কেহ হৈতে নারে পার ॥ দিন কথ রহ সন্ধি করি তাহা

রথস্থঃ ক্রৈকঃ অর্জ্জুনরথবাহকঃ অবপ্লুতউত্তীর্ণভবন্সন্ ধৃতরথচরণঃ ধৃতং রথচক্রং যেনসঃ। সাংহন্তুং নিমিত্তামপ্যভ্যগাৎ অভিগতিবান্। কইবইভং কঃসিং হন্তুংগচ্ছতিয়হরিরিব সিংহবদ্‌বত্যর্থঃ।

সনে। তবে সুখে নৌকাতে করাইব গমনে॥ সেইকালে সে যবনের এক অনুচর। উড়িয়া কটক আইল করি বেশান্তর॥ প্রভুর সেই অদ্ভুত চরিত্র দেখিয়া। হিন্দু চর কহে সেই যবন পাশ গিয়া॥ এক সন্ন্যাসী আইল জগন্নাথ হৈতে। অনেক সিদ্ধ পুরুষ হয় তাহার সহিতে॥ নিরন্তর করে সবে কৃষ্ণ সংকীর্ত্তন। সবে হাসে নাচে গায় করয়ে ক্রন্দন॥ লক্ষ লক্ষ লোক আইসে তাহা দেখিবারে। তারে দেখি পুনরপি যাইতে নারে ঘরে॥ সেহ সব লোক হয় বাউলের প্রায়। কৃষ্ণ কহি নাচে কান্দে গড়াগড়ি যায়॥ কহিবার কথা নহে দেখিলে সে জানি। তাহার প্রভাবে তারে ঈশ্বর করি মানি॥ এত কহি সেই চর হরি কৃষ্ণ গায়। হাসে কান্দে নাচে গায় বাউলের

প্রায়॥ এত শুনি যবনের মন ফিরি গেল। আপন বিশ্বাস উড়িয়া স্থানে পাঠাইল॥ বিশ্বাস আসিয়া প্রভুর চরণ বন্দিল। কৃষ্ণ কৃষ্ণ কহি প্রেমে বিহ্বল হইল॥ ধৈর্য্য হঞা উড়িয়া কহে নমস্করি। তোমা স্থানে পাঠাইল ম্লেচ্ছ অধিকারী॥ তুমি যদি আজ্ঞা দেহ এথাতে আসিয়া। যবন অধিকারী যায় প্রভুকে মিলিয়া॥ বহুত উৎকণ্ঠা তার করিয়াছে বিনয়। তোমা সনে এই সন্ধি নাহি যুদ্ধ ভয়॥ শুনি মহাপাত্র কহে হইয়া বিস্মর। মদ্যপ যবনের চিত্ত ঐছে কে কহয়॥ আপনে মহাপ্রভু তার মন ফিরাইল। দর্শন স্মরণে যার জগৎ তরিল॥ এত বলি বিশ্বাসেরে কহিল বচন। ভাগ্য তার আসি করুক প্রভুর দর্শন॥ প্রতীত করিয়া যদি নিরস্ত্র হইয়া। আসিবেক পাঁচ সাত ভৃত্য সঙ্গে লৈয়া॥ বিশ্বাস যাইয়া তারে সকল কহিল। হিন্দুবেশ

ধরি সেই যবন আইল॥ দূরে হৈতে প্রভু দেখে ভূমেতে পড়িয়া। দণ্ডবৎ করে অশ্রু পুলকিত হৈয়া॥ মহাপাত্র আনিল তারে করিয়া সম্মান। যোড় হাতে প্রভু আগে লয় কৃষ্ণ নাম॥ অধম যবন কুলে কেন জন্মাইলে। বিধি মোরে হিন্দু কুলে কেনে না জন্মাইলে॥ হিন্দু হৈলে পাতাম তোমার চরণ সন্নিধান। ব্যর্থ মোর এই দেহ যাউক পরাণ॥ এত শুনি মহাপাত্র আবিষ্ট হইয়া। প্রভুকে করেন স্তুতি চরণে ধরিয়া॥ চণ্ডাল পবিত্র যার শ্রীনাম শ্রবণে। হেন তোমার এই জীব পাইল দর্শনে॥ ইহার যে এই গতি কি ইহার বিস্ময়। তোমার দর্শন প্রভাব এই মত হয়॥ * ॥ তথাহি শ্রীমদ্ভাগবতে তৃতীয়স্কন্ধে ত্রয়স্ত্রিংশোধ্যায়ে ষষ্ঠ শ্লোকে কপিলদেবং প্রতি

কথম্ভূতঃ কৃষ্ণঃ। চলদ্ভূঃ পদভরেণ চলন্তীপৃথিবীযস্যসঃ। পুনঃ কথম্ভূতঃ গতোত্তরীয়োগতং পতিতং উত্তরীয়ং আচ্ছাদনীয়ং বস্ত্রং যস্মাৎসঃ॥ ২ ॥ * ॥ যন্নামেতি। হে ভগবন্ কপিলদেব।

দেবহূতী বাক্যং। যন্নামধেয় শ্রবণানুকীর্ত্তনাদ্যৎ প্রহ্বণাদ্যৎ স্মরণাদপিক্কচিৎ। শ্বাদোপিসদ্যঃ সবনায়কল্পতে, কুতঃ পুনস্তে ভগবন্ন্ দর্শনাৎ॥ ৩ ॥
॥ * ॥ * ॥ তবে মহাপ্রভু তারে কৃপা দৃষ্টি করি। আশ্বাসিয়া কহে তুমি কহ কৃষ্ণ হরি॥ সেই কহে মোরে যদি কৈলে অঙ্গীকার। এক আজ্ঞা দেহ সেবা করি যে তোমার॥ গো ব্রাহ্মণ বৈষ্ণব হিংসা করেছি অপার। সে পাপ হইতে মোর হউক নিস্তার॥ তবে মুকুন্দ দত্ত কহে শুন মহাশয়। গঙ্গা তীর যাইতে মহাপ্রভুর মন হয়॥ তাঁহা যাইতে কর তুমি সহায় প্রকার। এই বড় আজ্ঞা এই বড় উপকার॥ তবে সেই মহাপ্রভুর চরণ বন্দিয়া। সবার চরণ বন্দি চলে হৃষ্ট হঞা॥ মহাপাত্র তার সনে কৈল কোলাকোলি। অনেক সামগ্রী দিয়া করিল মিতালি॥ প্রাতঃকালে সেই বহু নৌকা সাজাইয়া। প্রভুকে আনিতে দিল বিশ্বাস পাঠাইয়া॥ মহাপাত্র চলি আইল মহাপ্রভুর সনে। ম্লেচ্ছ আসি কৈল প্রভুর চরণ বন্দনে॥ এক নবীন নৌকা তার মধ্যে ঘর। স্বগণ চড়াইল প্রভু তাহার উপর॥ মহাপাত্রে মহাপ্রভু করিল বিদায়। কান্দিতে কান্দিতে সেই তীরে রহি যায়॥ জল দস্যু ভয়ে সেই যবন চলিল। দশ নৌকা ভরি সেই সৈন্য সঙ্গে নিল॥ মন্ত্রেশ্বর দুষ্ট নদে পার করাইল। পিছলদা পর্য্যন্ত সেই যবন আইল॥ তারে বিদায় দিল প্রভু সেই গ্রাম হৈতে। সে কালে তার প্রেম চেষ্টা না পারি বর্ণিতে॥ অলৌকিক লীলা করে শ্রীকৃষ্ণ চৈতন্য। যেই ইহা শুনে তার জন্ম দেহ ধন্য॥ সেই নৌকা চলি প্রভু আইলা পাণিহাটি। নাবিকে পরাইল প্রভু নিজ কৃপা সাটী॥ প্রভু আইলা বলি লোকের হৈল কোলাহল। মনুষ্য ভরিল সব কিবা জল স্থল॥ রাঘব পণ্ডিত আসি প্রভু লঞা গেলা। পথে যাইতে লোক ভিড় কষ্ট সৃষ্ট্যে আইলা॥ এক দিন প্রভু তথা করিয়া নিবাস। প্রাতে কুমারহট্টে আইলা



যন্নামনামধেয়নামসমূহং তেষাং শ্রবণাৎঅনুকীর্ত্তনাৎ। যদেকবাৎ নাম্নাং প্রহ্বণাৎ আহ্বানাৎ কচিৎ কুত্রচিৎ যস্যনামস্মরণাৎশ্বাদোপিসনভক্ষোপিসদ্যস্তৎক্ষণাদেবসবনায়যজ্ঞযোগ্যায়কল্পতে-

যাঁহা শ্রীনিবাস ॥ তাঁহা হৈতে আগে গেলা শিবানন্দ ঘর। বাসুদেব গৃহে পাছে আইলা ঈশ্বর ॥ বাচস্পতি গৃহে প্রভু যে মত রহিলা। লোক ভিড় ভয়ে যৈছে কুলিয়া আইলা ॥ মাধব দাস গৃহে তথা শচীর নন্দন। লক্ষ কোটি লোক তথা পাইল দরশন ॥ সাত দিন রহি তথা লোক নিস্তারিলা। সব অপরাধিগণ প্রকারে তারিলা। শান্তিপুরাচার্য্য গৃহে ঐছে আইলা। শচীমাতা মিলি তাঁর দুঃখ খণ্ডাইলা ॥ তবে রামকেলী গ্রাম প্রভু যৈছে গেলা। নাটশালা হৈতে প্রভু পুনঃ ফিরি আইলা ॥ শান্তিপুরে পুনঃ কৈল দশ দিন বাস। বিস্তারি বর্ণিয়াছেন বৃন্দাবন দাস ॥ অতএব ইহা তার না কৈল বিস্তার। পুনরুক্তি হয় গ্রন্থ বাড়য়ে অপার ॥ তার মধ্যে মিলিলা

যৈছে রূপ সনাতন। নৃসিংহানন্দ কৈল যৈছে পথের সাজন ॥ সূত্র মধ্যে সেই লীলা আমিহ বর্ণিল। অতএব পুনঃ তাহা ইহাঁ না লিখিল ॥ পুনরপি প্রভু যদি শান্তিপুর আইলা। রঘুনাথ দাস আসি প্রভুরে মিলিলা ॥ হিরণ্য গোবর্দ্ধন নাম দুই সহোদর। সপ্ত গ্রাম বার লক্ষ মুদ্রার ঈশ্বর ॥ মহৈশ্বর্য্য যুক্ত দুঁহে বদান্য ব্রাহ্মণ্য। সদাচার সৎকুল ধার্ম্মিক অগ্রগণ্য ॥ নদীয়া বাসী ব্রাহ্মণের উপজীব্য প্রায়। অর্থ ভূমি গ্রাম দিয়া করেন সহায় ॥ নীলাম্বর চক্রবর্ত্তী আরাধ্য দুঁহার। চক্রবর্ত্তী করে দুহাঁর ভৃত্য ব্যবহার ॥ মিশ্র পুরন্দরের পূর্ব্বে করিয়াছেন সেবনে। অতএব প্রভু ভাল জানে দুই জনে ॥ সেই গোবর্দ্ধনের পুত্র রঘুনাথ দাস। বাল্য কাল হৈতে তিঁহো বিষয় উদাস ॥ সন্ন্যাস করি প্রভু যবে শান্তিপুর আইলা। তবে আসি রঘুনাথ প্রভুরে

মিলিলা ॥ প্রভুর চরণে পড়ে প্রেমাবিষ্ট হৈয়া। প্রভু পাদ স্পর্শ কৈল করুণা করিয়া ॥ তার পিতা সদা করে আচার্য্য সেবন। অতএব আচার্য্য তারে হৈলা প্রসন্ন ॥ আচার্য্য প্রসাদে পাইল প্রভুর উচ্ছিষ্ট পাত। প্রভুর চরণ দেখে দিন পাঁচ সাত ॥ প্রভু তারে বিদায় দিয়া গেলা নীলাচল। তিঁহো ঘরে আসি হৈল প্রেমেতে পাগল ॥ বার বার পলায় তিঁহো নীলাদ্রি যাইতে। পিতা তারে বান্ধি রাখে আনি পথ হৈতে ॥ পঞ্চ পাইক তাঁরে রাখে রাত্রি দিনে। চারি সেবক দুই ব্রাহ্মণ রহে তার সনে ॥ একাদশ জন তারে রাখে নিরন্তর। নীলাচল যাইতে না পায় দুঃখিত অন্তর ॥ এবে যদি মহাপ্রভু শান্তিপুর আইলা। শুনিয়া পিতারে রঘুনাথ নিবেদিলা ॥ আজ্ঞা

দেহ যাইয়া দেখি প্রভুর চরণ। অন্যথা না রহে মোর শরীরে জীবন॥ শুনি তার পিতা বহু লোক দ্রব্য দিয়া॥ পাঠাইল তারে শীঘ্র আসিহ করিয়া। সাত দিন শান্তিপুরে প্রভু সঙ্গে রহে। রাত্রি দিবসে এই মনঃ কথা কহে॥ রক্ষকের হাতে মুঞি কেমনে ছুটিব। কেমনে প্রভুর সঙ্গে নীলাচলে যাব॥ সর্ব্বজ্ঞ গৌরাঙ্গ প্রভু জানি তার মন। শিক্ষা রূপে কহে তারে আশ্বাস বচন॥ স্থির হঞা ঘরে যাহ না হও বাতুল। ক্রমে ক্রমে পায় লোক ভবসিন্ধু কূল॥ মর্কট বৈরাগ্য না কর লোক দেখাইয়া॥ যথা যোগ্য বিষয় ভুঞ্জ অনাসক্ত হঞা॥ অন্তর নিষ্ঠা কর বাহ্যে লোক ব্যবহার। অচিরাতে কৃষ্ণ তোমায় করিবে উদ্ধার॥ বৃন্দাবন দেখি যবে আসি

নীলাচলে। তবে তুমি আমা পাশ আসিহ কোন ছলে॥ সে ছলে সে কালে কৃষ্ণ স্ফুরাবে তোমারে। কৃষ্ণ কৃপা যারে তারে কে রাখিতে পারে॥ এত কহি মহাপ্রভু তারে বিদায় দিল। ঘরে আসি মহাপ্রভুর শিক্ষা আচরিল॥ বাহ্য বৈরাগ্য বাতুল সকল ছাড়িয়া। যথা যোগ্য কার্য্য করে অনাসক্ত হঞা॥ দেখি তার পিতা মাতা বড় সুখ পাইল। তাহার আবরণ কিছু শিথিল হইল॥ ইহা প্রভু একেক করি সব ভক্তগণ। অদ্বৈত নিত্যানন্দাদি যত ভক্ত জন॥ সবা আলিঙ্গন করি কহেন গোসাঞি। সবে আজ্ঞা দেহ আমি নীলাচলে যাই॥ সবা সহিত ইহা আমার হইল মিলন। এ বর্ষ নীলাদ্রি কেহ না করিহ গমন॥ ইহা হৈতে অবশ্য আমি বৃন্দাবন যাব। সবে আজ্ঞা দেহ তবে নির্ব্বিঘ্নে আসিব॥ মাতার চরণ ধরি বহু বিনয়

কৈল। বৃন্দাবন যাইতে তাঁর আজ্ঞা নিল॥ তবে নবদ্বীপে তাঁরে দিল পাঠাইয়া। নীলাদ্রি চলিলা সঙ্গে ভক্তগণ লঞা॥ সেই সব লোক পথে করেন সেবন। সুখে নীলাচল আইলা শচীর নন্দন॥ প্রভু আসি জগন্নাথ দরশন কৈল। মহাপ্রভু আইলা গ্রামে কোলাহল হৈল॥ আনন্দিত ভক্তগণ আসিয়া মিলিলা। প্রেম আলিঙ্গন প্রভু সবারে করিলা॥ কাশীমিশ্র রামানন্দ প্রদ্যুম্ন সার্ব্বভৌম। বাণীনাথ শিখী আদি যত ভক্তগণ॥ গদাধর পণ্ডিত আসি প্রভুরে মিলিলা। সবার অগ্রেতে প্রভু কহিতে লাগিলা॥ বৃন্দাবন যাব আমি গৌড়দেশ দিয়া। নিজ মাতার গঙ্গার চরণ দেখিয়া॥ এত মনে করি কৈল গৌড়েরে গমন। সহস্রেক সঙ্গে হৈল নিজ ভক্তগণ॥ লক্ষ লক্ষ

লোক আইসে কৌতুক দেখিতে। লোকের সংঘট্টে পথ না পারি চলিতে॥ যথা রহি তথা ঘর প্রাচীর হয় চূর্ণ। যথা নেত্র পড়ে তথা লোক দেখি পূর্ণ॥ কষ্ট সৃষ্ট্যে করি গেলাম রামকেলী গ্রাম। আমার ঠাঞি আইলা রূপ সনাতন নাম॥ দুই ভাই ভক্তরাজ কৃষ্ণ কৃপাপাত্র। ব্যবহারে রাজমন্ত্রী হয় রাজ পাত্র॥ বিদ্যা ভক্তি বুদ্ধি বলে পরম প্রবীণ। তভু আপনাকে মানে তৃণ হৈতে হীন॥ তার দৈন্য দেখি শুনি পাষাণ বিদরে। আমি তুষ্ট হঞা তবে কহিল তাহারে॥ উত্তম হঞা হীন করি মান আপনারে। অচিরে করিবে কৃষ্ণ তোমার উদ্ধারে॥ এত কহি আমি যবে বিদায় তারে দিল। গমনকালে সনাতন প্রহেলী কহিল॥ যার সঙ্গে হয় এই লোক লক্ষ

কোটি। বৃন্দাবন যাবার এই নহে পরিপাটী॥ তবে আমি শুনিল মাত্র না কৈল অবধান। প্রাতে চলি আইলাম কানাইর নাটশাল গ্রাম॥ রাত্রি কালে মনে আমি বিচার করিল। সনাতন মোরে কিবা প্রহেলী কহিল॥ ভালত কহিল মোর এত লোক সঙ্গে। লোক দেখি কহিবে মোরে এই এক ঢঙ্গে॥ দুর্ল্লভ দুর্গম সেই নির্জ্জন বৃন্দাবন। একাকী যাইব কিবা সঙ্গে এক জন॥ মাধবেন্দ্র পুরী তথা গেলা একেশ্বরে। বাদিয়ার বাজি পাতি চলিলাম তথারে॥ বৃন্দাবন যাব কাহাঁ একাকী হইয়া। সৈন্য সঙ্গে চলিয়াছি ঢাক বাজাইয়া॥ ধিক ধিক আপনাকে বলি হইলাম অস্থির। নিবৃত্ত হইয়া পুনঃ আইলাম গঙ্গাতীর॥ ভক্তগণে রাখিয়া আইনু স্থানে স্থানে। আমা সঙ্গে আইল সবে পাঁচ ছয় জনে॥ নির্ব্বিঘ্নে ইবে কৈছে যাব বৃন্দাবনে।

সবে মেলি যুক্তি দেহ হইয়া পরসন্নে॥ গদাধরে ছাড়ি গেনু ইহঁ দুঃখ পাইল। সেই হেতু বৃন্দাবন যাইতে নারিল॥ তবে গদাধর পণ্ডিত প্রেমাবিষ্ট হঞা। প্রভু পাদ ধরি কহে বিনয় করিয়া॥ তুমি যাহাঁ যাহাঁ রহ তাঁহা বৃন্দাবন। তাঁহা যমুনা গঙ্গা সর্ব্ব তীর্থগণ॥ তভু বৃন্দাবন যাহ লোক শিক্ষাইতে। সেইত করিবে তোমার যেই লয় চিত্তে॥ এই আগে আইল প্রভু বর্ষা চারি মাস। এই চারি মাস কর নীলাচলে বাস॥ পাছে সেই আচরিবা যেই তোমার মন। আপন ইচ্ছায় চল রহ কে করে বারণ॥ শুনি সব ভক্ত কহে প্রভুর চরণে। সবাকার ইচ্ছা পণ্ডিত কৈল নিবেদনে॥ সবার ইচ্ছায় প্রভু চারি মাস রহিলা। শুনিয়া প্রতাপরুদ্র আনন্দিত হৈলা॥ সেই দিন

যঁনাতেইত্যর্থঃ। নুভো হে ভগবন্ পুনস্তেত্তবদর্শনাৎ কুতঃ কিং ভবত্তিনাহংবেত্তি॥ ৩ ॥ ইতি মধ্যখণ্ডে ষোড়শ পরিচ্ছেদঃ॥ ১৬ ॥ * ॥ * ॥ গচ্ছন্নিতি। গৌরোবৃন্দাবনং

গদাধর কৈল নিমন্ত্রণ। তাঁহা ভিক্ষা কৈল প্রভু লঞা ভক্তগণ॥ ভিক্ষাতে পণ্ডিতের স্নেহ প্রভুর আস্বাদন। মনুষ্যের শক্ত্যে দুই না যায় বর্ণন॥ এই মত গৌরলীলা অনন্ত অপার। সংক্ষেপে কহিয়ে কথন না যায় বিস্তার॥ সহস্র বদনে কহে আপনে অনন্ত। তভু এক লীলার তিঁহ নাহি পায় অন্ত॥ শ্রীরূপ রঘুনাথ পদে যার আশ। চৈতন্য চরিতামৃত কহে কৃষ্ণদাস॥ * ॥ ইতি শ্রীচৈতন্যচরিতামৃতে মধ্যমখণ্ডে পুনর্গৌড়গমন বিলাসো নাম ষোড়শঃ পরিচ্ছেদঃ॥ ১৬ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥

গ্রন্থকারস্য। গচ্ছন্ বৃন্দাবনং গৌরো ব্যাঘ্রেভৈনখগান্ বনে। প্রেমোন্মত্তান্ সহোন্মৃত্যান্ বিদধে কৃষ্ণজল্পিনঃ॥ ১ ॥ * ॥ * ॥

জয় জয় গৌরচন্দ্র জয় নিত্যানন্দ। জয়াদ্বৈতচন্দ্র জয় গৌরভক্ত বৃন্দ॥ শরৎকাল হৈল প্রভুর চলিতে হৈল মতি। রামানন্দ স্বরূপ সঙ্গে নিভৃতে যুকতি॥ মোর সহায় কর যদি তুমি দুই জন। তবে আমি যাই দেখি শ্রীবৃন্দাবন॥ রাত্র্যে উঠি বন পথে পলাইয়া যাব। একাকী যাইব কাহো সঙ্গে না লইব॥ কেহ যদি সঙ্গে লৈতে পাছে উঠি ধায়। সবাকে রাখিবে যেন কেহ নাহি যায়॥ প্রসন্ন হৈঞা আজ্ঞা দিবা না মানিবা দুঃখ। তোমা সবার সুখে পথে হবে মোর সুখ॥ দুইজন কহে তুমি ঈশ্বর স্বতন্ত্র। যেই ইচ্ছা সেই করিবা নহ পরতন্ত্র॥ কিন্তু আমার দুহাঁর শুন এক নিবেদনে। তোমার সুখে আমার সুখ কহিলে আপনে॥ আমা দুহাঁর মনে তবে বড় সুখ হয়। এক নিবেদন যদি ধর দয়াময়॥ উত্তম ব্রাহ্মণ এক সঙ্গ অবশ্য চাহি। ভিক্ষাকরি ভিক্ষা দিবে যাবে পাত্র বহি॥ বনপথে যাইতে নাহি ভোজান্ন ব্রাহ্মণ। আজ্ঞাকর সঙ্গে চলে বিপ্র এক জন॥ প্রভু কহে নিজ সঙ্গী কাহো না লইব। এক জনে নিলে আনের মনে দুঃখ হব॥ নূতন সঙ্গে হইবে স্নিগ্ধ যার মন। ঐছে যবে পাই তবে লই এক জন॥ স্বরূপ কহে এই বলভদ্র ভট্টাচার্য্য।

বঙ্গন্গনবনেবনপশিব্যাঘ্রং সিংহবিশেষঃ। ইভহস্তিইনমৃগখগপক্ষীন্। এতান্ সর্ব্বান্ প্রমত্তান্ প্রেমাবিষ্টান্ বিদধেকারিতবান্তান্ কিম্ভূতান্ সহোন্মৃত্যানপ্রভুনাসার্দ্ধমুম্ৎতান্ উদ্দণ্ডনর্ত্তনং কৃতবন্তঃ।

পুনঃ কণ্ঠস্থতান্ কৃষ্ণজল্পিনঃ কৃষ্ণনামজল্পিকান্ ॥ ১ ॥ * ॥ * ॥ ধন্যাইতি। মূঢ়মতয়োপিমূঢ়াঅজ্ঞানামতিবুদ্ধির্যাসাং এতাঃ সর্ব্বাঃ হরিণ্যঃ। মৃগবধ্বঃ ধন্যাঃ ভবন্তি। যাঃ হরিণ্যঃ নন্দ-

তোমাতে সুস্নিগ্ধ বড় পণ্ডিত সাধু আর্য্য ॥ প্রথমেই তোমা সঙ্গে আইলা গৌড় হৈতে। ইহার ইচ্ছায় আছে সর্ব্ব তীর্থ করিতে ॥ ইহার সঙ্গে আছে
বিপ্র এক ভৃত্য। ইহো পথে করিবেন সেবা ভিক্ষাকৃত্য ॥ ইহা সঙ্গে লহ যদি সবার হয় সুখ। বনপথে যাইতে তোমার নাই কোন দুঃখ ॥ এই বিপ্র
বহি নিবে বস্ত্রাম্বু ভাজন। ভট্টাচার্য্য ভিক্ষা দিবে করি ভিক্ষাটন ॥ তাহার বচন প্রভু অঙ্গীকার কৈল। বলভদ্র ভট্টাচার্য্য সঙ্গে করি নিল ॥ পূর্ব্বরাত্র্যে
জগন্নাথ দেখি আজ্ঞা লঞা। শেষ রাত্র্যে উঠি প্রভু চলিলা লুকাইয়া ॥ প্রাতঃকালে ভক্তগণ প্রভু না দেখিয়া। অন্বেষণ করি ফিরে ব্যাকুল হইয়া ॥
স্বরূপ গোসাঞি সবায় কৈল নিবারণ। নিবৃত্ত হই রহে সবে জানি প্রভুর মন ॥ প্রসিদ্ধ পথ ছাড়ি প্রভু উপপথে চলিলা। কটক ডাহিনে করি বনে
প্রবেশিলা ॥ নির্জ্জন বনে চলে প্রভু কৃষ্ণনাম লঞা। হস্তী ব্যাঘ্র পথ ছাড়ে প্রভুকে দেখিয়া ॥ পালে পালে ব্যাঘ্র হস্তী গণ্ডার শূকর গণ। তার মধ্যে
আবেশে প্রভু করিলা গমন ॥ দেখি ভট্টাচার্য্যের মনে হয় মহা ভয়। প্রভুর প্রতাপে তারা এক পাশ হয় ॥ এক দিন পথে ব্যাঘ্র করিয়াছে শয়ন।
আবেশে তার গায়ে প্রভুর লাগিল চরণ ॥ প্রভু কহে কহ কৃষ্ণ ব্যাঘ্র উঠিল। কৃষ্ণ কৃষ্ণ কহি ব্যাঘ্র নাচিতে লাগিল ॥ আর দিনে মহাপ্রভু করে নদী
স্নান। মত্ত হস্তীযূথ আইল করিতে জলপান ॥ প্রভু জলে কৃত্যকরে আগে হস্তী আইলা। কৃষ্ণ কহ বলি প্রভু জল ফেলি মাইলা ॥ সেই জল
বিন্দুকণা লাগে যার গায়। সেই কৃষ্ণ কৃষ্ণ কহে প্রেমে নাচে গায় ॥ কেহ ভূমি পড়ে কেহ করয়ে চীৎকার। দেখি ভট্টাচার্য্যের মনে হয় চমৎকার ॥
পথে যাইতে করে প্রভু উচ্চ সংকীর্ত্তন। মধুর কণ্ঠধ্বনি শুনি আইসে মৃগীগণ ॥ ডাহিনে বামে ধ্বনি শুনি যায় প্রভু সঙ্গে। প্রভু তার অঙ্গমুছে শ্লোক
পড়ে রঙ্গে ॥ * ॥ তথাহি শ্রীমদ্ভাগবতে দশমস্কন্ধে এক বিংশোধ্যায়ে একাদশ শ্লোকে বেণুগীতং শ্রুত্বা গোপী বাক্যং। ধন্যাঃ স্মমূঢ়মতয়োপি

নন্দনং। উপাত্তদর্শনং কৃতবত্যঃ কণ্ঠস্থতং নন্দনন্দনং বিচিত্রবেশং মনোহরাকল্পং তাঃ হরিণ্যঃ। বেণুরণিতং বেণুগানং। আকর্ণ্য শ্রুত্বা ক্রপসারেণ মৃগবিশেষেণ সহবর্ত্তমানাঃ সত্যঃ। প্রণয়াবলোকৈঃ প্রেমা-

স্মিতদৃষ্টিভিঃ করণৈর্বিরচিতাং রচনীয়াং পূজাং সেবাং দধুঃ কৃতবত্যইত্যর্থঃ।। ২ ।। * ।। * ।। বৃন্দাবনবর্ণনে।। যত্রেতি।। হে প্রভো যত্র বৃন্দাবনেমৃগাদয়ঃ মৃগসিংহাদয়ঃ সর্ব্বে মিত্রাণি



হরিণ্যএতা, যানন্দনন্দনমুপাত্ত বিচিত্র বেশং। আকর্ণ্য বেণুরণিতং সহ কৃষ্ণসারাঃ পূজাংদধুর্বিরচিতাং প্রণয়াবলোকৈঃ।। ২ ।। * ।। * ।। হেনকালে ব্যাঘ্র তথা আইল পাঁচ সাত। ব্যাঘ্র মৃগী মিলি চলে মহাপ্রভুর সাত।। দেখি মহাপ্রভুর বৃন্দাবন স্মৃতি হৈল। বৃন্দাবন গুণ বর্ণন শ্লোক পঢ়িল।। তথাহি শ্রীমদ্ভাগবতে দশমস্কন্ধে ত্রয়োদশোধ্যায়ে পঞ্চ পঞ্চাশৎ শ্লোকে পরীক্ষিতং প্রতি শুকবাক্যং। যত্রনৈসর্গ দুর্ব্বৈরাঃ সহাসন্ নৃমৃগাদয়ঃ। মিত্রাণী বাজিতাবাস দ্রুতরুট্‌তর্ষাদিকে।। ৩ ।। * ।। * ।। কৃষ্ণ কৃষ্ণ কহ করি প্রভু যবে বৈল। কৃষ্ণ কহি ব্যাঘ্র মৃগ নাচিতে লাগিল।। নাচে কুন্দে ব্যাঘ্রগণ মৃগীগণ সঙ্গে। বলভদ্র ভট্টাচার্য্য দেখে অপূর্ব্ব রঙ্গে।। ব্যাঘ্র মৃগ অন্যোন্যে করে আলিঙ্গন। মুখে মুখ দিয়া করে অন্যোন্য চুম্বন।। কৌতুক দেখিয়া প্রভু হাসিতে লাগিলা। তাসবাকে তাঁহা ছাড়ি আগে চলি গেলা।। ময়ূরাদি পক্ষিগণ প্রভুকে দেখিয়া। সঙ্গে চলে কৃষ্ণ বলে নাচে মত্ত হঞা।। হরি বোল বলি প্রভু করে উচ্চ ধ্বনি। বৃক্ষলতা প্রফুল্লিত সেই ধ্বনি শুনি।। ঝারিখণ্ডে স্থাবর জঙ্গম আছে যত। কৃষ্ণ নাম দিয়া কৈল প্রেমেতে উন্মত্ত।। যেই গ্রাম দিয়া যান যাঁহা করেন স্থিতি। সে সব গ্রামের লোকের হয় প্রেমভক্তি।। কেহ যদি তার মুখে শুনে কৃষ্ণ নাম। তার মুখে আন শুনে তার মুখে আন।। সবে কৃষ্ণ হরি বলি নাচে কান্দে হাসে। পরম্পরায় বৈষ্ণব হৈল সর্ব্ব দেশে।। যদ্যপি প্রভু লোক সঙ্ঘট্টের ত্রাসে। প্রেম গুপ্ত করে বাহিরে না করে প্রকাশে।। তথাপি তাঁর দর্শন শ্রবণ প্রভাবে। সকল দেশের লোক হইল বৈষ্ণবে।। গৌড় বঙ্গ উৎকল দক্ষিণ দেশে গিয়া। লোক নিস্তার কৈল আপনে ভ্রমিয়া।। মথুরা যাবার ছলে আসি ঝারিখণ্ড। ভিল্লপ্রায় লোক তাহা পরম পাষণ্ড।। নাম প্রেম দিয়া কৈল সবার নিস্তার। চৈতন্যের 

ইবসহ একত্রআসন্ অস্থিতবন্তঃ। কথম্ভূতাঃ। নৈসর্গদুর্ব্বৈরাঃ স্বস্বভাবেন নির্হিংসকাঃ সিংহমৃগাদয়এক্একত্রবসন্তীত্যর্থঃ। কথম্ভূতেবনে অজিতস্য গোবিন্দস্য বাসেনদ্রুতাঃ পার্শাদিতারুট্‌তর্ষাদয়ঃ

গূঢ় লীলা বুঝিতে শক্তি কার ॥ বন দেখি ভ্রম এই হয় বৃন্দাবন। শৈল দেখি মনে হয় সেই গোবর্দ্ধন ॥ যাঁহা নদী দেখে তাহা মানয়ে কালিন্দী। মহা প্রেমাবেশে নাচে প্রভু পড়ে কান্দি ॥ পথে যাইতে ভট্টাচার্য্য শাক মূল ফল। যাহা যেই পায়েন তাহা লয়েন সকল ॥ যে গ্রামে রহেন প্রভু তথায় ব্রাহ্মণ। পাঁচ সাতজন আসি করেন নিমন্ত্রণ ॥ কেহ অন্ন আনি দেয় ভট্টাচার্য্য স্থানে। কেহ দুগ্ধ দধি কেহ ঘৃত খণ্ড আনে ॥ যাঁহা বিপ্র নাহি তাহা শূদ্র মহাজন। আসি সবে ভট্টাচার্য্যে করে নিমন্ত্রণ ॥ ভট্টাচার্য্য পাক করে বন্য ব্যঞ্জন। বন্য ব্যঞ্জনে প্রভুর আনন্দিত মন ॥ দুই চারি দিনের অন্ন রাখেন সংহতি। যাহা শূন্য বন লোকের নাহিক বসতি ॥ তাহা সেই অন্ন ভট্টা-

চার্য্য করে পাক। ফলমূলে ব্যঞ্জন করে বন্য নানা শাক ॥ পরম সন্তোষ প্রভুর বন্য ভোজনে। মহাসুখ পান যে দিন রহেন নির্জ্জনে ॥ ভট্টাচার্য্য সেবা করে স্নেহে যৈছে দাস। তার বিপ্র বহে জল পাত্র বহির্বাস ॥ নির্ঝরেতে উষ্ণোদকে স্নান তিন বার। দুই সন্ধ্যা অগ্নিতাপে কাষ্ঠ অপার ॥ নিরন্তর প্রেমাবেশে নির্জ্জনে গমন। সুখ অনুভবি প্রভু কহেন বচন ॥ শুন ভট্টাচার্য্য আমি গেলাম বহু দেশ। বনপথে সুখের কাহা নাহি লবলেশ ॥ কৃষ্ণ কৃপালু আমায় বহু কৃপা কৈল। বনপথ আনি আমায় বড় সুখ দিল ॥ পূর্ব্বে বৃন্দাবন যাইতে করিলাম বিচার। মাতা গঙ্গা ভক্তগণ দেখিব একবার ॥ ভক্তগণ সঙ্গে

অবশ্য করিব মিলন। ভক্তগণ সঙ্গে লয়ে যাব বৃন্দাবন ॥ এত ভাবি গৌড়দেশে করিল গমন। মাতা গঙ্গা ভক্ত দেখি সুখি হৈল মন ॥ ভক্তগণ লঞা তবে চলিলাম রঙ্গে। লক্ষকোটি লোক তাহা হৈল আমা সঙ্গে ॥ সনাতন মুখে কৃষ্ণ আমা শিক্ষাইলা। তাহা বিঘ্ন করি বনপথে লঞা আইলা ॥ কৃপার সমুদ্র দীন হীন দয়াময়। কৃষ্ণ কৃপা বিনা কোন সুখ নাহি হয় ॥ ভট্টাচার্য্য আলিঙ্গিয়া তাহারে কহিল। তোমার প্রসাদে আমি এত সুখ পাইল ॥ তিঁহো কহে তুমি কৃষ্ণ তুমি দয়াময়। অধম জীব মুঞি মোরে হইলা সদয় ॥ মুঞি ছার মোরে তুমি সঙ্গে লঞা আইলা। কৃপা করি মোর হাতে প্রভু ভিক্ষা কৈলা ॥ অধম কাকেরে কৈলা গরুড় সমান। স্বতন্ত্র ঈশ্বর তুমি স্বয়ং

ক্রোধলোভাদয়ঃ পাসরিতাস্বিশ্বিন॥ ৩ ॥ * ॥ মূকমিতি॥ তৎপরমানন্দমাধবং মহানন্দস্বরূপমোবিন্দং বন্দেহহং নির্ম্মঞ্জনংযামীতার্থঃ। যদ্বসমাধবস্য কৃপাকর্ত্তা মূকবোবন্নিতিবাচালংবাবদূকং

ভগবান॥ * ॥ তথাহি ভাবার্থ দীপিকায়াং শ্রীমদ্ভাগবতে প্রথম শ্লোকঃ ব্যাখ্যারম্ভে তৃতীয় শ্লোকে শ্রীধরস্বামি বাক্যং। মূকং করোতি বাচালং পঙ্গুং লঙ্ঘয়তে গিরিং। যৎকৃপা তমহং বন্দে পরমানন্দ মাধবং॥ ৪ ॥ * ॥ * ॥ এই মত বলভদ্র করেন স্তবন। প্রেম সেবা করি তুষ্ট কৈল প্রভুর মন॥ এই মত নানা সুখে প্রভু আইলা কাশী। মধ্যাহ্ন স্নান কৈল মণিকর্ণিকারে আসি॥ সেই কালে তপন মিশ্র করে গঙ্গাস্নান। প্রভু দেখি হৈল তার বিস্ময় কিছু জ্ঞান॥ পূর্ব্বে শুনিয়াছি প্রভু করিয়াছে সন্ন্যাস। নিশ্চয় করিলে হয় হৃদয়ে উল্লাস॥ প্রভুর চরণ ধরি করেন রোদন। প্রভু তারে উঠা-ইয়া কৈল আলিঙ্গন॥ প্রভু লঞা গেলা বিশ্বেশ্বর দরশনে। তবে আসি দেখে বিন্দু মাধব চরণে॥ ঘরে লঞা আইলা প্রভুকে আনন্দিত হঞা। সেবা করে নৃত্য করে বস্ত্র উড়াইয়া॥ প্রভুর চরণোদক সবংশে কৈল পান। ভট্টাচার্য্যের পূজা কৈল করিয়া সম্মান॥ প্রভুরে নিমন্ত্রণ করি ঘরে ভিক্ষা দিল। বলভদ্র ভট্টাচার্য্যে পাক করাইল॥ ভিক্ষা করি মহাপ্রভু করিলা শয়ন। মিশ্র পুত্র রঘু করে পাদ সম্বাহন॥ প্রভুর শেষান্ন মিশ্র সবংশে খাইলা। প্রভু আইলা শুনি চন্দ্রশেখর আইলা॥ মিশ্রের সখা তিঁহো প্রভুর পূর্ব্বদাস। বৈদ্যজাতি লিখন বৃত্তি বারাণসী বাস॥ আসি প্রভুর পদে পড়ি করেন রোদন। প্রভু তারে কৃপায় উঠি কৈল আলিঙ্গন॥ চন্দ্রশেখর কহে প্রভু বড় কৃপা কৈলা। আপনে আসিয়া ভৃত্যে দরশন দিলা॥ আপন প্রারব্ধে বসি বারাণসী স্থানে। মায়া ব্রহ্ম শব্দ বিনা নাহি শুনি কানে॥ ষড় দর্শন ব্যাখ্যা বিনা কথা নাহি এথা। মিশ্র কৃপা করি মোরে শুনান কৃষ্ণ কথা॥ নিরন্তর দুহেঁ চিন্তি তোমার চরণ। সর্ব্বজ্ঞ ঈশ্বর তুমি দিলা দরশন॥ শুনি মহাপ্রভু যাবে শ্রীবৃন্দাবন। দিনকত রহি তার ভৃত্য দুই জন॥ মিশ্র কহে প্রভু যাবৎ কাশীতে

করোতি। যৎকৃপাকর্ত্তা পঙ্গুমন্ধুং গিরিং পর্ব্বতং লংঘয়তি উত্তীর্ণং কারয়তি॥ ৪ ॥ * ॥ [illegible]

রহিবা। মোর নিমন্ত্রণ বিনা অন্য না মানিবা॥ এই মত মহাপ্রভু দুই ভৃত্যের বশে। ইচ্ছা নাহি তভু তথা রহিল দিনদশে॥ মহারাষ্ট্রী বিপ্র আইসে প্রভু দেখিবারে। প্রভুর রূপ প্রেম দেখি হয় চমৎকারে॥ বিপ্র সব নিমন্ত্রয় প্রভু নাহি মানে। প্রভু কহে আজি মোর হয়েছে নিমন্ত্রণে॥ এই মত প্রতি দিন করেন বঞ্চন। সন্ন্যাসীর সঙ্গ ভয়ে না মানে নিমন্ত্রণ॥ প্রকাশানন্দ শ্রীপাদ সভাতে বসিয়া। বেদান্ত পড়ান বহু শিষ্যগণ লঞা॥ এক বিপ্র দেখি আইলা প্রভুর ব্যবহার। প্রকাশানন্দ আগে কহে চরিত্র তাঁহার॥ এক সন্ন্যাসী আইলা জগন্নাথ হৈতে। তাহার মহিমা প্রতাপ না পারি বর্ণিতে॥ প্রকাণ্ড শরীর শুদ্ধ কাঞ্চন বরণ। আজানু লম্বিত ভুজ কমল নয়ন॥ যত

কিছু ঈশ্বরের সর্ব্ব সল্লক্ষণ। সকল দেখিয়ে তাথে অদ্ভুত কথন॥ তাহা দেখি জ্ঞান হয়ে এই নারায়ণ। যেই তারে দেখে করে কৃষ্ণ সংকীর্ত্তন॥ মহাভাগবত লক্ষণ শুনি ভাগবতে। সে সব লক্ষণ প্রকট দেখিয়া তাহাতে॥ নিরন্তর কৃষ্ণ নাম জিহ্বা তাঁর গায়। দুই নেত্রে অশ্রু বহে গঙ্গাধারা প্রায়॥ ক্ষণে নাচে হাসে গায় করয়ে ক্রন্দন। ক্ষণে হুহুঙ্কার করে সিংহের গর্জ্জন॥ জগত মঙ্গল তাঁর কৃষ্ণচৈতন্য নাম। নাম রূপ গুণ তাঁর সব অনুপাম॥ দেখিলে সে জানি তাঁরে ঈশ্বরের রীতি। অলৌকিক কথা শুনি কে করে প্রতীতি॥ শুনিয়া প্রকাশানন্দ বহুত হাসিলা। বিপ্রে উপহাস করি কহিতে লাগিলা॥ শুনিয়াছি গৌড়দেশে সন্ন্যাসী ভাবক। কেশব ভারতী শিষ্য লোক প্রতারক॥ চৈতন্য নাম তার ভাবকগণ লঞা। দেশে দেশে গ্রামে গ্রামে বুলে নাচাইয়া॥ যেই তারে দেখে সেই ঈশ্বর করি কহে। ঐছে মোহন বিদ্যা যে দেখে সে মোহে॥ সার্ব্বভৌম ভট্টাচার্য্য পণ্ডিত প্রবল। শুনি চৈতন্যের সঙ্গে হইল পাগল॥ সন্ন্যাসী নাম মাত্র মহা ইন্দ্রজালী। কাশীপুরে না বিকাবে তার ভাবকালী॥ বেদান্ত শ্রবণ কর না যাইহ তার পাশ। উচ্ছৃঙ্খল লোক সঙ্গে দুই লোক নাশ॥ এত শুনি সেই বিপ্র মহাদুঃখ পাইল। কৃষ্ণকৃষ্ণ কহি তথা হৈতে উঠি গেল॥ প্রভুর দর্শনে শুদ্ধ হঞাছে তার মন। প্রভু আগে দুঃখি হঞা কহে বিবরণ॥ শুনি মহাপ্রভু তবে ঈষৎ হাসিলা। পুনরপি সেই বিপ্র প্রভুরে পুছিলা॥ তার আগে যবে আমি তোমার নাম লইল। সেহ তোমার নাম জানে আপনে কহিল॥ তোমার দোষ করিতে করে নামের

পুনঃ কথম্ভূতঃ পূর্ণশুদ্ধঃ পরিপূর্ণ নির্ম্মলঃ। পুনঃ কথম্ভূতোনিত্যমুক্তশুদ্ধসত্ত্বঃ। অতএব নামনামিনোর্দ্বয়োরভিন্নত্বা একাত্মৈকস্বরূপঃ।। ৫ ।। ৠ ।। ৠ ।। অতঃ শ্রীকৃষ্ণনামেতি।। অতএব প্রাকৃতোজ্রৈয়ঃ কর্ত্তৃভূতৈঃ শ্রীকৃষ্ণনামাদিগ্রাহ্যং গ্রহণীয়ংনভবেৎ। সেবোন্মুখে সেবা উন্মুখজনস্য নামোচ্চারণারম্ভজিহ্বাদৌস্বয়মেবহিনিশ্চিতং অমষ্টৈং নামস্ফুরতি স্ফুটীয়ংসম্ভবতি।। ৬ ।। ।।

উদ্ধার। চৈতন্য চৈতন্য করি কহে তিন বার।। তিন বারে কৃষ্ণ নাম না আইল তার মুখে। অবজ্ঞাতে নাম লয় শুনি পাই দুঃখে।। ইহার কারণ মোরে কহ কৃপা করি। তোমা দেখি মুখ মোর বোলে কৃষ্ণ হরি।। প্রভু কহে মায়াবাদী কৃষ্ণ অপরাধী। ব্রহ্ম আত্মা চৈতন্য কহে নিরবধি।। অতএব তার মুখে না আইসে কৃষ্ণনাম। কৃষ্ণ নাম কৃষ্ণ স্বরূপ দুইত সমান।। নাম বিগ্রহ স্বরূপ তিন এক রূপ। তিন ভেদ নাহি তিন চিদানন্দ রূপ।। দেহ দেহীর নাম নামীর কৃষ্ণে নাহি ভেদ। জীবের ধর্ম্মনাম দেহ স্বরূপ বিভেদ।। ৠ ।। তথাহি হরিভক্তি বিলাসস্যৈকাদশ বিলাসে উনসপ্তত্যাধিক দ্বিশতাঙ্কধৃত বিষ্ণু-ধর্ম্মোত্তর বচনং। নাম চিন্তামণিঃকৃষ্ণ শ্চৈতন্য রসবিগ্রহঃ। পূর্ণঃ শুদ্ধো নিত্যমুক্তোঽভিন্নত্বান্নাম নামিনোঃ।। ৫ ।। ৠ ।। ৠ ।। অতএব কৃষ্ণের নাম দেহ বিলাস। প্রাকৃতেন্দ্রিয় গ্রাহ্য নহে হয় স্বপ্রকাশ।। কৃষ্ণনাম কৃষ্ণ গুণ কৃষ্ণলীলা বৃন্দ। কৃষ্ণের স্বরূপ সম সব চিদানন্দ।। ৠ ।। তথাহি ভক্তি-রসামৃতসিন্ধৌ পূর্ব্ববিভাগে সাধনভক্তিলহর্য্যাং ষড়শীতি শ্লোকে শ্রীরূপ গোস্বামিবাক্যং। অতঃ শ্রীকৃষ্ণ নামাদিনভবেদ্গ্রাহ্যমিন্দ্রিয়ৈঃ। সেবোন্মুখেহি জিহ্বাদৌ স্বয়মেব স্ফুরত্যদঃ।। ৬ ।। ৠ ।। ৠ ।। ব্রহ্মানন্দ হৈতে পূর্ণানন্দ লীলারস। ব্রহ্মজ্ঞানী আকর্ষিয়া করে আত্ম বশ।। ৠ ।। তথাহি শ্রীমদ্ভাগবতে দ্বাদশস্কন্ধে দ্বাদশোধ্যায়ে দ্বিপঞ্চাশৎ শ্লোকে সৌনকাদীন্ প্রতি সূত বাক্যং। স্বসুখ নিভৃতচেতাস্তদ্ব্যুদস্তান্যভাবো; প্যজিত রুচির লীলা- 

কৃষ্টসারস্তদীয়ং। ব্যতনুত কৃপয়া যস্তত্ত্বদীপং পুরাণং তমখিলবৃজিনঘ্নং ব্যাসসূনুং নতোঽস্মি।। ৭ ।।

ঘমুখেতি। তৎ ব্যাসসূনুং শুকদেবং নতোস্মিপ্রণতোভবামি। যঃ শ্রীশুকঃ। তদীয়ং কৃষ্ণলীলাগুণচরিত্রং তত্ত্বদীপং। উপাসনারূপপ্রদীপং পুরাণং শ্রীমদ্ভাগবতং কৃপয়াকরুণয়াব্যতনুতবিস্তারিতবান্। অখিলানাং জনানাং বৃজিনঘ্নং পাপনাশকং কৃতবান্। কথম্ভূতঃ শুকদেবঃ স্বসুখনিভৃতচেতাঃ শ্রীকৃষ্ণানন্দেমগ্নমানসঃ। পুনঃকথম্ভূতঃ। তদ্ব্যুদস্তচেতসান্যুদস্তত্যক্তঃ। অন্যভাবেন সঃ।

পুনঃ কিম্ভূতঃ। অপিনিশ্চয়েঅজিতস্যকৃষ্ণস্যরুচিরলীলানাং সারঃ। আকৃষ্টআহরিতোযেনসঃ॥ ৭ ॥ * ॥ * ॥ আত্মারামাইতি। মুনয়োমৌনমাত্রপরিগ্রহাঃ সাধবঃ সর্ব্বেউরুক্রমেগো-
বিন্দেভক্তিমেবাং কুর্ব্বন্তি। কথম্ভূতাং ভক্তিং অহৈতুকীং হেতুরহিতং জ্ঞানকর্ম্মাদ্যনাবৃতান্যনান্যবিলাসিতাশূন্যাং। কথম্ভূতামুনয়ঃ। আত্মারামাঃ আত্মনিভগবতিরমন্তিইতিনির্ব্বিকারাঃ পুনঃ।
কথম্ভূতানির্গ্রন্থাঃ বিধিনিষেধহীনাঃ স্মরণাইত্যর্থঃ। চপুনরিত্থংভূতগুণঃ আত্মারামগণাকর্ষীগুণোযস্যসহরিঃ। সর্ব্বমানসহরণশীলোপিনিশ্চয়ঃ। অথবাআত্মারামবিষয়িণোপিতদ্বিষয়সুখং হিত্বা-
উরুক্রমেগোবিন্দেঅহৈতুকীং ভক্তিং কুর্ব্বন্তিমুনয়োপিমুমুক্ষবোপিভুক্তিমুক্ত্যাদীনহিত্বাগোবিন্দেহেতুরহিতাং ভক্তিং কুর্ব্বন্তিইতিত্রয়ঃ। বৈধিভক্তিরাগভক্তিমার্গাধয়ভেদেনাষ্টপ্রকারাঅপ্যধি-

কৃষ্টৈসারস্তদীয়ং। যস্তনুত কৃপয়া যস্তত্ত্বদীপং পুরাণং, তমখিল বৃজিনঘ্নং ব্যাসসূনুং নতোহস্মি॥ ৭ ॥ * ॥ * ॥ ব্রহ্মানন্দ হৈতে পূর্ণানন্দ কৃষ্ণ
গুণ। অতএব আকর্ষয়ে আত্মারামের মন॥ * ॥ তথাহি শ্রীমদ্ভাগবতে প্রথমস্কন্ধে সপ্তমোধ্যায়ে দশম শ্লোকে সৌনকাদীন্ প্রতি সূত বাক্যং।
আত্মারামাশ্চমুনয়ো নির্গ্রন্থা অপ্যুরুক্রমে। কুর্ব্বন্ত্যহৈতুকীং ভক্তিমিত্থম্ভূত গুণোহরিঃ॥ ৮ ॥ * ॥ * ॥ ইহ সব রহু কৃষ্ণ চরণ সম্বন্ধে।
আত্মারামের মন হরে তুলসীর গন্ধে॥ * ॥ তথাহি শ্রীমদ্ভাগবতে তৃতীয়স্কন্ধে পঞ্চদশোধ্যায়ে ত্রয়শ্চত্বারিংশৎ শ্লোকে কুমারাদীন্ প্রতি ব্রহ্মবাক্যং।
তস্যারবিন্দ নয়নস্য পদারবিন্দ, কিঞ্জল্ক মিশ্র তুলসী মকরন্দবায়ুঃ। অন্তর্গতঃ স্ববিবরেণ চকার তেষাং, সংক্ষোভমক্ষরজুষামপি চিত্ততন্বোঃ॥ ৯ ॥ * ॥
অতএব কৃষ্ণনাম না আইসে তার মুখে। মায়াবাদীগণ যাতে মহা বহির্মুখে॥ ভাবকালি বেচিতে আমি আইলাম কাশীপুরে। গ্রাহক নাহি না বিকায়

কারিণঃ। দাস্যসখ্যবাৎসল্যমধুররসানুক্রমেণচতুর্বিংশত্যধিকারিণঃ পূর্ব্বব্যাখ্যানুসারশান্তরসাধিকারিণস্ত্রয়ইতি। মুখ্যপঞ্চরসাধিকারিণঃ সপ্তবিংশতির্হাস্যাদিসপ্তরসানামেকবিংশত্যধিকারিণঃ
এতে অষ্টচত্বারিংশদধিকারিণঃ উরুক্রমেগোবিন্দেআনুকূল্যেনপ্রাতিকূল্যেনভক্তিং কুর্ব্বন্তীত্যর্থঃ॥ ৮ ॥ * ॥ * ॥ তস্যেতি॥ তস্যঅরবিন্দনয়নস্যগোবিন্দস্যপদারবিন্দস্য পাদপদ্মস্য
কিঞ্জল্কেকনরেণনাসহমিশ্রতুলসী তস্যাস্তুলস্যামকরন্দবায়ুঃ পবনঃস্ববিবরেণনিজনিশ্বনানারন্ধ্রেণঅন্তর্গতঃ অন্তরিপ্রবিষ্টঃ সন্‌তেষাংসনকাদীনাং চিত্ততন্বোঃ। মনঃশরীরয়োরক্ষরজুষোরপিসংক্ষোভং

লঞা যাব ঘরে ॥ ভারি বোঝা লঞা আইলাম কেমনে লঞা যাব। অল্প স্বল্প মূল্য পাইলে এথাই বেচিব ॥ এত বলি সেই বিপ্রে আত্মসাত্ত করি। প্রাতে উঠি মথুরা চলিলা গৌরহরি ॥ সেই তিন সঙ্গে চলে প্রভু নিষেধিলা। দূরে হৈতে তিন জনে ঘরে পাঠাইলা ॥ প্রভুর বিরহে তিনে একত্র মিলিয়া। প্রভু গুণ গান করে প্রেমে মত্ত হঞা ॥ প্রয়াগ আসিয়া প্রভু কৈল নদীস্নান। মাধব দেখিয়া প্রেমে কৈল নৃত্য গান ॥ যমুনা দেখিয়া প্রেমে পড়ে ঝাঁপ দিয়া। আস্তে ব্যস্তে ভট্টাচার্য্য উঠায় ধরিয়া ॥ এই মত তিন দিন প্রয়াগে রহিলা। কৃষ্ণনাম প্রেম দিয়া লোক নিস্তারিলা ॥ মথুরা চলিতে প্রেমে যথা রহি যায়। কৃষ্ণনাম প্রেম দিয়া লোকেরে নাচায় ॥ পূর্ব্বে যেন দক্ষিণ

যাইতে লোক নিস্তারিলা। পশ্চিম দেশ তৈছে সব বৈষ্ণব করিলা ॥ পথে যাঁহা যাঁহা হয় যমুনা দর্শন। তাঁহা ঝাঁপ দিয়া পড়ে প্রেমে অচেতন ॥ মথুরা নিকটে আইলা মথুরা দেখিয়া। দণ্ডবৎ হঞা পড়ে প্রেমাবিষ্ট হঞা ॥ মথুরা আসিয়া কৈল বিশ্রাম তীর্থে স্নান। জন্মস্থানে কেশব দেখি করিল প্রণাম ॥ প্রেমানন্দে নাচে গায় সঘনে হুঙ্কার। প্রভুর প্রেমাবেশ দেখি লোক চমৎকার ॥ এক বিপ্র পড়ে প্রভুর চরণ ধরিয়া। প্রভু সঙ্গে নৃত্য করে প্রেমাবিষ্ট হঞা ॥ দুহে প্রেমে নৃত্য করি করে কোলাকোলী। হরি কৃষ্ণকহ দুহেঁ বোলে বাহু তুলি ॥ লোক হরি হরি বোলে কোলাহল হৈল। কেশব সেবক প্রভুকে মালা পরাইল ॥ লোকে কহে প্রভু দেখি হইয়া বিস্ময়। এ রূপ এ প্রেম লৌকিক কভু নয় ॥ যাহার দর্শনে লোক প্রেমে মত্ত হঞা। হাসে 

কান্দে নাচে গায় কৃষ্ণ নাম লঞা ॥ সর্ব্বথা নিশ্চিত ইহেঁ৷ কৃষ্ণ অবতার। মথুরা আইলা লোকের করিতে নিস্তার ॥ তবে মহাপ্রভু সেই ব্রাহ্মণ লইয়া। তাহারে পুছিলা কিছু নিভৃতে বসিয়া ॥ আর্য্য সরল তুমি বৃদ্ধ ব্রাহ্মণ। কাহা হৈতে পাইলে তুমি এই প্রেমধন ॥ বিপ্র কহে শ্রীপাদ শ্রীমাধবেন্দ্রপুরী। ভ্রমিতে ভ্রমিতে আইলা মথুরা নগরী ॥ কৃপাকরি তিঁহো মোর নিলয়ে আইলা। মোরে শিষ্য করি মোর হাতে ভিক্ষা কৈলা ॥ গোপাল প্রকট করি সেবা কৈল মহাশয়। অদ্যাপিহ তাঁহার সেবা গোবর্দ্ধনে হয় ॥ শুনি প্রভু কৈল তার চরণ বন্দন। ভয় পাঞা প্রভু পায় পড়িল ব্রাহ্মণ ॥ প্রভু কহে তুমি গুরু আমি শিষ্য প্রায়। গুরু হঞা শিষ্য নমস্কার না

চকারভজনোল্লাসং। অপিচকারনিশ্চয়েনকৃতবানিতিকথস্তুতানাং তেষাংঅক্ষরজুষাং নিরাকারব্রহ্মনিষ্ঠমানসানামিত্যর্থঃ॥ ৯ ॥ * ॥ * ॥ যদ্যদিতি॥ শ্রেষ্ঠঃ প্রধানজনঃ। যদ্যদা-

যুয়ায় ॥ শুনিয়া বিস্মিত বিপ্র কহে ভয় পাঞা। ঐছে বাত কহ কেন সন্ন্যাসী হইয়া ॥ কিন্তু তোমার প্রেম দেখি মনে অনুমানি। মাধবেন্দ্র পুরীর সম্বন্ধ ধর জানি॥ কৃষ্ণপ্রেম তাঁহা যাঁহা তাহার সম্বন্ধ। তাহা বিনা এই প্রেমার কাহাঁ নাহি গন্ধ ॥ তবে ভট্টাচার্য্য তারে সম্বন্ধ কহিল। শুনি আনন্দিত বিপ্র নাচিতে লাগিল॥ তবে বিপ্র প্রভু লঞা আইল নিজ ঘরে। আপন ইচ্ছায় প্রভু নানা সেবা করে॥ ভিক্ষা লাগি ভট্টাচার্য্যের করাইল রন্ধন। তবে মহাপ্রভু আসি বলিলা বচন॥ পুরীগোসাঞি তোমার ঘরে করিয়াছেন ভিক্ষা। মোরে তুমি ভিক্ষা দেহ এই মোর শিক্ষা॥ * ॥ তথাহি শ্রীভগবদ্গীতায়াং তৃতীয়ধ্যায়ে দ্বাবিংশতি শ্লোকে অর্জুনং প্রতি শ্রীকৃষ্ণ বাক্যং। যদ্যদাচরতি শ্রেষ্ঠস্তত্তদেবেতরোজনঃ। সযৎ প্রমাণং কুরুতে লোক স্তদনুবর্ত্ততে॥ ১০ ॥ * ॥ * ॥ যদ্যপি সনোড়িয়া হয় সেইত ব্রাহ্মণ। সনোড়িয়া ঘরে সন্ন্যাসী না করে ভোজন॥ তথাপি পুরী দেখি তার বৈষ্ণব আচার। শিষ্য করি তার ভিক্ষা কৈল অঙ্গীকার॥ মহাপ্রভু তারে যদি ভিক্ষা মাগিল। দৈন্য করি সেই বিপ্র কহিতে লাগিল॥ তোমারে ভিক্ষা দিব বড় ভাগ্য সে আমার। তুমি ঈশ্বর নাহি তোমার বিধি ব্যবহার॥ মুর্খলোক করিবেক তোমার নিন্দন। সহিতে না পারিব সেই দুষ্টের বচন॥ প্রভু কহে শ্রুতি স্মৃতি যত ঋষিগণ। সব এক মত নহে ভিন্ন ভিন্ন ধর্ম্ম॥ ধর্ম্ম স্থাপন হেতু সাধু ব্যবহার। পুরীগোসাঞির আচরণ সেই ধর্ম্ম সার॥ * ॥ তথাহি একাদশী তত্ত্বে দশমী বিদ্ধৈকাদশী প্রকরণে ধৃত হিমাদ্রি নিবন্ধীয় ব্যাস বচনং। তর্কো প্রতিষ্ঠঃ শ্রুতয়ো বিভিন্না, নাসাবৃষি র্যস্য মতং ন ভিন্নং।

চরেৎইতরজনস্তদাচরেৎসশ্রেষ্ঠোজনঃ। যৎপ্রমাণংকুরুতে লোকঃ তদনুবর্ত্ততে প্রমাণানুসারেণধর্ম্মাদিকং কুরুতে। অর্থাৎ বৃদ্ধোজনঃ যদ্বিধানমাচরণং ব্যবহারাদিকং কুরুতেতদনুকরণং কুরুতে-

জনঃ॥ ১০ ॥ * ॥ * ॥ তর্কইতি॥ তর্কশাস্ত্রবিশেষঃ। অপ্রতিষ্ঠঃ কেবলং বাদানুবাদরূপঃ কর্ত্তব্যাকর্ত্তব্যতানাস্তীত্যর্থঃ। শ্রুতয়োবেদাদয়োবিভিন্নাঃ পৃথক্‌পৃথক্‌মতান্বিতাঃ অতোঋষি-

ধর্ম্মস্যতত্ত্বং নিহিতং গুহায়াং মহাজনো যেন গতঃ সপন্থাঃ॥ ১১ ॥ * ॥ * ॥ তবে সেই বিপ্র প্রভুকে ভিক্ষা করাইল। মধুপুরীর লোক সব দেখিতে আইল॥ লক্ষসংখ্য লোক আইসেন নাহিক গণন। বাহির হইয়া প্রভু দিল দরশন॥ বাহু তুলি বোলে প্রভু বোল হরি ধ্বনি। প্রেমে মত্ত নাচে লোক করি হরি ধ্বনি॥ যমুনার চব্বিশ ঘাটে প্রভু কৈল স্নান। সেই বিপ্র প্রভুকে দেখায় তীর্থ স্থান॥ স্বায়ম্ভু বিশ্রাম দীর্ঘ বিষ্ণু ভুতেশ্বর। মহাবিদ্যা গোকর্ণাদি দেখিল সকল॥ বন দেখিবারে যদি প্রভুর মন হৈল। সেইত ব্রাহ্মণ প্রভু সঙ্গেতে লইল॥ মধুবন তাল কুমদ বহুলাবন গেলা। তাহা তাহা স্নান করি প্রেমাবিষ্ট হৈলা॥ পথে গাবী ঘটা চরে প্রভুকে দেখিয়া। প্রভুকে বেড়য় আসি হুঙ্কার করিয়া॥ গাবী দেখি স্তব্ধ প্রভু প্রেমের তরঙ্গে। বাৎসল্যে গাবী প্রভুর চাটে সব অঙ্গে॥ সুস্থ হয়ে প্রভু করে অঙ্গ কণ্ডূয়ন। প্রভু সঙ্গে চলে নাহি ছাড়ে ধেনুগণ॥ কষ্টে সৃষ্ট্যে ধেনু সব রাখিল গোয়াল। প্রভু কণ্ঠ ধ্বনি শুনি আইসে মৃগীপাল॥ মৃগ মৃগী মুখ দেখি প্রভু অঙ্গ চাটে। ভয় নাহি করে সঙ্গে যায় বাটে বাটে॥ পিক ভৃঙ্গ প্রভুকে দেখি পঞ্চম গায়। শিখিগণ নৃত্য করি প্রভু আগে যায়॥ প্রভু দেখি বৃন্দাবনের বৃক্ষ লতাগণ। অঙ্কুর পুলক মধু অশ্রু বরিষণ॥ ফুল ফল ভরি ডাল পড়ে প্রভু পায়। বন্ধু দেখি বন্ধু যেন ভেট লয়ে যায়॥ প্রভু দেখি বৃন্দাবনের স্থাবর জঙ্গম। আনন্দিত বন্ধু যেন দেখে বন্ধুগণ॥ তা সবার প্রীতি দেখি প্রভু ভাবাবেশে। সবা সনে ক্রীড়া করে হঞা তার বশে॥ প্রতি বৃক্ষ লতা প্রভু করে আলিঙ্গন। পুষ্পাদি ধ্যানে করেন কৃষ্ণে সমর্পণ॥ অশ্রু কম্প পুলক প্রেমে শরীর অস্থিরে। কৃষ্ণবোল কৃষ্ণবোল বলে উচ্চৈঃস্বরে॥ স্থাবর জঙ্গম মিলি করে কৃষ্ণধ্বনি। প্রভুর গম্ভীর স্বরে যেন প্রতিধ্বনি॥ মৃগের ১০৬

নাসাবৃষির্যস্যমুনের্মতং [illegible]। [illegible]। [illegible]। [illegible]। যেন-

পশ্চাম্মহাজনঃ। বর্ণাদিধর্ম্মাদিধর্ম্মাচার্য্যঃ। গতঃপ্রাপ্তঃ সএবপন্থাঃ সাধুমার্গঃ। আশ্রয়ণীয়োভবেদিতি॥ ১১ ॥ * ॥ * ॥ সৌন্দর্য্যমিতি॥ হেশারিত্বংশৃণু। অমুংনন্দনন্দনঃ। অস্মৎ-প্রভুর্জ্জগন্মোহনঃ। জগন্মানসচোরঃ বিশ্বংজগৎসর্ব্বমহোআশ্চর্য্যঅবতাৎঅবতুরক্ষতু। যস্যগোবিন্দস্যসৌন্দর্য্যং অঙ্গমাধুর্য্যং ললনাদিলক্ষ্যাদিবরাঙ্গনাধৈর্য্যং দলনায়নাশনায় শীলং যস্যতৎ। যস্যলীলাবিহারাদিরমাদেরঙ্গনানন্দস্তম্ভিনী স্তম্ভকারিণীনাৎ। যস্যবীর্য্যং বলাদিকং কন্দুকিতং গেণ্ডুকৃতং। অদ্রিবর্য্যংশ্রেষ্ঠগোবর্দ্ধনং যেনতৎ। যস্যগুণাপরার্দ্ধং গণনংপারেঅতীতেঅসংখ্য। অমলঃ নির্ম্মলাঃ ভবন্তি। যস্যশীলং চরিত্রং সর্ব্বজনানুরঞ্জনং সর্ব্বজনচিত্তমোহনং যস্যকীর্ত্তিঃ কার্য্যতাবিশ্বং জনীনবিশ্বোদ্ভবানস্যাংশতসিদ্ধঃ ॥ ১২ ॥ * ॥ * ॥ শ্রীরাধিকায়াইতি।

গলা ধরি প্রভু করেন রোদন। মৃগের পুলক অঙ্গ অশ্রু নয়ন॥ বৃক্ষডালে শুক শারী দিল দরশন। তাঁহা দেখি প্রভুর কিছু শুনিতে হৈল মন॥ শুক শারিকা প্রভুর হাতে উড়ি পড়ে। প্রভুকে শুনাঞা কৃষ্ণের গুণ শ্লোক পড়ে॥ তথাহি শ্রীগোবিন্দ লীলামৃতে ত্রয়োদশ সর্গে ঊনত্রিংশ শ্লোকে শারিকাং প্রতি শুক বাক্যং। সৌন্দর্য্যং ললনালিধৈর্য্যদলনং লীলারমা স্তম্ভিনী, বীর্য্যং কন্দুকিতাদ্রিবর্য্যমমলাঃ পারেপরার্দ্ধং গুণাঃ। শীলং সর্ব্ব জনানুরঞ্জন মহোযস্যায় মস্মৎপ্রভু,র্বিশ্বং বিশ্বজনীন কীর্ত্তিরবতাৎ কৃষ্ণ জগন্মোহনঃ॥ ১২ ॥ * ॥ * ॥ শুক মুখে শুনি তবে কৃষ্ণের বর্ণন। শারিকা পড়য়ে তবে রাধিকা বর্ণন॥ * ॥ তথাহি গোবিন্দ লীলামৃতে ত্রয়োদশ সর্গে শুকং প্রতি শারিকা বাক্যং। শ্রীরাধিকায়াঃ প্রিয়তা স্বরূপতা, সুশীলতা নর্ত্তন গান চাতুরী। গুণালিসম্পৎ কবিতাচ রাজতে, জগন্মনোমোহন চিত্ত মোহিনী॥ ১৩ ॥ * ॥ * ॥ পুনঃ শুক কহে কৃষ্ণ মদনমোহন। তবে আর শ্লোক শুন করিল পঠন॥ * ॥ তথাহি শ্রীগোবিন্দ লীলামৃতে গ্রন্থকারস্য শ্লোকদ্বয়ং। বংশীধারী জগন্নারী চিত্তহারী স শারিকে। বিহারী গোপ

হেশুকত্বংশৃণু। অস্যাঃশ্রীরাধিকাপ্রিয়তাপ্রেমতাস্বরূপতাসৌন্দর্য্যতা। সুশীলতাসুচরিতানর্ত্তনগানচাতুরী নৃত্যগানচতুরতাগুণালিসম্পৎগুণসমূহাঃ সম্পূর্ণতাকবিতাশাস্ত্রাদ্যজ্ঞাতারাজতেদেদীপ্যতে-রূপরাজগন্মনোমোহনকৃষ্ণঃ তস্যচিত্তমোহিনীমোহকারিণী॥ ১৩ ॥ * ॥ * ॥ পুনঃ শুকবাক্যং॥ বংশীধারীতি॥ হেশারিকেকৃষ্ণএবমদনমোহনস্তুং শৃণু। সজগন্মোহননন্দনন্দনঃ। স্ত্রীয়াঃসর্ব্বোৎকর্ষোভূয়াৎকথম্ভূতোবংশীধারীবংশীধর্ত্তুং শীলং যস্যসঃ। পুনঃ কথম্ভূতঃ। জগন্নারীণাং স্বর্গমর্ত্ত্যপাতালস্থনারীণাং চিত্তং হর্ত্তুং শীলং যস্যসঃ। পুনঃ কথম্ভূতঃ। ব্রজনারীতি-

গোপাঙ্গনাভিঃ সার্দ্ধং বিহারীবিহরণশীলঃ॥ ১৪ ॥ ৯ ॥ ৯ ॥ রাধাসঙ্গেযদেতি॥ হেশুকত্বং রাধাগুণং শৃণু। সকৃষ্ণরাধাসঙ্গেযদাকালেভাতি তদাকালেমদনমোহনঃস্যাৎ। অন্যথাঅন্য-

নারীভি র্জীরামদনমোহন॥ ১৪ ॥ ৯ ॥ ৯ ॥ পুনঃ শারী কহে শুকে করি পরিহাস॥ ৯ ॥ রাধা সঙ্গে যদা ভাতি তদা মদনমোহনঃ। অন্যথা বিশ্ব মোহোপি স্বয়ং মদন মোহিতঃ॥ ১৫ ॥ ॥ ॥ এত শুনি প্রভুর হৈল বিস্ময় প্রেমোল্লাস॥ শুক শারী উড়ি পুনঃ গেলা বৃক্ষ ডালে। ময়ুরের নৃত্য প্রভু দেখে কুতুহলে॥ ময়ুরের কণ্ঠ দেখি প্রভুর কৃষ্ণস্মৃতি হৈলা। প্রেমাবেশে মহাপ্রভু ভুমিতে পড়িলা॥ প্রভুকে মূর্চ্ছিত দেখি সেইত ব্রাহ্মণ। ভট্টাচার্য্য সঙ্গে করে প্রভু সন্তর্পণ॥ আস্তেব্যস্তে মহাপ্রভুর লঞা বহির্বাস। জলসেক করে অঙ্গ বস্ত্রের বাতাস॥ প্রভু কর্ণে কৃষ্ণনাম কহে উচ্চ করি। চেতন পাইয়া প্রভু যান গড়াগড়ি॥ কণ্টক দুর্গম বনে অঙ্গ ক্ষত হৈল। ভট্টাচার্য্য কোলে করি প্রভু সুস্থ কৈল॥ কৃষ্ণাবেশে প্রভুর প্রেমে গর গর মন। বোল বোল করি উঠে করেন নর্ত্তন॥ ভট্টাচার্য্য সেই বিপ্র কৃষ্ণ নাম গায়। নাচিতে নাচিতে পথে প্রভু চলি যায়॥ প্রভুর প্রেমাবেশ দেখি ব্রাহ্মণ বিস্মিত। প্রভুর রক্ষা লাগি বিপ্র হইলা চিন্তিত॥ নীলাচলে ছিলা যৈছে প্রেমাবেশ মন। বৃন্দাবন যাইতে পথে হৈল শত গুণ॥ সহস্র গুণ প্রেমবাড়ে মথুরা দর্শনে। লক্ষ গুণ প্রেম বাড়ে ভ্রমে যবে বনে॥ অন্য দেশে প্রেম উছলে বৃন্দাবন নামে। সাক্ষাৎ ভ্রময়ে এবে সেই বৃন্দাবনে॥ প্রেমে গর গর মন রাত্রি দিবসে। স্নান ভিক্ষাদি নির্ব্বাহ করেন অভ্যাসে॥ এই মত প্রেম যাবৎ ভ্রমিলা বার বন। একত্র লিখিল সর্ব্বত্র না যায় বর্ণন॥ বৃন্দাবনে হৈতে প্রভুর যতেক বিকার। কোটি গ্রন্থে অনন্ত লিখে তাহার বিস্তার॥ তবু লিখিবারে নারে তার এক কণ। উদ্দেশ করিতে করি দিক দর-

সমদেররাধাসঙ্গবিহরনেবিশ্বমোহোপিজগন্মোহত্বপিস্বয়ংগোবিন্দঃ মদনেনমোহিতঃ মূর্চ্ছিতাবিবশোভবেৎ॥ ১৫ ॥ ৯ ॥ ইতিমধ্যখণ্ডসংটীকায়াং সপ্তদশপরিচ্ছেদঃ॥ ৯ ॥ ১৭ ॥ ৯ ॥

বৃন্দাবনইতি। গৌরাঙ্গঃ বৃন্দাবনেতত্রাবিবিধবনবানবস্থয়েপরিতঃ সর্ব্বনিকুঞ্জভ্রমৎভ্রমিতবান্ কিং কুর্ব্বন্ তত্রাবলোকাৎনিজদর্শনাৎপ্রকাশাৎস্থিরচরানতরুআদীন্ ভাবয়ন্ নন্দয়ন্। নন্দয়ন্ আনন্দয়ন্ কাদ-
যনগন্। চপুনঃ তদালোকাৎ। তৎসর্দ্দর্শনাৎ। আত্মানং স্বকীয়ং নন্দয়ন্ আনন্দয়ন্ সনহর্ষয়ন্ গনইতিভাবঃ ॥ ১ ॥ * ॥ * ॥ যথারাধাইতি ॥ যথাযেনপ্রকারেণবিষ্ণোঃ শ্রীনন্দনন্দ-

শন ॥ জগত ভাসিল চৈতন্য লীলার পাথারে। যার যত শক্তি তত পাথারে সাঁতারে ॥ শ্রীরূপ রঘুনাথ পদে যার আশ। চৈতন্য চরিতামৃত কহে কৃষ্ণ-
দাস ॥ * ॥ ইতি শ্রীচৈতন্য চরিতামৃতে মধ্যখণ্ডে শ্রীবৃন্দাবন গমনং নাম সপ্তদশঃ পরিচ্ছেদঃ ॥ ১৭ ॥ * ॥ * ॥ * ॥ * । * ।
গ্রন্থকারস্য। বৃন্দাবনে স্থিরচরান্নন্দয়ন্ স্বাবলোকনৈঃ। আত্মানঞ্চ তদালোকাদ্গৌরাঙ্গ পরিতোঽভ্রমৎ ॥ ১ ॥ * ॥ * ॥ জয় জয় গৌরচন্দ্র
জয় নিত্যানন্দ। জয়াদ্বৈতচন্দ্র জয় গৌর ভক্ত বৃন্দ ॥ এই মত মহাপ্রভু চলিতে নাচিতে। আরিটগ্রামে আসি বাহ্য হৈল আচম্বিতে ॥ আবেশে রাধা-
কুণ্ড বার্ত্তা পুছে লোক স্থানে। কেহ নাহি কহে সঙ্গের ব্রাহ্মণ না জানে ॥ তীর্থ লুপ্ত জানি প্রভু সর্ব্বজ্ঞ ভগবান। দুই ধান্য ক্ষেত্রে অল্প জলে কৈল
স্নান ॥ দেখি সব গ্রাম্য লোকের বিস্ময় হৈল মন। প্রেমে প্রভু করে রাধাকুণ্ডের স্তবন ॥ সব গোপী হৈতে রাধা কৃষ্ণের প্রেয়সী। তৈছে রাধাকুণ্ড
প্রিয় প্রিয়ার সরসী ॥ * ॥ তথাহি লঘুভাগবতামৃতে উত্তরখণ্ডে একচত্বারিংশাঙ্ক ধৃত পদ্মপুরাণং। যথা রাধাপ্রিয়া বিষ্ণো স্তস্যাঃ কুণ্ডং প্রিয়ং তথা।
সর্ব্ব গোপীষু সৈবৈকা বিষ্ণোরত্যন্ত বল্লভা ॥ ২ ॥ * ॥ * ॥ যেই কুণ্ডে নিত্য কৃষ্ণ রাধিকার সঙ্গে। জলে জলকেলী করে তীরে রাসরঙ্গে ॥
সেই কুণ্ডে যেই এক বার করে স্নান। তারে রাধা সম প্রেম কৃষ্ণ করে দান ॥ কুণ্ডের মাধুরী যেন রাধার মধুরিমা। কুণ্ডের মহিমা যেন রাধার মহিমা ॥
॥ * ॥ তথাহি শ্রীগোবিন্দ লীলামৃতে সপ্তম সর্গে একাধিক শত শ্লোকে গ্রন্থকার বাক্যং। শ্রীরাধেব হরেস্তদীয় সরসী প্রেষ্ঠাদ্ভুতৈঃ স্বৈর্গুণৈ, র্যস্যাং

স্যপ্রিয়াপ্রাণাধিকারাধিকৈব। তথাতস্যাঃ রাধায়াপ্রিয়ং কুণ্ডমেব। একাসারাধিকাসর্ব্বাসুগোপিকাসুমধ্যেবিষ্ণোঃ শ্রীনন্দনন্দনস্যাত্যন্তবল্লভাসর্ব্বোত্তমাপ্রিয়সীত্যর্থঃ। মহাভাবস্বরূপত্বেপরোৎ-
স্থাৎসর্ব্বগুণান্বিতত্বাচ্চাতিশয়েনপ্রিয়তমেত্যর্থঃ। অত্রবিস্তুশব্দান্যসামান্যতোবৃত্তিযশোদান্তনান্বয়ঃ ইতিব্রূতিঃ ॥ ২ ॥ * ॥ * ॥ শ্রীরাধেবেতি। তদীয় সরসীশ্রীরাধাকুণ্ডং স্বৈঃ

যস্মিন্‌স্থিতে বস্কৌ চৈতন্যস্চর্ষ্যৈ তৌ শ্রীরাধাকৃষ্ণসম্মাটৈন্দ্বৈতুভূতৈঃ। হরেঃ কৃষ্ণস্য শ্রীরাধাইব প্রেষ্ঠাপ্রিয়তাভবেৎ। যস্যাং শ্রীরাধাকুণ্ডসরসাং মাধবেন্দুঃ নন্দনন্দনঃ কৃষ্ণচন্দ্রঃ। তয়ারাধয়োরহ প্রীত্যাগাদ-
রতয়া অনিশং প্রত্যহং ক্রীড়তিবিহরতিযস্যাং সরস্যাং সকৃৎএকবারং স্নানং কৃষ্ণঃ। অস্মিন্‌কৃষ্ণেরাধিকাইব প্রেমাস্পদভক্তেপ্রাপ্নোতিতৎ। তস্যাঃ সরস্যাঃ। মহিমাযথামধুরিমাস্মধুর্য্যা। অন্যৎ

শ্রীযুত মাধবেন্দুরনিশং প্রীত্যাক্তয়া ক্রীড়তি। প্রেমাস্মিনবত্ত রাধিকেবলভতে যস্যাং সকৃৎস্নানকৃত্তস্যাস্বং মহিমা তথা মধুরিমা কেনাস্তুবর্ণ্যা ক্ষিতৌ॥ ॥ ৩ ॥ ✽ ॥ ✽ ॥ এই মত স্তুতি করে প্রেমাবিষ্ট হৈঞা। তীরে নৃত্য করে কুণ্ড লীলা সঙরিয়া॥ কুণ্ডের মৃত্তিকা লঞা তিলক করিল। ভট্টাচার্য্য দ্বারা মৃত্তিকা সঙ্গে করি লৈল॥ তবে চলি আইলা প্রভু সুমন সরোবর। তাহা গোবর্দ্ধন দেখি হইলা বিহ্বল॥ গোবর্দ্ধন দেখি প্রভু হৈলা দণ্ডবৎ। এক শিলা আলিঙ্গিয়া হইলা উন্মত্ত॥ প্রেমে মত্ত চলি আইলা গোবর্দ্ধন গ্রাম। হরিদেব দেখি তাহা হইলা প্রণাম॥ মথুরা পদ্মের পশ্চিম দলে যার বাস। হরিদেব নারায়ণ আদি পরকাশ॥ হরিদেব আগে নাচে প্রেমে মত্ত হঞা। সব লোক দেখিতে আইসে আশ্চর্য্য শুনিয়া॥ প্রভু প্রেম সৌন্দর্য্য দেখি লোকে চমৎকার। হরিদেবের ভৃত্য প্রভুর করিল সৎকার॥ ভট্টাচার্য্য ব্রহ্মকুণ্ডে পাক যাঞা কৈল। ব্রহ্মকুণ্ডে স্নান করি প্রভু ভিক্ষা কৈল॥ সে রাত্রি রহিলা হরিদেবের মন্দিরে। রাত্র্যে মহাপ্রভু করে মনেতে বিচারে॥ গোবর্দ্ধন উপরে আমি কভু না চড়িব। গোপাল রায়ের দর্শন কেমনে পাইব॥ এত মনে করি প্রভু মৌন করি রহিলা। জানিয়া গোপাল স্নেচ্ছ ভয় ভঙ্গী উঠাইলা॥ ✽ ॥ তথাহি শ্রীচৈতন্য চরিতামৃত গ্রন্থকারস্য। অনারুরুক্ষবেশৈলং স্বস্মৈ ভক্তাভিমানিনে। অবরুহ্য গিরেঃ কৃষ্ণো গৌরায় স্বম দর্শয়ৎ ॥ ৪ ॥ ✽ ॥ ✽ ॥ অন্নকূট নাম গ্রামে গোপালের স্থিতি। রাজপুত লোকের সেই গ্রামের বসতি॥ এক জন আসি রাত্র্যে গ্রামিকে বলিল। তোমার গ্রাম মারিতে তুরুক ধারি সাজিল॥

মধুরিমঃ ক্ষিতৌপৃথিব্যাং কেনাপিজনেনবর্ণঃবর্ণনীয়ঃ। অস্তুত্তরকুকোপিন॥ ৩ ॥ ✽ ॥ ✽ ॥ অনারুরুক্ষবইতি। কৃষ্ণগোপালরূপঃ গিরেগোবর্দ্ধনাৎঅবরুহ্যউত্তীর্ণভূত্বাগৌরায়কৃষ্ণচৈতন্যায়স্বআত্মীয়ং নিজদর্শনমদর্শয়দর্শিতবান্। কথম্ভূতায়কৃষ্ণচৈতন্যায়শৈলং অনারুরুক্ষবেআরোহণং কর্ত্তুমনিচ্ছকায়পুনঃ কথম্ভূতায়স্বস্মৈআত্মীয়ায়ভক্তঃগোপালায়ভক্তাভিমানঃ যস্যতস্মৈ॥ ৪ ॥

৫ * । হন্তায়মিতি॥ হে অবলাঃ হে সখ্যঃ সুষ্ঠুপশ্যতঅয়ং অদ্রিগোবর্দ্ধনশৈলঃ তয়োঃ রামকৃষ্ণয়োঃ পানীয়ৈর্মধুরজলৈঃ সুযবসৈঃ কোমলতৃণৈঃ কন্দরৈঃ শীতলচ্ছায়াবিশেষৈঃ কন্দৈর্মূ-

আজি রাত্র্যে পলাহ না রহিও এক জন। ঠাকুর লুটিয়া ভাগ আসিবে কাল যবন॥ শুনিয়া গ্রামের লোক চিন্তিত হইল। প্রথমে গোপাল লঞা গাঠুলি গ্রামে থুইল॥ বিপ্র গৃহে গোপালের নিভৃতে সেবন। গ্রাম উজাড় হৈল পলাইল সর্ব্ব জন॥ ঐছে ম্লেচ্ছ ভয়ে গোপাল ভাগে বারে বারে। মন্দির ছাড়ি কুঞ্জে রহে কিবা গ্রামান্তরে॥ প্রাতঃকালে প্রভু মানস গঙ্গায় করি স্নান। গোবর্দ্ধন পরিক্রমায় করিলা প্রয়াণ॥ গোবর্দ্ধন দেখি প্রভু প্রেমাবিষ্ট হঞা। নাচিতে নাচিতে চলিলা শ্লোক পড়িয়া॥ * ॥ তথাহি শ্রীমদ্ভাগবতে দশম স্কন্ধে একবিংশোধ্যায়ে অষ্টাদশ শ্লোকে বেণুগীতং শ্রুত্বা গোপী বাক্যং। হন্তায়মদ্রিরবলা হরিদাস বর্য্যো, যদ্রাম কৃষ্ণ চরণ স্পর্শপ্রমোদঃ। মানং তনোতি সহ গোগণয়ো স্তয়োর্যৎ, পানীয়সূয়বসকন্দরকন্দমূলৈঃ॥ ৫ ॥ * ॥ * ॥ গোবিন্দ কুণ্ডাদি তীর্থে প্রভু কৈল স্নান। তাহা শুনিল গোপাল গাঠুলী গ্রাম॥ সেই গ্রামে গিয়া কৈল গোপাল দর্শন। প্রেমাবেশে প্রভু করে কীর্ত্তন নর্ত্তন॥ গোপালের সৌন্দর্য্য দেখি প্রভুর আবেশ। এই শ্লোক পড়ি নাচে হৈল দিন শেষ॥ * ॥ তথাহি ভক্তিরসামৃতসিন্ধৌ দক্ষিণ বিভাগে বিভাবলহর্য্যাং ষড়বিংশ শ্লোকে শ্রীরূপ গোস্বামি বাক্যং। বামস্তামরসাক্ষস্য ভুজদণ্ডঃ স পাতু বঃ। ক্রীড়া কন্দুকতাং

র্মূলৈর্বৃক্ষলতামূলাদ্যৈঃ করণৈঃ। মানমাত্মসমানং সম্মানং পূজনং হন্তেতিআশ্চর্য্যেতনোতিবিস্তারয়তীত্যর্থঃ। তয়োঃ কথম্ভূতয়োঃ সহগোগণয়োঃ গোবৎসসখাগণাদিভিঃ সহিতয়োঃ। অয়িঃ

স্বরস্ততঃ। হরিদাসবর্য্যোহরিদাসেষুসাধুষুমধ্যেশ্রেষ্ঠঃ। পুনঃ কীদৃশঃ। যস্যশ্রীরামকৃষ্ণয়োশ্চরণস্পর্শেনপ্রমদোহর্ষাতিরেকঃ। রোমাঞ্চমন্যাসঃ। অতএবধন্যভবেদিত্যর্থঃ॥ ৫ ॥ * ॥ * ॥

যেন নীতো গোবর্দ্ধনো গিরিঃ॥ ৬ ॥ * ॥ * ॥ এই মত তিন দিন গোপাল দেখিলা। চতুর্থ দিবসে গোপাল স্বমন্দিরে গেলা॥ গোপাল সঙ্গে চলি আইলা নৃত্য গীত করি। আনন্দে কোলাহল লোক বলে হরি হরি॥ গোপাল মন্দিরে গেলা প্রভু রহিলা তলে। প্রভুর বাঞ্ছা পূর্ণ সব করিল গোপালে॥ এই মত গোপালের করুণ স্বভাব। যেই ভক্ত জনের দেখিতে হয় ভাব॥ দেখিতে উৎকণ্ঠা হয় না চড়ে গোবর্দ্ধনে। কোন ছলে গোপাল আসি উত্তরে আপনে॥ কভু কুঞ্জে রহে কভু রহে গ্রামান্তরে। সেই ভক্ত তাহা আসি দেখয়ে তাঁহারে॥ পর্ব্বত না চড়ে দুই রূপ সনাতন। এই রূপে তা সবারে দিয়াছেন দর্শন॥ বৃদ্ধকালে রূপ গোসাঞি না পারে যাইতে। বাঞ্ছা হৈল গোপালের সৌন্দর্য্য দেখিতে॥ ম্লেচ্ছ ভয়ে আইলা গোপাল মথুরানগরে। একমাস রহিল বিঠলেশ্বর ঘরে॥ তবে রূপ গোসাঞি সব নিজগণ লঞা। একমাস দর্শন কৈল মথুরায় রঞা॥ সঙ্গে গোপাল ভট্ট দাস রঘুনাথ। রঘুনাথ ভট্ট গোসাঞি আর লোকনাথ॥ ভূগর্ভ গোসাঞি আর শ্রীজীব গোসাঞি। শ্রীযাদব আচার্য্য আর গোবিন্দ গোসাঞি॥ শ্রীউদ্ধব দাস আর মাধব দুই জন। শ্রীগোপাল দাস আর দাস নারায়ণ॥ গোবিন্দ ভক্ত আর বাণী কৃষ্ণদাস। পুণ্ডরিকাক্ষ ঈশান আর লঘু হরিদাস॥ এই সব মুখ্য ভক্ত লঞা নিজ সঙ্গে। শ্রীগোপাল দর্শন কৈল বহু রঙ্গে॥ এক মাস রহি গোপাল গেলা নিজ স্থানে। শ্রীরূপ গোসাঞি আইলা শ্রীবৃন্দাবনে॥ প্রস্তাবে কহিল গোপাল কৃপালু আখ্যানে। তবে মহাপ্রভু গেলা শ্রীকাম্য বনে॥ প্রভুর গমন রীতি পূর্ব্বে যে লিখিল। সেই মত বৃন্দাবনে যাবৎ দেখিল॥ তাহা লীলা স্থলী দেখি গেলা নন্দীশ্বর। নন্দীশ্বর দেখি প্রেমে হইলা বিহ্বল॥ পাবনাদি সবকুণ্ডে স্নান করিয়া। লোকেরে পুছিল পর্ব্বত উপরে

হাসেতি॥ তামরসাক্ষস্যপদ্মলোচনকৃষ্ণস্যাসব্যবামভুজদণ্ডঃ মনোহরোভুজদণ্ডঃ। যোযুবানপান্তুরম্বকুচেনভুজদণ্ডেনগোবর্দ্ধননামাগিরিশৈলঃ ক্রীড়াকন্দুকিতাং গেন্দুকতাং নীতঃ প্রাপ্তইব। ৬ ॥

॥ ঋ॥ ঋ ॥ যত্তেইতি॥ হেপ্রিয়হেরাসরসিকযদ্যস্মাৎতেতবসুজাতচরণাম্বুরুহং সুকুমারপদাম্বুজং কর্কশেষু কঠিনেষু স্তনেষুকুচেষুভীতাঃ সন্মর্দ্দনশঙ্কিতাবয়ং শনৈঃ অতৈম্নরদধ্মহীমহি ধারয়েম।

যাইয়া॥ কিছু দেব মূর্ত্তি হয় পর্ব্বত উপরে। লোক কহে মূর্ত্তি হয় গোফার ভিতরে॥ দুই দিগে মাতা পিতা পুষ্ট কলেবর। মধ্যে এক শিশু হয় ত্রিভঙ্গ সুন্দর॥ শুনি মহাপ্রভু মনে আনন্দ পাইয়া। তিন মূর্ত্তি দেখিলা সেই গোফা উঘাড়িয়া॥ ব্রজেন্দ্র ব্রজেশ্বরীর কৈল চরণ বন্দন। প্রেমাবেশে কৃষ্ণের কৈল সর্ব্বাঙ্গ স্পর্শন॥ সব দিন প্রেমাবেশে নৃত্যগীত কৈলা। তাহা হৈতে মহাপ্রভু খদির বন আইলা॥ লীলাস্থল দেখি তাহা গেলা শেষশায়ী। লক্ষ্মী দেখি এই শ্লোক পড়েন গোসাঞি॥ ঋ ॥ তথাহি শ্রীমদ্ভাগবতে দশমস্কন্ধে একত্রিংশোধ্যায়ে বিংশতি শ্লোকে শ্রীকৃষ্ণমুদ্দিশ্য গোপীবাক্যং। যত্তেসুজাত চরণাম্বুরুহং স্তনেষু, ভীতাঃ শনৈঃ প্রিয়দধী মহি কর্কশেষু। তেনাটবীমটসিতদ্ব্যথতেন কিং স্বিৎ, কূর্পাদিভি র্ভ্রমতি ধীর্ভবদায়ুষাং নঃ॥ ৭ ॥ তবে খেলা তীর্থ দেখি ভাণ্ডীর বন আইলা। যমুনাতে পার হঞা ভদ্র বন গেলা॥ শ্রীবন দেখি পুনঃ গেলা লোহ বন। মহাবন গিয়া জন্ম স্থান দরশন॥ যমলার্জ্জুন ভঙ্গাদি দেখিল সেই স্থল। প্রেমাবেশে প্রভুর মন হৈল টলমল॥ গোকুল দেখিয়া আইল মথুরা নগরে। জন্ম স্থান দেখি রহে সেই বিপ্র ঘরে॥ লোকের সংঘট্ট দেখি মথুরা ছাড়িয়া। একান্তে অক্রূর তীর্থে রহিল আসিয়া॥ আর দিন আইলা প্রভু দেখিতে বৃন্দাবন। কালিয় হ্রদে স্নান কৈল আর প্রস্কন্দন॥ দ্বাদশ আদিত্য হৈতে কেশি তীর্থ আইলা। রাসস্থলী দেখি প্রেমে মূর্চ্ছিত হইলা॥ চেতন পাইয়া পুনঃ গড়াগড়ি যায়। হাসে কান্দে নাচে পড়ে উচ্চৈঃস্বরে গায়॥ এই রঙ্গে সেই দিন তথা গোঙাইলা। সন্ধ্যাকালে অক্রূরে আসি ভিক্ষা নির্ব্বাহিলা॥ প্রাতে বৃন্দাবনে কৈল চীর ঘাটে স্নান। তেঁতুলি তলাতে আসি করিল বিশ্রাম॥ কৃষ্ণ লীলা কালের সেই বৃক্ষ পুরাতন। তার তলে পিঁড়ি বান্ধা পরম চিক্কণ॥ নিকটে যমুনা

তেনপদযুগলেন অটবীং বনং অটসিগচ্ছসিকূর্পাদিভিঃ সূক্ষ্মপাষাণাদিভিঃ কিং স্বিৎনব্যথতএব। ভবদায়ুষাং ভবানেবায়ুর্জীবনং যাসাং তাসাং নোহস্মাকং ধীর্বুদ্ধির্ভ্রমতি মোহতীত্যর্থঃ॥ ৭ ॥

বহে শীতল সমীর। বৃন্দাবন শোভা দেখি যমুনার নীর ॥ তেঁতুলি তলে বাস করেন নাম সংকীর্ত্তন। মধ্যাহ্ন করি আসি করে অক্রূরে ভোজন ॥ অক্রূরের লোক আইসে প্রভুকে দেখিতে। লোক ভিড়ে স্বচ্ছন্দে নারে কীর্ত্তন করিতে ॥ বৃন্দাবনে আসি প্রভু বসিয়া একান্তে। নাম সংকীর্ত্তন করে মধ্যাহ্ন পর্য্যন্তে ॥ তৃতীয় প্রহরে লোক পায় দরশন। সবাকে উপদেশ করে নাম সংকীর্ত্তন ॥ হেনকালে আইলা বৈষ্ণব কৃষ্ণদাস নাম। রাজপুত জাতি গৃহস্থ যমুনা পারে গ্রাম ॥ কেশি স্নান করি সেই কালিদহে যাইতে। আমলি তলায় গোসাঞি দেখে আচম্বিতে ॥ প্রভুর রূপ প্রেম দেখি হৈল চমৎকার। প্রেমাবেশে প্রভুকে করেন নমস্কার। প্রভু কহে কে তুমি কাহাঁ তোমার ঘর। কৃষ্ণদাস কহে মুঞি গৃহস্থ পামর ॥ রাজপুত জাতি মুঞি পারে মোর ঘর। মোর ইচ্ছা হয় হও বৈষ্ণব কিঙ্কর ॥ কিন্তু আজি এক মুঞি স্বপ্ন দেখিনু। সেই স্বপ্ন পরতেক তোমা আসি পাইনু ॥ প্রভু তারে কৃপা কৈল আলিঙ্গন করি। প্রেমে মত্ত হৈল সেই নাচে বলে হরি ॥ প্রভু সঙ্গে মধ্যাহ্নে অক্রূর তীর্থ আইলা। প্রভুর অবশিষ্ট পাত্র প্রসাদ পাইলা ॥ প্রাতে প্রভু সঙ্গে আইলা জল-পাত্র লঞা। প্রভু সঙ্গে রহে গৃহ স্ত্রী পুত্র ছাড়িয়া ॥ বৃন্দাবনে পুনঃ কৃষ্ণ প্রকট হইল। যাঁহা তাঁহা লোক সব কহিতে লাগিল ॥ এক দিন মথুরার লোক প্রাতঃকালে। বৃন্দাবন হৈতে আইসে করি কোলাহলে ॥ প্রভু দেখি করিল লোক চরণ বন্দন। প্রভু কহে কাহাঁ হৈতে করিলে আগমন ॥ লোক কহে কৃষ্ণ প্রকট কালিদহের জলে। কালি শিরে নৃত্য করে ফণী রত্ন জ্বলে ॥ সাক্ষাৎ দেখিল লোক নাহিক সংশয়। শুনি হাসি কহে প্রভু সব সত্য হয় ॥ এই মত তিন রাত্রি লোকের গমন। সবে আসি কহে কৃষ্ণ পাইল দর্শন ॥ প্রভু আগে কহে লোক শ্রীকৃষ্ণ দেখিল। সরস্বতী এই বাক্য সত্য কহাইল ॥ মহাপ্রভু দেখি সত্য কৃষ্ণ দরশন। নিজ জ্ঞানে সত্য ছাড়ি অসত্যে সত্য ভ্রম ॥ ভট্টাচার্য্য তবে কহে প্রভুর চরণে। আজ্ঞা দেহ যাই করি কৃষ্ণ দরশনে ॥ তবে তারে কহেন প্রভু চাপড় মারিয়া। মূর্খের বাক্যে মূর্খ হইলা পণ্ডিত হইয়া ॥ কৃষ্ণ কেনে দরশন দিবে কলিকালে। নিজ ভ্রমে মূর্খ লোক করে কোলাহলে ॥ বাতুল না হইও ঘরে রহত বসিয়া। কৃষ্ণ দর্শন করিহ কালি রাত্র্যে যাঞা ॥ প্রাতঃকালে ভব্য লোক প্রভু স্থানে আইলা। কৃষ্ণ দেখি আইলা প্রভু তাহারে পুছিলা ॥ লোক কহে

॥ * ॥ * ॥ জীবেশ্বরয়োর্ভেদমাহ॥ হ্লাদিনীতি॥ ঈশ্বরো গোবিন্দঃ সচ্চিদানন্দঃ সমুদিত্য চিৎজ্ঞান অখণ্ড পরমানন্দানাং বিগ্রহঃ মূর্ত্তির্ভবেৎ। কীদৃশঃ। হ্লাদিন্যা সম্বিদা শক্ত্যাশ্লিষ্টো যুক্তো-

রাত্রে কৈবর্ত্ত নৌকাতে চড়িয়া। কালিদহে মৎস্য মারে দেউটি জ্বালিয়া॥ দূরে হৈতে তাহা দেখি লোকের হয় ভ্রম। কালিয় শরীরে কৃষ্ণ করিছে নর্ত্তন॥ নৌকাতে কালিয় জ্ঞান দীপে রত্ন জ্ঞানে। জালিয়াকে মূঢ় লোক কৃষ্ণ করি মানে॥ বৃন্দাবনে কৃষ্ণ আইলা সেহ সত্য হয়। কৃষ্ণকে দেখিল লোক ইহা মিথ্যা নয়॥ কিন্তু কাহোঁ কৃষ্ণ দেখে কাহোঁ ভ্রমে মানে। স্থাণু পুরুষ যৈছে বিপরীত জ্ঞানে॥ প্রভু কহে কাহাঁ পাইলে কৃষ্ণ দরশন। লোক কহে সন্ন্যাসী তুমি জঙ্গম নারায়ণ॥ বৃন্দাবনে হৈলে তুমি কৃষ্ণ অবতার। তোমা দেখি সর্ব্ব লোক হইল নিস্তার॥ প্রভু কহে বিষ্ণু বিষ্ণু ইহা না কহিও। জীবাধমে কৃষ্ণ জ্ঞান কভু না করিহ॥ সন্ন্যাসী চিৎকণ জীব কিরণ কণ সম। ষড়ৈশ্বর্য্য পূর্ণ কৃষ্ণ হয় সূর্য্যোপম॥ জীবে ঈশ্বর তত্ত্ব কভু নহে সম। জ্বলদগ্নি রাশি যৈছে স্ফুলিঙ্গের কণ॥ * ॥ তথাহি ভগবৎসন্দর্ভে শ্রীধরস্বামিগিরোক্ত ব্যাখ্যায়াং ধৃতসর্ব্বজ্ঞ সূক্তং। হ্লাদিন্যা সম্বিদাশ্লিষ্টঃ সচ্চিদানন্দ ঈশ্বরঃ। স্বা বিদ্যা সংবৃতো জীবঃ সংক্লেশ নিকরাকরঃ॥ ৮ ॥ * ॥ * ॥ যেই মূঢ় কহে জীব ঈশ্বর হয় সম। সেইত পাষণ্ডী হয় দণ্ডে তারে যম॥ * ॥ তথাহি হরিভক্তি বিলাসস্য প্রথম বিলাসে এক সপ্তত্যঙ্ক ধৃত বৈষ্ণব তন্ত্রং। যস্তু নারায়ণং দেবং ব্রহ্ম রুদ্রাদি দৈবতৈঃ। সমত্বেনৈব বীক্ষেত স পাষণ্ডী ভবেদ্ধ্রুবং॥ ৯ ॥ * ॥ * ॥ লোক কহে তোমাকে কভু নহে জীব মতি। কৃষ্ণের সদৃশ তোমার আকৃতি প্রকৃতি॥ আকৃত্যে তোমাকে দেখি ব্রজেন্দ্র নন্দন। দেহ কান্তি পীতাম্বর কৈল আচ্ছাদন॥ মৃগমদ বস্ত্রে বান্ধি কভু না লুকায়। ঈশ্বর স্বভাব তোমার ঢাকা নাহি যায়॥ অলৌকিক প্রকৃতি তোমার বুদ্ধি অগোচর। তোমা দেখি কৃষ্ণপ্রেমে জগত পাগল॥ স্ত্রী বাল বৃদ্ধ আর চণ্ডাল যবন। সেই তোমার একবার

ভবেৎ। কিম্ভূতঃ জীবঃ স্বাবিদ্যা স্বকীয়বিদ্যায়া মায়াশক্ত্যা সংবৃতো যুক্তো ভবেৎ। সকীদৃশঃ সংক্লেশানাং জন্মমৃত্যুজ্বরাণাং নিকরঃ সমূহঃ। তেষাং ঐকোমাকরঃ নিবাসো যস্মিন স জীবঃ স্যাৎ॥

॥ ৮ ॥ * ॥ * ॥ বস্তুতি ॥ যোঽসনোত্রক্ষরুদ্রাদিদেবতৈঃ সহসমত্বেনসমভাবেননারায়ণং দেবং মনোতমন্যমানোভবেৎ। সজীবাংকাং নিশ্চিতং পাষণ্ডীনরাধমোভবেৎ॥ ৯

পায় দরশন ॥ কৃষ্ণ নাম লয়ে নাচে হয়ে উন্মত্ত। আচার্য্য হইল সেই তারিল জগৎ ॥ দর্শনে আছুক কার্য্য যে তোমার নাম শুনে। সেই কৃষ্ণ প্রেমে মত্ত তারে ত্রিভুবনে ॥ তোমার নাম শুনি হয় শ্বপচ পাবন। অলোকিক শক্তি তোমার না যায় কথন ॥ * ॥ তথাহি শ্রীমদ্ভাগবতে তৃতীয়স্কন্ধে ত্রয়স্ত্রিংশোধ্যায়ে সপ্তম শ্লোকে কপিলদেবং প্রতি দেবহূতী বাক্যং। যন্নামধেয় শ্রবণানুকীর্ত্তনাৎ, যৎপ্রহ্বণাদ্যৎ স্মরণাদপি ক্বচিৎ। শ্বাদোপি সদ্যঃ সবনায় কল্পতে, কুতঃ পুনস্তে ভগবন্নু দর্শনাৎ ॥ ১০ ॥ * ॥ * ॥ এই মত মহিমা তোমার তটস্থ লক্ষণ। স্বরূপ লক্ষণে তুমি ব্রজেন্দ্র নন্দন ॥ সেই সব লোকে প্রভু প্রসাদ করিল। কৃষ্ণপ্রেমে মত্ত লোক নিজ ঘরে গেল ॥ এই মত কত দিন অক্রূরে রহিলা। কৃষ্ণ নাম প্রেম দিয়া লোক নিস্তারিলা ॥ মাধবপুরীর শিষ্য সেইত ব্রাহ্মণ। মথুরার ঘরে ঘরে করান নিমন্ত্রণ ॥ মথুরার যত লোক ব্রাহ্মণ সজ্জন। ভট্টাচার্য্য স্থানে আসি করে নিমন্ত্রণ ॥ এক দিন দশ বিশ আইসে নিমন্ত্রণ। ভট্টাচার্য্য এক মাত্র করেন গ্রহণ ॥ অবসর না পায় লোক নিমন্ত্রণ দিতে। সেই বিপ্রে সাধে লোক নিমন্ত্রণ নিতে ॥ কানাকুব্জ দাক্ষিণাত্য বৈদিক ব্রাহ্মণ। দৈন্য করি করে মহাপ্রভুর নিমন্ত্রণ ॥ প্রাতঃকালে অক্রূরে আসি রন্ধন করিয়া। প্রভুকে ভিক্ষা দেন শালগ্রামে সমর্পিয়া ॥ এক দিন অক্রূর ঘাটের উপরে। বসি মহাপ্রভু কিছু করেন বিচারে ॥ এই ঘাটে অক্রূর বৈকুণ্ঠ দেখিল। ব্রজবাসী লোক গোকুল দর্শন পাইল ॥ এত বলি ঝাঁপ দিল জলের ভিতরে। ডুবিয়া রহিলা প্রভু জলের ভিতরে ॥ দেখি কৃষ্ণদাস কান্দি ফুকার করিল। ভট্টাচার্য্য শীঘ্র আসি প্রভু উঠাইল ॥ তবে ভট্টাচার্য্য সেই ব্রাহ্মণ লইয়া। যুক্তি করিলা কিছু নিভৃতে বসিয়া ॥ আজি আমি আছিলাম উঠাইল প্রভুরে। বৃন্দাবনে ডুবে যদি কে

॥ * ॥ * ॥ যন্নামেতি। হে ভগবন্ কপিলদেব। যস্য নামধেয়নামসমূহং তেষাং শ্রবণাৎ অনুকীর্ত্তনাৎ। যৎপ্রহ্বণাৎ যৎস্মরণাৎ ...

উঠাবে তাঁরে ॥ লোকের সংঘট্টে আর নিমন্ত্রণের জঞ্জাল। নিরন্তর আবেশ প্রভুর না দেখিয়ে ভাল ॥ বৃন্দাবন হৈতে যদি প্রভুরে কাড়িয়ে। তবে মঙ্গল হয় এই ভাল যুক্তি হয়ে ॥ বিপ্র কহে প্রয়াগে প্রভু লয়ে যাই। গঙ্গাতীর পথে যাই তবে সুখ পাই ॥ সোরোক্ষেত্রে আগে যাঞা করি গঙ্গাস্নান। সেই পথে প্রভু লঞা করিয়ে প্রয়াণ ॥ মাঘ মাস লাগিল এবে যদি যাইয়ে। মকরে প্রয়াগ স্নান কত দিন পায়ে ॥ আপনার দুঃখ কিছু করি নিবেদন। মকরে পৌছহ প্রয়াগে করহ সূচন ॥ গঙ্গাতীর পথে সুখ জানাইহ তাঁরে। ভট্টাচার্য্য আসি তবে কহিল প্রভুরে ॥ সহিতে না পারি আমি লোকের গড়বড়ি। নিমন্ত্রণ লাগি লোক করে হুড়াহুড়ি ॥ প্রাতঃ-

কালে আইসে লোক তোমাকে না পায়। তোমাকে না পাঞা লোক মোর মাথা খায় ॥ তবে সুখ হয় যবে গঙ্গাপথে যাইয়ে। এবে যদি যাই মকরে গঙ্গা স্নান পাইয়ে ॥ উদ্বিগ্ন হইল প্রাণ সহিতে না পারি। প্রভুর যে আজ্ঞা হয় সেই শিরে ধরি ॥ যদ্যপি বৃন্দাবন ত্যাগে নাহি প্রভুর মন। ভক্ত ইচ্ছা করিতে কহে মধুর বচন ॥ তুমি আমায় আনি দেখাইলে বৃন্দাবন। এই ঋণ আমি নারিব করিতে শোধন ॥ যে তোমার ইচ্ছা আমি সেইত করিব। যাহা লঞা যাহ তুমি তাঁহাই যাইব ॥ প্রাতঃকালে মহাপ্রভু প্রাতস্নান কৈল। বৃন্দাবন ছাড়িব জানি প্রেমাবেশ হৈল ॥ বাহ্য বিকার নাহি প্রেমাবিষ্ট মন। ভট্টাচার্য্য কহে চল যাই মহাবন ॥ এত বলি মহাপ্রভু নৌকায় বসাইয়া। পার করি ভট্টাচার্য্য চলিলা লইয়া ॥ প্রেমি কৃষ্ণদাস আর সেইত ব্রাহ্মণ।

গঙ্গাপথে যাইবার বিজ্ঞ দুই জন ॥ যাইতে এক বৃক্ষতলে প্রভু সবা লঞা। বসিলা সবার পথ শ্রান্তি দেখিয়া ॥ সে বৃক্ষ নিকটে চরে বহু গাবীগণ। দেখি মহাপ্রভুর অতি উল্লাসিত মন ॥ আচম্বিতে এক গোপ বংশী বাজাইল। শুনি মহাপ্রভুর মহা প্রেমাবেশ হৈল ॥ অচেতন হঞা প্রভু ভূমিতে পড়িলা। মুখে ফেণ পড়ে নাসায় শ্বাস রুদ্ধ হৈলা ॥ হেন কালে তাহা আসোয়ার দশ আইলা। ম্লেচ্ছ পাঠান ঘোড়া হৈতে উত্তরিলা ॥ প্রভুকে দেখিয়া ম্লেচ্ছ করয়ে বিচার। এই যতী পাশ ছিল সুবর্ণ অপার ॥ এই পঞ্চ বাটোয়ার ধুতুরা খাওয়াইয়া। মারি ডারিয়াছে যতীর সব ধন লয়া ॥ তবে সেই পাঠান পঞ্চ জনেরে বান্ধিল। কাটিতে চাহে গৌড়ীয়া কাঁপিতে লাগিল ॥ কৃষ্ণ

দাস রাজপুত নির্ভয় সে বড়। সেই বিপ্র নির্ভয় মুখে বড় দড়॥ বিপ্র কহে পাঠান তোমার পাৎসার দোহাই। চল তুমি আমি শিকদার পাশ যাই॥ এ যতী আমার গুরু আমি মাথুর ব্রাহ্মণ। পাৎসাহার আগে আছে আমার শত জন॥ এই যতী ব্যাধে কভু হয়েত মূর্চ্ছিত। অবহি চেতন পাব হইব সম্বিত॥ ক্ষণেক ইহা বৈস বান্ধি রাখহ সবারে। ইহাকে পুছিয়া তবে মারিহ আমারে॥ পাঠান কহে তুমি পশ্চিমা দুই জন। গৌড়ীয়া ঠক এই কাঁপে তিন জন॥ কৃষ্ণদাস কহে আমার ঘর এই গ্রামে। শতেক তুড়কী আছে দুই শত কামানে॥ এখনি আসিবে সব আমি যদি ফুকারি। ঘোড়া পিড়া লুটি লবে তোমা সবা মারি॥ গৌড়ীয়া বাট পাড় নহে তুমি

বাটপাড়। তীর্থ বাসী লুট আর চাহ মারিবার॥ শুনিয়া পাঠান মনে সঙ্কোচ হইল। হেনকালে মহাপ্রভু চেতন পাইল॥ হুঙ্কার করিয়া উঠে বলে হরি হরি। প্রেমাবেশে নৃত্য করে ঊর্দ্ধ বাহু করি॥ প্রেমাবেশে প্রভু যবে করেন চিৎকার। ম্লেচ্ছের হৃদয়ে যেন লাগে শেলধার॥ ভয় পাঞা ম্লেচ্ছ ছাড়ি দিল পঞ্চ জন। প্রভু না দেখিল নিজগণের বন্ধন॥ ভট্টাচার্য্য আসি প্রভুকে ধরি বসাইল। ম্লেচ্ছগণ দেখি মহাপ্রভুর বাহ্য হৈল॥ ম্লেচ্ছগণ আসি প্রভুর বন্দিল চরণ। প্রভু আগে কহে এই ঠক পাঁচ জন॥ এই পঞ্চ মিলি তোমায় ধুতুরা খাওয়াইয়া। তোমার ধন লইল তোমায় পাগল করিয়া॥ প্রভু কহেন ঠক নহে মোর সঙ্গী জন। ভিক্ষুক সন্ন্যাসী মোর নাহি কিছু ধন॥ মৃগী ব্যাধিতে আমি হই অচেতন। এই পাঁচ দয়া করি করেন পালন॥

সেই ম্লেচ্ছ মধ্যে এক পরম গম্ভীর। কাল বস্ত্র পরে তাতে লোকে কহে পীর॥ চিত্ত আর্দ্র হৈল তার প্রভুকে দেখিয়া। নির্ব্বিশেষ ব্রহ্ম স্থাপে স্বশাস্ত্র উঠাইয়া॥ অদ্বয় ব্রহ্মবাদ সেই করিল স্থাপন। তারি শাস্ত্র যুক্ত্যে প্রভু করিল খণ্ডন॥ যেই যেই কহিল প্রভু সকলি খণ্ডিল। উত্তর না আইসে মুখে মহা স্তব্ধ হৈল॥ প্রভু কহে তোমার শাস্ত্রে স্থাপ নির্ব্বিশেষ। তাহা খণ্ডি সবিশেষ স্থাপিয়াছে শেষ॥ তোমার শাস্ত্রে কহে শেষে একই ঈশ্বর। সর্ব্বৈশ্বর্য্য পূর্ণ তিঁহ শ্যাম কলেবর॥ সচ্চিদানন্দ দেহ পূর্ণ ব্রহ্ম স্বরূপ। সর্ব্বাত্মা সর্ব্বজ্ঞ নিত্য সর্ব্বাদি স্বরূপ॥ সৃষ্টি স্থিতি প্রলয় তাঁহা হৈতে হয়। স্থূল সূক্ষ্ম জগতের তিঁহো সমাশ্রয়॥ সর্ব্ব শ্রেষ্ঠ সর্ব্বারাধ্য কারণের কারণ।

তাঁর ভক্ত্যে হয় জীবের সংসার তারণ ॥ তাঁর সেবা বিনা জীবের না যায় সংসার। তাঁহার চরণে প্রীতি পুরুষার্থ সার ॥ মোক্ষাদি আনন্দ যার নহে এক কণ। পূর্ণানন্দ প্রাপ্তি তার চরণ সেবন ॥ কর্ম্ম যোগ জ্ঞান আগে করিয়া স্থাপন। সব খণ্ডি স্থাপে ঈশ্বর তাহার সেবন ॥ তোমার পণ্ডিত সবের নাহি শাস্ত্র জ্ঞান। পূর্ব্ব পর বিধি মধ্যে পর বলবান ॥ নিজ শাস্ত্র দেখি তুমি বিচার করিয়া। কি লিখিয়াছে শেষ নির্ণয় করিয়া ॥ ম্লেচ্ছ কহে যেই কহ সেই সত্য হয়। শাস্ত্রে লিখিয়াছে কেহ লইতে না পারয় ॥ নির্ব্বিশেষ গোসাঞি লঞা করেন ব্যাখান। সাকার গোসাঞি সেব্য কার নাহি জ্ঞান ॥ সেইত গোসাঞি তুমি সাক্ষাৎ ঈশ্বর। মোরে কৃপা কর মুঞি অযোগ্য

পামর ॥ অনেক দেখিনু মুঞি ম্লেচ্ছ শাস্ত্র হৈতে। সাধ্য সাধন বস্তু নারি নির্দ্ধারিতে ॥ তোমা দেখি জিহ্বা মোর বলে কৃষ্ণ নাম। আমি বড় জ্ঞানী এই গেল অভিমান ॥ কৃপা করি বল মোরে সাধ্য সাধনে। এত বলি পড়ে মহাপ্রভুর চরণে ॥ প্রভু কহে উঠ কৃষ্ণ নাম তুমি লৈলে। কোটি জন্মের পাপ গেল পবিত্র হইলে ॥ কৃষ্ণ কহ কৃষ্ণ কহ কৈল উপদেশ। সবে কৃষ্ণ কহে সবার হৈল প্রেমাবেশ ॥ রামদাস বলি প্রভু তার কৈল নাম। আর এক পাঠান তার নাম বিজুলী খান ॥ অল্প বয়স তার রাজার কুমার। রামদাস আদি পাঠান চাকর তাহার ॥ কৃষ্ণ বলি পড়ে সেহ মহাপ্রভুর পায়। প্রভু শ্রীচরণ দিল তাহার মাথায় ॥ তা সবারে কৃপা করি প্রভুত চলিলা। সেইত পাঠান সব বৈরাগী হইলা ॥ পাঠান বৈষ্ণব বলি হৈল তার খ্যাতি। সর্ব্বত্র

গাইয়ে বুলে মহাপ্রভুর কীর্ত্তি ॥ সেই বিজুলী খান হৈল মহাভাগবত। সর্ব্ব তীর্থে হৈল তার পরম মহত্ত্ব ॥ ঐছে লীলা করে প্রভু শ্রীকৃষ্ণ চৈতন্য। পশ্চিম আসিয়া কৈল যবনাদি ধন্য ॥ সোরোক্ষেত্রে আসি প্রভু কৈল গঙ্গাস্নান। গঙ্গাতীর পথে কৈল প্রয়াগ পয়ান ॥ সেই বিপ্র কৃষ্ণদাসে প্রভু বিদায় দিলা। যোড় হাতে দুই জন কহিতে লাগিলা ॥ প্রয়াগ পর্য্যন্ত দুঁহে তোমা সঙ্গে যাব। তোমার চরণ সঙ্গ পুনঃ কাহাঁ পাব ॥ ম্লেচ্ছ দেশ কেহ কাহাঁ করয়ে উৎপাত। ভট্টাচার্য্য পণ্ডিত কহিতে না জানেন বাত ॥ শুনি মহাপ্রভু ঈষৎ হাসিতে লাগিলা। সেই দুই জন প্রভুর সঙ্গে চলি আইলা ॥ যেই যেই জন প্রভুর পাইল দরশন। সেই সেই গ্রামে মত্ত করে কৃষ্ণ সংকী-

সন্ভক্তোপিসদ্যস্তৎক্ষণাদেবসবনায়িবজ্ঞযোগ্যায়কম্পতেমন্যতেইত্যর্থঃ। ভূতো হে ভগবন্ পুনস্তেতবদর্শনাৎ কুতঃ কিং ভবতিনাহংবেত্তি॥ ১০ ॥ ইতি মধ্যখণ্ডেষ্টাদশপরিচ্ছেদঃ॥ ১৮॥ ※ ॥
॥ ※ ॥ বৃন্দাবনীয়ামিতি॥ সপ্রভুর্নারায়ণঃ যথাপ্রাক্পূর্ব্বাবিধৌবিধাতরিব্রহ্মণেনিজশক্তিং সঞ্চার্য্যসঞ্চারং কৃষ্ণালোকসৃষ্টিং ব্যতনোৎবিস্তারিতবান্। তদ্বৎপ্রভুশ্চৈতন্যচন্দ্রইবনিজশক্তিং

র্ত্তন॥ তার সঙ্গে অন্যান্য তার সঙ্গে আন। এই মত বৈষ্ণব কৈল সব দেশ গ্রাম॥ দক্ষিণ যাইতে যৈছে শক্তি প্রকাশিল। সেই মত পশ্চিমদেশ প্রেমে ভাসাইল॥ এই মত চলি প্রভু প্রয়াগ আইলা। দশ দিন ত্রিবেণীতে মকর স্নান কৈলা॥ বৃন্দাবন গমন প্রভুর চরিত্র অনন্ত। সহস্র বদন যার নাহি পায় অন্ত॥ তাহা কে কহিতে পারে ক্ষুদ্র জীব হঞা। দিগ দরশন কৈল সূত্র করিয়া॥ অলৌকিক লীলা প্রভুর অলৌকিক রীতি। শুনিলে ভাগ্যহীনের না হয় প্রতীতি॥ আদ্যোপান্ত চৈতন্য লীলা অলৌকিক জান। শ্রদ্ধা করি শুন ইহা সত্য করি মান॥ যেই তর্ক করে ইহা সেই মূর্খ রাজ। আপনার মুণ্ডে সে আপনি পাড়ে বাজ॥ চৈতন্য চরিত্র এই অমৃতের সিন্ধু। জগত আনন্দে ভাসায় যার এক বিন্দু॥ শ্রীরূপ রঘুনাথ পদে যার আশ। চৈতন্য চরিতামৃত কহে কৃষ্ণদাস॥ ※ ॥ ইতি শ্রীচৈতন্য চরিতামৃতে মধ্যখণ্ডে শ্রীবৃন্দাবন দর্শন বিলাসো নাম অষ্টাদশঃ পরিচ্ছেদঃ॥ ১৮ ॥ ※ ॥ 
গ্রন্থকারস্য। বৃন্দাবনীয়াং রসকেলি বার্ত্তাং, কালেন লুপ্তাং নিজ শক্তিমুৎকঃ। সঞ্চার্য্যরূপে ব্যতনোৎ পুনঃ স; প্রভু বিধৌ প্রাগিব লোক সৃষ্টিং॥ ১ ॥
॥ ※ ॥ ※ ॥ জয় জয় শ্রীচৈতন্য জয় নিত্যানন্দ। জয়াদ্বৈতচন্দ্র জয় গৌর ভক্ত বৃন্দ॥ শ্রীরূপ সনাতন রহে রামকেলি গ্রামে। প্রভুকে মিলিয়া গেল আপন ভবনে॥ দুই ভাই বিষয় ত্যাগের উপায় সৃজিল। বহু ধন দিয়া দুই ব্রাহ্মণ বরিল॥ কৃষ্ণ মন্ত্রে করাইল দুই পুরশ্চরণ। অচিরাতে পাইবারে চৈতন্য চরণ॥ শ্রীরূপ গোসাঞি তবে নৌকাতে ভরিয়া। আপনার ঘর আইলা বহু ধন লঞা॥ ব্রাহ্মণ বৈষ্ণবে দিল তার অর্দ্ধ ধনে। এক চৌঠি

রূপে রূপগোস্বামিনিসঞ্চার্য্য পুনঃ পুনর্ব্বারং উৎকঃ উৎকণ্ঠিতঃ সন্ বৃন্দাবনীয়াং বৃন্দাবনোদ্ভবাং রসকেলিবার্ত্তাং শ্রীরাধাকৃষ্ণয়োর্লীলাং কালেনবহুকালপর্য্যন্তং লুপ্তাং অদৃশ্যাং ব্যতনোৎ। তদ্দ্বারাপ্রকটং অকরোদিতি॥ ১ ॥ ※ ॥ ※ ॥ নদেষস্তকইতি॥ চতুর্ব্বেদীচতুর্ব্বেদাধ্যায়ীমেমমস্তক্লোমস্যাং। বদিমস্থিবিস্ময়েস্তব্ধিং করোতিস্বপচোপিনীচকুলোদ্ভবোপিমদ্ভক্তঃ প্রিয়-

ধন দিল কুটুম্ব ভরণে ॥ দণ্ড বন্ধ লাগি চৌঠি সঞ্চয় করিল। ভাল ভাল বিপ্র স্থানে স্থাপ্য রাখিল ॥ গৌড়ে রাখিল মুদ্রা দশ হাজারে। সনাতন ব্যয় করে রহে মুদি ঘরে ॥ শ্রীরূপ শুনিলা প্রভুর নীলাদ্রি গমন। বন পথে যাবেন প্রভু শ্রীবৃন্দাবন ॥ রূপ গোসাঞি নীলাচলে পাঠাইলা দুই জন। প্রভু যবে বৃন্দাবন করেন গমন ॥ শীঘ্র আসি মোরে তার দিবে সমাচার। শুনিয়া তদনুরূপ করিব ব্যবহার ॥ এথা সনাতন গোসাঞি ভাবে মনে মন। রাজা মোরে প্রীতি করে সে মোর বন্ধন ॥ কোন মতে রাজা যদি মোরে ক্রুদ্ধ হয়। তবে অব্যাহতি হয় করিল নিশ্চয় ॥ অস্বাস্থ্যের ছদ্ম কর রহে নিজ ঘরে। রাজকার্য্য ছাড়িল না যায় রাজদ্বারে ॥ লোভে কায়স্থগণে রাজকার্য্য করে। আপন স্বগৃহে করে শাস্ত্রের বিচারে ॥ ভট্টাচার্য্য পণ্ডিত বিশ ত্রিশ লঞা। ভাগবত বিচার করে সভাতে বসিয়া ॥ আর দিন গৌড়েশ্বর সঙ্গে এক জন। আচম্বিতে গোসাঞি সভাতে কৈল আগমন ॥ পাতসা দেখিয়া সবে সম্ভ্রমে উঠিলা। সম্ভ্রমে আসন দিয়া রাজা বসাইলা ॥ রাজা কহে তোমার স্থানে বৈদ্য পাঠাইল। বৈদ্য কহে ব্যাধি নাহি সুস্থ যে দেখিল ॥ আমার যে কিছু কার্য্য সব তোমা লঞা। কার্য্য ছাড়ি রহিলা তুমি ঘরেতে বসিয়া ॥ মোর যত কার্য্য কাম সব কৈলে নাশ। কি তোমার হৃদয়ে আছে কহ মোর পাশ ॥ সনাতন কহে নহে আমা হৈতে কাম। আর এক জন দিয়া কর সমাধান ॥ তবে ক্রুদ্ধ হৈঞা রাজা কহে আরবার। তোমার বড় ভাই করে দস্যু ব্যবহার ॥ জীব পশু মারি কৈল চাকলা সবনাশ। এথা তুমি কৈলে মোর সর্ব্ব কার্য্য নাশ ॥ সনাতন কহে তুমি স্বতন্ত্র গৌড়েশ্বর। যেই যেই দোষ করে দেহ তার ফল ॥ এত শুনি গৌরেশ্বর উঠি ঘরে গেলা। পলাইব বলি সনাতনেরে বান্ধিলা ॥ হেনকালে গেল রাজা উঠিয়া মারিতে। সনাতনে কহে তুমি চল মোর সাতে ॥ তিঁহো কহে যাবে তুমি দেবতা দেখিতে। মোর শক্তি নাহি তোমার সঙ্গে যাইতে ॥ তবে তারে বান্ধি রাখি করিলা গমন। এথা নীলাচল হৈতে প্রভু চলিলা বৃন্দাবন ॥ তবে সেই দুই চর রূপ ঠাই আইলা। বৃন্দাবন চলিলা প্রভু আসিয়া কহিলা ॥ শুনিয়া শ্রীরূপ লিখিল সনাতন ঠাঞি। বৃন্দাবন চলিলা শ্রীচৈতন্য গোসাঞি ॥ আমি দুই ভাই চলিলাম তাঁহারে মিলিতে। তুমি যৈছে তৈছে ছুটি আইস তাঁহা হৈতে ॥ দশ সহস্র মুদ্রা তথা আছে

ন্যাৎ। তদৈবভক্তায়দেয়ং প্রেমমগ্না। তততস্মাৎভক্তাৎগ্রাহ্যং তদ্দেয়ং পত্রপুষ্পফলং গ্রহণীয়ং সচভক্তঃ। পুজ্যোজনৈঃ কর্ত্তৃভূতৈঃ পুজনীয়। যথাহং নিশ্চিতং স্বর্গমর্ত্যপাতালস্থজনৈঃ পুজ্যাস্ত

মুদি স্থানে। তাহা দিয়া কর শীঘ্র আত্ম বিমোচনে॥ যৈছে তৈছে ছুটি তুমি আইস বৃন্দাবন। এত লিখি দুই ভাই করিলা গমন॥ অনুপম মল্লিক তার নাম শ্রীবল্লব। রূপ গোসাঞির ছোট ভাই পরম বৈষ্ণব॥ তাহা লঞা শ্রীরূপ প্রয়াগ আ ইলা। মহাপ্রভু তাহা শুনি আনন্দিত হৈলা॥ প্রভু চলিয়াছেন বিন্দু মাধব দর্শনে। লক্ষ লক্ষ লোক আইসে প্রভুর মিলনে॥ কেহ কান্দে কেহ হাসে কেহ নাচে গায়। কৃষ্ণ কৃষ্ণ বলি কেহ গড়াগড়ি যায়॥ গঙ্গা যমুনা প্রয়াগ নারিল ডুবাইতে। প্রভু ডুবাইলা কৃষ্ণ প্রেমের বন্যাতে॥ ভিড় দেখি দুই ভাই রহিলা নির্জনে। প্রভুর আবেশে হৈল মাধব দর্শনে॥ প্রেমাবেশে নাচে প্রভু হরি ধ্বনি করি। ঊর্দ্ধ বাহু করি বোলে বল হরি হরি॥ প্রভুর মহিমা দেখি লোকে চমৎকার। প্রয়াগে প্রভুর লীলা নারি বর্ণিবার॥ দাক্ষিণাত্য বিপ্র সনে আছে পরিচয়। সেই বিপ্র নিমন্ত্রিয়া নিল নিজালয়॥ বিপ্র গৃহে আসি প্রভু নিভৃতে বসিলা। শ্রীরূপ বল্লভ দুঁহে আসিয়া মিলিলা॥ দুই গুচ্ছ তৃণ দুঁহে দশনে ধরিয়া। প্রভু দেখি দূরে পড়ে দণ্ডবৎ হঞা॥ নানা শ্লোক পড়ি উঠে পড়ে বার বার। প্রভু দেখি প্রেমাবেশ হইল দুঁহার॥ শ্রীরূপ দেখি প্রভুর প্রসন্ন হৈল মন। উঠ উঠ রূপ আইস বলিলা বচন॥ কৃষ্ণের করুণা কিছু না যায় বর্ণন। বিষয় কূপ হৈতে কাড়িল দুই জন॥ ॥ * ॥ তথাহি হরিভক্তি বিলাসস্য দশম বিলাসে একনবত্যঙ্ক ধৃতং ইতিহাস সমুচ্চয়োক্ত ভগবদ্বাক্যং। নমে ভক্তশ্চতুর্বেদী মদ্ভক্তঃ শ্বপচঃ প্রিয়ঃ। তস্মৈদেয়ং ততোগ্রাহ্যং স চ পুজ্যো যথাহ্যহং॥ ২ ॥ * ॥ * ॥ এই শ্লোক পড়ি দুঁহারে কৈল আলিঙ্গন। কৃপাতে দুঁহার মাথায় ধরিল চরণ॥ প্রভু কৃপা পাঞা দুঁহে দুই হাত যুড়ি। দীন হঞা স্তুতি করে বিনয় আচরি॥ * ॥ তথাহি শ্রীরূপ গোস্বামি ১১

চতুর্বেদীতি॥ ২ ॥ * ॥ * ॥ নমোমহেতি॥ তেভ্যস্ত্বং কৃষ্ণায়নমঃ। কীদৃশায়মহাবদান্যায়সর্ব্বধর্ম্মপ্রকটরূপায়। পুনঃ কীদৃশায়কৃষ্ণপ্রেমপ্রদায়মানশীলায়। পুনঃ কীদৃশায়কৃষ্ণচৈতন্যনাম্নে

নবদ্বীপচন্দ্রায়নমঃ। পুনঃ কীদৃশায়গৌরত্বিষেগৌরং ত্বিট্কান্তির্যস্যতস্মৈনমঃ। অতএবকৃষ্ণএবচৈতন্যঃ স্যাদিতি ॥ ৩ ॥ ৠ ॥ ৠ ॥ যোহজ্ঞানেতি। যশ্চৈতন্যঃ কৃপালুঃ সন্অজ্ঞানমত্তং

বাক্যং। নমো মহাবদান্যায় কৃষ্ণপ্রেম প্রদায়তে। কৃষ্ণায় কৃষ্ণচৈতন্য নাম্নে গৌরত্বিষে নমঃ॥ ৩ ॥ ৠ ॥ ॥ তথাহি শ্রীগোবিন্দ লীলামৃতে প্রথম সর্গে দ্বিতীয় শ্লোকে গ্রন্থকার বাক্যং। যোহজ্ঞান মত্তং ভুবনং দয়ালু, রুল্লাঘয়ন্নপ্যকরোৎ প্রমত্তং। স্বপ্রেম সম্পৎ সুধয়াদ্ভুতেহহং, শ্রীকৃষ্ণ চৈতন্য মমুং প্রপদ্যে॥ ৪ ॥ ৠ ॥ ৠ ॥ তবে মহাপ্রভু তারে নিকটে বসাইলা। সনাতনের বার্ত্তা কহ তাহারে পুছিলা॥ রূপ কহেন তিঁহো বন্দি রাজ ঘরে। তুমি যদি উদ্ধার তবে হইবে উদ্ধারে॥ প্রভু কহে সনাতনের হইয়াছে মোচন। অচিরাতে আমা সহ হইবে মিলন॥ মধ্যাহ্ন করিতে বিপ্র প্রভুকে কহিলা। রূপ গোসাঞি সে দিবস তথাই রহিলা॥ ভট্টাচার্য্য দুই ভাই নিমন্ত্রণ কৈল। প্রভুর শেষ প্রসাদ পাত্র দুই ভাই পাইল॥ ত্রিবেণী উপর প্রভুর বাসাঘর স্থান। দুই ভাই বাসা কৈল প্রভু সন্নিধান॥ সে কালে বল্লভ ভট্ট রহে আযুলী গ্রামে। মহাপ্রভু আইলা শুনি আইলা তাঁর স্থানে॥ তিঁহো দণ্ডবৎ কৈল প্রভু কৈল আলিঙ্গন। দুই জনে কৃষ্ণ কথা হৈল কতক্ষণ॥ কৃষ্ণ কথায় মহাপ্রভুর প্রেম উথলিল। ভট্টের সঙ্কোচে প্রভু সম্বরণ কৈল॥ অন্তরে গর গর প্রেম নহে সম্বরণ। দেখি চমৎকার হৈল বল্লভ ভট্টের মন॥ তবে ভট্ট মহাপ্রভুকে নিমন্ত্রণ কৈল। মহাপ্রভু দুই ভাই তাহারে মিলাইল॥ দুই ভাই দূরে হৈতে ভূমিতে পড়িয়া। ভট্টে দণ্ডবৎ কৈল অতি দীন হৈয়া॥ ভট্ট মিলিবারে যায় দুঁহে পলায় দূরে। অস্পৃশ্য পামর মুঞি না ছুইহ মোরে॥ ভট্টে বিস্ময় হৈল প্রভুর হর্ষ মন। ভট্টেরে কহিলা প্রভু তার বিবরণ॥ ইহা না স্পর্শিহ ইহোঁ জাতি অতি হীন। বৈদিক যাজ্ঞিক তুমি কুলীন প্রবীণ॥ ইহার মুখে নিরন্তর কৃষ্ণ নাম শুনি। ভট্ট কহে প্রভুর কিছু ইঙ্গিত ভঙ্গী জানি॥ ইহার মুখে কৃষ্ণ নাম করিছে নর্ত্তন। দুই

জ্ঞানকর্ম্মাদিভির্নিত্যমত্তং ভুবনলোকসমূহং। উল্লংঘয়ন্নপিজ্ঞানকর্ম্মাদিদূরীকুর্ব্বন্নপি স্বপ্রেমসম্পৎ সুধয়ানিজপ্রেমরস্বামৃতেনকরণেনপ্রমত্তং প্রেমানন্দিতমকরোৎকৃতবানিত্যর্থঃ। অমুংশ্রীকৃষ্ণচৈতন্য

চন্দ্রং প্রপদ্যেশরণং ব্রজামি। কথম্ভূতং অদ্ভুতেহং আশ্চর্য্যং চেষ্টিতং যস্যতং॥ ৪ ॥ * ॥ অহোবতেতি॥ যদ্যস্যজিহ্বাগ্রেতুভ্যং [তবনাম বর্ত্ততে সর্ব্বদাতিষ্ঠতিশ্বপচতশ্চণ্ডালকুলাদপি-চণ্ডালকুলোদ্ভবোপি অহোবতআশ্চর্য্যে গরীয়ান্ সর্ব্বশ্রেষ্ঠভবতি। যেজনাস্তেতবনামগৃহ্নন্তি সর্ব্বদাস্বাদনং কুর্ব্বন্তি। তেজনাস্তপঃ। তপাংসি চান্দ্রায়ণাদীনিতেপুঃ। তপ্তবন্তঃ। তেজনা-জুহুবু র্গোমেধাশ্বমেধাদি হোমানিহুতবন্তঃ। তেসস্নুঃসর্ব্বাণি তীর্থানি স্নানবন্তঃ। তেজনাআর্য্যাঃ। দেবাদীনাংপূজনীয়াভবন্তি তেব্রাহ্মণি সর্ব্বদেবাদীনাঞ্চূরধিতবন্তঃ॥ ৫ ॥ * ॥ * ॥

অধম নহে হয়ে সর্ব্বোত্তম॥ * ॥ তথাহি শ্রীমদ্ভাগবতে তৃতীয়স্কন্ধে ত্রয়স্ত্রিংশোধ্যায়ে অষ্টম শ্লোকোক্তকপিলদেবং প্রতি দেবহূতী বাক্যং। অহোবত শ্বপচোঽতো গরিয়ান্ যজ্জিহ্বাগ্রে বর্ত্ততে নাম তুভ্যং। তে শুস্তপস্তেজুহুবুঃ সস্নুরার্য্যে ব্রহ্মানুচুর্নাম গৃণন্তিযেতে॥ ৫ ॥ * ॥ * ॥ শুনি মহা-প্রভু তারে বহু প্রশংসিলা। প্রেমাবেশ হঞা শ্লোক পড়িতে লাগিলা॥ * ॥ তথাহি হরিভক্তি সুধোদয়ে তৃতীয়াধ্যায়ে দ্বাদশ শ্লোকঃ। শুচিঃ সদ্ভক্তি-দীপ্তাগ্নিদগ্ধদুর্জ্জাতি কল্মষঃ। শ্বপাকোপি বুধৈঃ শ্লাঘ্যো ন বেদজ্ঞোপি নাস্তিকঃ॥ ৬ ॥ * ॥ * ॥ তথাহি হরিভক্তি সুধোদয়ে তৃতীয়াধ্যায়ে একাদশ শ্লোকঃ। ভগবদ্ভক্তিহীনস্য জাতিঃ শাস্ত্র জপস্তপ। অপ্রাণস্যৈব দেহস্য মণ্ডনং লোক রঞ্জনং॥ ৭ ॥ * ॥ * ॥ প্রভুর প্রেমাবেশে আর প্রভাব শক্তি সার। সৌন্দর্য্যাদি দেখি ভট্টের হৈল চমৎকার॥ স্বগণে প্রভুকে ভট্ট নৌকাতে চড়াইয়া। ভিক্ষা দিতে নিজ ঘরে চলিলা লইয়া॥ যমুনার জল দেখি চিক্কণ শ্যামল। প্রেমাবেশে মহাপ্রভু হইলা বিহ্বল॥ হুঙ্কার করি যমুনার জলে দিল ঝাঁপ। প্রভু দেখি সবার মনে হৈল ভয় কাঁপ॥ আস্তে- ১১৫

॥ * ॥ শুচিরিতি॥ বুধৈঃ পণ্ডিতৈঃ কর্ত্তৃভূতৈশ্বপাকোপিচণ্ডালজাত্যুদ্ভবোপিশ্লাঘ্যঃ সম্মাননীয়োভবেৎ। নাস্তিকঃ হরিভক্তিরহিতঃ। বেদজ্ঞোপি বেদবেদ্যোপি ন শ্লাঘানীয়ঃ। শ্বপাক কীদৃশঃ। সদ্ভক্তিনির্ম্মলাভক্তিরেব দীপ্তাগ্নিস্তেন প্রজ্বলিতাগ্নিনাদগ্ধং ভস্মসাৎকৃতং দুর্জ্জাতিকল্মষং দুর্জ্জাতীয়ং যস্যসঃ। অতএব শুচিরন্তর্বহির্নির্ম্মলং॥ ৬ ॥ * ॥ * ॥ ভগবদিতি॥ ভগবদ্ভক্তিহীনস্যকৃষ্ণভজনবিমুখলোকস্যজাতিঃ সৎকুলেজন্মশাস্ত্রং পাণ্ডিত্যং জপঃ। অন্যদেবমন্ত্রজাপঃ। তপশ্চান্দ্রায়ণাদিএতৎ সর্ব্বং ব্যর্থং ভবতিদৃষ্টান্তমাহ। অপ্রাণস্যপ্রাণরহিতস্যশরীরস্য

মণ্ডনং ভূষণং লোকরঞ্জনমিবযথাকাষ্ঠপুত্তলিকাভিরণশোকমোহনার্থং তদ্বজ্জাতিশ্রেষ্ঠপক্ষস্তপসাদি॥ ৭ ॥ * ॥ * ॥ শ্রুতিমিতি॥ ভবভীতাঃ ভয়কুণ্ঠ। অপরেমুনশ্চঃ শ্রুতিং

ব্যস্তে সবে ধরি প্রভু উঠাইলা। নৌকার উপরে প্রভু নাচিতে লাগিলা॥ মহাপ্রভুর ভরে নৌকা করে টলমল। ডুবিতে লাগিলা নৌকা ঝলকে ভরে জল॥ যদ্যপি ভট্টের আগে প্রভুর ধৈর্য্য হৈল মন। দুর্ব্বার উদ্ভট প্রেম নহে সম্বরণ॥ দেশ পাত্র দেখি মহাপ্রভু ধৈর্য্য হৈলা। আড়ুলীর ঘাটে নৌকা আসি উত্তরিলা॥ ভয়ে ভট্ট সঙ্গে রহে মধ্যাহ্ন করাইয়া। নিজ গৃহে আনিলা প্রভুকে সঙ্গেতে লইয়া॥ আনন্দিত হঞা ভট্ট দিল দিব্যাসন। আপনে করিল প্রভুর পাদ প্রক্ষালন॥ সবংশে সেই জল মস্তকে ধরিল। নূতন কৌপীন বহির্ব্বাস পরাইল॥ গন্ধ পুষ্প ধূপ দীপ মহাপূজা কৈল। ভট্টাচার্য্যে মান্য করি পাক করাইল॥ ভিক্ষা করাইল প্রভুকে সস্নেহ যতনে। রূপ গোসাঞি দুই ভাইর করাইল ভোজনে॥ ভট্টাচার্য্য শ্রীরূপে দেয়াইল অবশেষ। তবে সেই প্রসাদ কৃষ্ণদাস পাইল শেষ॥ মুখ বাস দিয়া প্রভুকে করাইল শয়ন। আপনে ভট্ট করেন প্রভুর পাদ সম্বাহন॥ প্রভু পাঠাইল তারে করিতে ভোজনে। ভোজন করি আইলা তিঁহো প্রভুর চরণে॥ হেনকালে আইলা রঘুপতি উপাধ্যায়। তিরোহিতা পণ্ডিত বড় বৈষ্ণব মহাশয়॥ আসি তিঁহো কৈল প্রভুর চরণ বন্দন। কৃষ্ণে মতি রহু বলি প্রভুর বচন॥ শুনি আনন্দিত হৈল উপাধ্যায়ের মন। প্রভু তারে কৈল কহ কৃষ্ণের বর্ণন॥ নিজ কৃত কৃষ্ণ লীলা শ্লোক পড়িল। শুনি মহাপ্রভুর মহাপ্রেমাবেশ হৈল॥ * ॥ তথাহি পদ্যাবল্যাং শ্রীনন্দ প্রণামে প্রথমাঙ্ক ধৃত রঘুপত্যুপাধ্যায় শ্লোকে তস্যৈব বাক্যং। শ্রুতিমপরে স্মৃতিমপরে ভারতমন্যে ভজন্তুভবভীতাঃ। অহমিহনন্দং বন্দে যস্যালিন্দে পরংব্রহ্ম॥ ৮ ॥ * ॥ * ॥

বেদাদিকং সমস্তং নিরাকারং ভজন্তি। অপরেসাধবঃ স্মৃতিং পুরাণাদিমতং ঈশ্বরং ভজন্তি। অন্যেজনাঃ ভারতংমতং কর্ম্মাদিকং ভজন্তি। অহমপিইহবৃন্দাবনেনন্দং গোপাধিপং বন্দে।

স্মরণং ব্রজামি। যস্যানন্দস্যঅলিন্দেপ্রাঙ্গনেগরং পূর্ণং ব্রহ্মগোবিন্দবিচরতিঅনিশং সর্ব্বদাতং ভজামি॥ ৮ ॥ * ॥ * ॥ কংপ্রতীতি॥ কংজনং প্রতিকথয়িতুং বক্তুং ঈশেবাগেশ্বরং নকুত্রচিৎকোজনঃ সংপ্রতিঅধুনাপ্রতীতং যথাবাক্যসত্যমিতি। প্রত্যয়ং আয়াতুকয়োস্থিতাস্বয়ঃ। ১ গোপতিসূর্য্যস্তস্যতনয়াযমুনাতীরতীরকুঞ্জেলতাপিহিমন্দিরেগোপবধূটীনবোদাবধূস্তস্যাবিটং চৌরং

আগে কহ প্রভুবাক্য উপাধ্যায় কহিল। । তথাহি পদ্যাবল্যাং একোনবত্যঙ্ক] ধৃত]রঘুপত্যুপাধ্যায়োক্ত শ্লোকে তস্যৈব বাক্যং। কংপ্রতি কথয়িতুমীশে সম্প্রতি কোবা প্রতীতি মায়াতু। গোপতি তনয়াকুঞ্জে গোপবধূটীবিটং ব্রহ্ম॥ ৯ ॥ * ॥ * ॥১ শুনি মহাপ্রভু ইহা প্রেমাবেশ হৈলা। রঘুপতি উপাধ্যায় নমস্কার কৈলা॥ প্রভু কহেন কহ তিঁহো পড়ে কৃষ্ণ লীলা। প্রেমাবেশে প্রভুর দেহ মন আলুইলা॥ প্রেম দেখি উপাধ্যায় হৈল চমৎকার। মনুষ্য নহে ইহোঁ কৃষ্ণ করিল নির্দ্ধার॥ প্রভু কহে উপাধ্যায় শ্রেষ্ঠ মান কায়। শ্যাম মেব পরং রূপং কহে উপাধ্যায়॥ শ্যাম ভক্তের বাসস্থান শ্রেষ্ঠ মান কায়। পুরী মধু পুরী বরা কহে উপাধ্যায়॥ বাল্য পৌগণ্ড কৈশোর শ্রেষ্ঠ মান কায়। বয়ঃ কৈশোরকং ধ্যেয়ং কহে উপাধ্যায়॥ রসগণ মধ্যে তুমি শ্রেষ্ঠ মান কায়। আদ্য এব পরোরস কহে উপাধ্যায়॥ প্রভু কহে ভাল তত্ত্ব শিক্ষাইলা মোরে। এত বলি শ্লোক পড়ে গদ গদ স্বরে॥ * ॥ তথাহি পদ্যাবল্যাং ত্রিসপ্ততিতমাঙ্কধৃত মাধবেন্দ্র পুরী কৃত শ্লোকঃ। শ্যামমেব পরং রূপং পুরী মধুপুরী বরা। বয়ঃ কৈশোরকং ধ্যেয়মাদ্য এব পরোরসঃ॥ ১০ ॥ * ॥ * ॥ প্রেমাবেশে প্রভু তারে কৈল আলিঙ্গন। প্রেমে মত্ত হঞা তিঁহো করেন নর্ত্তন॥ দেখি বল্লভভট্ট মনে চমৎকার হৈল। দুই পুত্র আনি প্রভুর চরণে পড়িল॥ প্রভু দেখিবারে গ্রামের সব লোক আইল। প্রভু দর্শনে সব লোক কৃষ্ণ ভক্ত হৈল॥ ব্রাহ্মণ সকল করেন প্রভুর ১১৭

ব্রহ্মযশোদাস্তনন্ধয়ং। বিরাজতেইতিশেষঃ॥ ৯ ॥ * ॥ * ॥ শ্যামমেবেতি॥ শ্যামং নবীননীলমেঘবর্ণং পরং সর্ব্বোৎকর্ষরূপমেবেবর্ত্তত্তেইতি। পুরীণাং দ্বারকাগোলোকাদীনাং মধ্যেমধুপুরীমথুরামণ্ডলব্রজপুরীবরাপ্রধানাভবতি। বয়সাং বাল্যপৌগণ্ডাদীনাং মধ্যেকৈশোরকং আদ্যবোড়শপর্য্যন্তং সর্ব্বশ্রেষ্ঠং ভবেৎরসানাং শান্তদাস্যাদীনাং মধ্যেআদ্যএবশৃঙ্গাররসঃ পরঃ

সর্ব্বোত্তমোভবেৎ ॥ ১০ ॥ তত্রনাটকেপ্রভোঃ কুতূহলং ভক্তবশ্যতাঞ্চপ্রকটয়ন্নেব। কালেনেতি ॥ নাগটৈচতন্যচন্দ্রঃ। কালেনবহুকালেনবৃন্দাবনকেলিবার্ত্তাং কৃষ্ণবিহারস্থানলীলারত্নাদিকং লুপ্তাআচ্ছাদিতাআসীৎইতিতাং বার্ত্তাং খ্যাপয়িতুং প্রকাশয়িতুং বিশেষ্যবিবেচ্যবিবেচনং কৃত্বাকৃপামৃতেনকরণেনতত্রৈবপ্রয়াগেকাশীপুর্য্যাং রূপং রূপগোস্বামিনং সনাতনঞ্চাভিষিষেচঅভি-

নিমন্ত্রণ। বল্লভভট্ট তাহা সব করে নিবারণ ॥ প্রেমোন্মাদে পড়ে গোসাঞি মধ্য যমুনাতে। প্রয়াগে চালাব ইহা না দিব রহিতে ॥ যার ইচ্ছা প্রয়াগ যাই করিবে নিমন্ত্রণ। এত বলি প্রভু লঞা করিল গমন ॥ গঙ্গা পথে মহাপ্রভু নৌকাতে বসাইয়া। প্রয়াগ আইলা ভট্ট গোসাঞি লইয়া ॥ লোক ভিড় ভয়ে প্রভু দশাশ্বমেধে যাঞা। রূপ গোসাঞিকে শিক্ষা করান শক্তি সঞ্চারিয়া ॥ কৃষ্ণ তত্ত্ব ভক্তি তত্ত্ব রস তত্ত্ব প্রান্ত। সব শিক্ষাইল প্রভু ভাগবত তত্ত্ব ॥ রামানন্দ পাশে যত সিদ্ধান্ত শুনিল। রূপে কৃপা করি তাহা সব সঞ্চারিল ॥ শ্রীরূপ হৃদয়ে প্রভু শক্তি সঞ্চারিলা। সর্ব্ব তত্ত্ব নিরূপিয়া প্রবীণ করিলা ॥ শিবানন্দ সেনের পুত্র কবি কর্ণপুর। রূপের মিলন গ্রন্থে লিখিয়াছেন প্রচুর ॥ ※ ॥ তথাহি শ্রীচৈতন্যচন্দ্রোদয় নাটক নবমাঙ্কে চতুরধিক শত শ্লোকে দ্বয়োর্মিলনে সার্ব্বভৌম প্রতি বার্ত্তাহারি বাক্যং। কালেন বৃন্দাবন কেলি বার্ত্তা, লুপ্তেতিতাং খ্যাপয়িতুং বিশিষ্য। কৃপামৃতে নাভিষিষেচ দেব, স্তত্রৈব রূপঞ্চ সনাতনঞ্চ ॥ ১১ ॥ ※ ॥ ※ ॥ তথাহি তত্রৈব নবমাঙ্কে সপ্ততি শ্লোকে রূপানুগ্রহে প্রতাপরুদ্রং প্রতি বার্ত্তাহারি বাক্যং। যঃ প্রাগেবপ্রিয় গুণগণৈর্গাঢ়বদ্ধোঽপি মুক্তো, গেহাধ্যাসাদ্রসইব পরোমূর্ত্ত এবাপ্যমূর্ত্তঃ। প্রেমালাপৈ র্দৃঢ়তর পরিষ্বঙ্গরঙ্গৈঃ প্রয়াগে, তং শ্রীরূপং সমমনুপমেনানুজগ্রাহদেবঃ ॥ ১২ ॥ ※ ॥ ※ ॥ তথাহি তত্রৈব নবমাঙ্কে পঞ্চসপ্ততি শ্লোকে শক্তি সঞ্চারে প্রতাপরুদ্রং প্রতি সার্ব্বভৌম বাক্যং।

বেকং কৃতবানিতি ॥ ১১ ॥ ※ ॥ ※ ॥ যঃ প্রাগেবেতি ॥ যঃ শ্রীরূপপ্রাকৃপূর্ব্বস্মিন্‌এবপ্রিয়গুণগণৈঃ শ্রীকৃষ্ণচৈতন্যগুণসমূহৈঃ কৃতভূতৈঃ। গাঢ়বদ্ধোপিআত্মবদ্ধোনিবিষ্টোপিগেহাধ্যাসাৎগেহাব-স্থানত্বাৎমুক্তঃ সমপ্রেমালাপৈঃ প্রেমকথনৈঃ দৃঢ়তরপরিষ্বঙ্গরঙ্গৈঃ প্রচণ্ডাদৃঢ়তরআলিঙ্গনরঙ্গৈঃ কৃপাভিঃ করণৈঃ। অমূর্ত্তঃপরঃ পুরঃ শৃঙ্গাররসোপিমূর্ত্তঃ। ইবমূর্ত্তিমানবদেবতবতি। প্রয়াগে

প্রয়াগক্ষেত্রেতং শ্রীরূপং অনুপমেনকনিষ্ঠভ্রাতাসমং সহিতং দেবঃ শ্রীকৃষ্ণচৈতন্যচন্দ্রঃ অনুজগ্রাহঅঙ্গিকারিতবানিত্যর্থঃ॥ ১২ ॥ ॥ ॥ প্রিয়স্বরূপেতি॥ প্রভুশ্চৈতন্যঃ। রূপে স্বরূপগোস্বামিনিনিতবান্‌সর্ব্বশক্তিবিস্তারিতবান্‌। কথম্ভূতেরূপেপ্রিয়স্বরূপেলোভাদিমহাভাবপর্য্যাপ্তির্যস্মিন্‌। দয়িতস্বরূপেশ্রীরাধানন্দৌদার্য্যমহিমাদেঃ সীমাযস্মিন্‌। (একরূপেধর্ম্মাধর্ম্মকর্ত্তব্য

প্রিয়স্বরূপে দয়িতস্বরূপে, প্রেমস্বরূপে সহজাভিরূপে। নিজানুরূপে প্রভুরেকরূপে, ততানরূপে স্ববিলাসরূপে॥ ১৩ ॥ ॥ ॥ এই মত কর্ণপুর লিখে স্থানে স্থানে। প্রভু কৃপা কৈল যৈছে রূপ সনাতনে॥ মহাপ্রভুর যত বড় বড় ভক্ত মাত্র। রূপ সনাতন সবার কৃপা গৌরব পাত্র॥ কেহ যদি দেশ যায় দেখি বৃন্দাবন। তাঁরে প্রশ্ন করেন প্রভুর পারিষদগণ॥ কহ তাঁহা কৈছে রহে রূপ সনাতন। কৈছে রহে কৈছে বৈরাগ্য কৈছে ভোজন॥ কৈছে অষ্ট প্রহর করেন শ্রীকৃষ্ণ ভজন। তবে প্রশংসিয়া কহে সেই ভক্তগণ॥ অনিকেতন দুঁহে রহে যত বৃক্ষগণ। একেক বৃক্ষের তলে একেক রাত্রি শয়ন॥ বিপ্র গৃহে স্থূল ভিক্ষা কাঁহা মাধুকরী। শুষ্ক রুটী চনা চাবায় ভোগ পরিহরি॥ করোয়া মাত্র হাথে কাঁথা ছিঁড়া বহির্ব্বাস। কৃষ্ণ কথা কৃষ্ণ নাম নর্ত্তন উল্লাস॥ অষ্ট প্রহর কৃষ্ণ ভজন চারি দণ্ড শয়নে। নাম সংকীর্ত্তন প্রেমে নহে কোন দিনে॥ কভু ভক্তি রস শাস্ত্র করয়ে লিখন। চৈতন্য কথা শুনে করে চৈতন্য চিন্তন॥ এই কথা শুনি মহান্তের সুখ হয়। চৈতন্যের কৃপা যাহা তাহে কি বিস্ময়॥ চৈতন্যের কৃপা রূপ লিখিয়াছে আপনে। রসামৃত সিন্ধু গ্রন্থের মঙ্গলাচরণে॥ ॥ তথাহি ভক্তিরসামৃতসিন্ধৌ পূর্ব্ববিভাগে ভক্তি সামান্য লহর্য্যাং দ্বিতীয় শ্লোকে শ্রীরূপ গোস্বামি বাক্যং। হৃদি যস্য প্রেরণয়া প্রবর্ত্তিতোঽহং বরাকরূপোপি। তস্য হরেঃ পদকমলং বন্দে চৈতন্য দেবস্য॥ ১৪ ॥ ॥ ॥ এই মত দশ দিন প্রয়াগে রহিয়া।

কর্ত্তব্যসংস্থাপনাদি) প্রেমস্বরূপেরাধারূপযৌবনমাধুর্য্যাদেলীলাদেঃ পর্য্যাপ্তির্যস্মিন্‌। সহজাভিরূপেশ্রীকৃষ্ণগুণলীলাচরিত্রলাবণ্যাদিসীমাযস্মিন্‌। নিজানুরূপেনিজধর্ম্মাচরণসুজ্ঞানিপর্য্যাপ্তির্যস্মিন্‌। একরূপেধর্ম্মাধর্ম্মকর্ত্তব্যাসংস্থাপনাদিপর্য্যাপ্তির্যস্মিন্‌। স্ববিলাসরূপেরাধিকালীলাবিলাসমাধুরীকৃষ্ণবিলাসাদিপর্য্যাপ্তির্যস্মিন্‌। এতেঅষ্টপ্রকারাঃ শক্তয়োরূপেভবন্তি॥ ১৩ ॥ ॥ ॥ হৃদীতি॥ হৃদিযস্যান্তঃকরণেযস্যপ্রভোঃ প্রেরণয়াআজ্ঞয়াবরাকরূপোপিক্ষুদ্ররূপোপিরসবর্ণনেপ্রবর্ত্তিতঃ। অহং তস্যহরেশ্চৈতন্যদেবস্যপদকমলং পাদপদ্মযুগলং বন্দেইতি॥ ১৪ ॥ ॥ ॥

কেশাগ্রেতি।। অয়ং জীবশ্চিৎকণচিৎস্বরূপস্যাকণঃ। পুঞ্জমানাগ্নীনাং ফুলিঙ্গোভবতিযথা। কথম্ভুতঃ কেশাগ্রশতভাগস্যৈকভাগঃ পুনঃ শতাংশস্যৈকাংশসদৃশঃ সমানাত্মকঃ স্বরূপস্বভাবঃ পুনঃ কীদৃশঃ সূক্ষ্মঅতিক্ষুদ্রঃ স্বরূপোমূর্ত্তির্যস্যসঃ। পুনঃ কীদৃশঃ সংখ্যাতীতঃ হিনিশ্চিতং ।। ১৫।১৬ ।। * ।। সূক্ষ্মাণামতিসূক্ষ্মজীবঃ। চক্ষুসম্বাসংযোগেনৈবদৃশ্যতেইতি ।। ১৭ ।। * ।। অপরীতি ।।

শ্রীরূপে শিক্ষা দিল শক্তি সঞ্চারিয়া ।। প্রভু কহে শুন রূপ ভক্তিরসের লক্ষণ। সূত্ররূপ কহি বিস্তার না যায় বর্ণন ।। পারাবার শূন্য গম্ভীর ভক্তিরস-সিন্ধু। তোমা চাখাইতে তার কহি এক বিন্দু ।। এই মত ব্রহ্মাণ্ড ভরি অনন্ত জীবগণ। চৌরাশি লক্ষ যোনিতে করয়ে ভ্রমণ ।। কেশাগ্র শতেক ভাগ পুনঃ শতাংশ করি। তার সম সূক্ষ্ম জীবের স্বরূপ বিচারি ।। * ।। তথাহি শ্রুতি ব্যাখ্যাধৃত শ্লোকঃ। কেশাগ্রশতভাগস্য শতাংশ সদৃশাত্মকঃ। জীবঃসূক্ষ্ম স্বরূপোহয়ং সংখ্যাতীতোহি চিৎকণঃ ।। ১৫ ।। * ।। * ।। তথা পঞ্চদশ্যাং ত্র্যশীতি শ্লোকেঃ। বালাগ্রশতভাগস্য শতধা কল্পিতস্যচ। ভাগো জীবঃ সবিজ্ঞেয়োইতি চাহ পরাশ্রুতিঃ ।। ১৬ ।। * ।। * ।। তথা শ্রুত্যধ্যায়স্য পরিসিতেত্যস্য তোষণ্যাং ধৃতাশ্রুতিঃ। সূক্ষ্মাণামপ্যহং জীবঃ ।। ।। ১৭ ।। * ।। * ।। তথাহি শ্রীমদ্ভাগবতে দশমস্কন্ধে সপ্তাশীত্যধ্যায়ে ষড়্‌বিংশ শ্লোকে শ্রীকৃষ্ণমুদ্দিশ্য বেদ স্তুতিঃ। অপরিমিতা ধ্রুবাস্তনুভৃতো যদিসর্ব্বগতা, স্তর্হিনশাস্যতেতি নিয়মোধ্রুব নেতরথা। অজনিচয়ন্ময়ং তদবিমুচ্য নিয়ন্তৃভবেৎ, সমমনুজানতাং যদমতং মত দুষ্টতয়া ।। ১৮ ।। * ।। ।। * ।। তার মধ্যে স্থাবর জঙ্গম দুই ভেদ। জঙ্গমে তির্য্যক জল স্থল চর ভেদ ।। তার মধ্যে মনুষ্য জাতি অতি অল্পতর। তার মধ্যে ম্লেচ্ছ পুলিন্দ

হে ধ্রুব হে সত্যরূপভগবন্। তনুভৃতঃ শরীরধারিণোজীবাযদিসর্ব্বগতাঃ সর্ব্বত্রগচ্ছতীতিঅপরিমিতাঃ পরিমাণরহিতাঃ সূক্ষ্মাতিসূক্ষ্মত্বাৎধ্রুবানিত্যাঃ। তর্হিনশাধিতাঃ। নস্যক্তিানন্দস্বরূপাত্ত-বত্তি। ইতিনিয়মোনিরূপণঃ নইতরথানানাথাভবেদিতি। পুনর্যদযস্মাৎ। ঈশ্বরসকাশাৎ তেষাং জীবানাং জন্ম অজনিঅভূদিতিতন্নিয়ন্তৃ সর্ব্বাধীশ্বরং। অবিমুচ্যাপ্যস্যাকুর্য্যাদৎসমংজীবে-

ধরত্বুল্যাং। অনুজ্ঞানতাং জনানাং মৎদৃষ্টত্বয়া হেতুভুতয়াতন্মতং বিমতং ভবেদিতি॥ ১৮ ॥ * ॥ * ॥ মুক্তানামিতি॥ হে মহামুনে হে শুকদেবধর্ম্মিণাং কোটিদ্বধ্যে

বৌদ্ধগবর॥ বেদনিষ্ঠ মধ্যে অর্দ্ধেক বেদ মুখে মানে। বেদ নিষিদ্ধ পাপ করে ধর্ম্ম নাহি গণে॥ ধর্ম্মাচারি মধ্যে বহুত কর্ম্মনিষ্ঠ। কোটি কর্ম্ম নিষ্ঠ মধ্যে এক জ্ঞানী শ্রেষ্ঠ॥ কোটি জ্ঞানী মধ্যে হয় এক জন মুক্ত। কোটি মুক্ত মধ্যে দুর্ল্লভ এক কৃষ্ণভক্ত॥ কৃষ্ণভক্ত নিষ্কাম অতএব শান্ত। ভুক্তি মুক্তি সিদ্ধি কামী সকলি অশান্ত॥ * ॥ তথাহি শ্রীমদ্ভাগবতে ষষ্ঠস্কন্ধে চতুর্দ্দশোধ্যায়ে তৃতীয় শ্লোকে শুকদেবং প্রতি পরীক্ষিত বাক্যং। মুক্তানামপি সিদ্ধানাং নারায়ণঃ পরায়ণঃ। সুদুর্ল্লভঃ প্রশান্তাত্মা কোটিষ্বপি মহামুনে॥ ১৯ ॥ * ॥ * ॥ ব্রহ্মাণ্ড ভ্রমিতে কোন ভাগ্যবান জীব। গুরু কৃষ্ণ প্রসাদে পায় ভক্তিলতা বীজ॥ মালী হঞা করে সেই বীজ আরোপণ। শ্রবণ কীর্ত্তন জলে করয়ে সেচন॥ উপজিয়া বাড়ে লতা ব্রহ্মাণ্ড ভেদী যায়। বিরজা ব্রহ্মলোক ভেদী পরব্যোম পায়॥ তবে যায় তদুপরি গোলোক বৃন্দাবন। কৃষ্ণ চরণ কল্প বৃক্ষে করে আরোহণ॥ তাহা বিস্তারিত হঞা ফলে প্রেম-ফল। ইহা মালী সেচে শ্রবণ কীর্ত্তনাদি জল॥ যদি বৈষ্ণব অপরাধ উঠে হাতিমাতা। উপাড়ে বা ছিণ্ডে তার শুকি যায় পাতা॥ তারে মালী যত্ন করি করে আবরণ। অপরাধ হস্তী যৈছে না হয় উদ্গম॥ কিন্তু যদি লতার সঙ্গে উঠে উপশাখা। ভুক্তি মুক্তি বাঞ্ছা যত অসংখ্য তার লেখা॥ নিষিদ্ধাচার কুটিনাটি জীব হিংসন। লাভ পূজা প্রতিষ্ঠাদি উপশাখাগণ॥ সেকজল পাঞা উপশাখা বাড়িযায়। স্তব্ধ হঞা মুলশাখা বাড়িতে না পায়॥ প্রথমে উপশাখা করয়ে ছেদন। তবে মুলশাখা বাড়ি যায় বৃন্দাবন॥ প্রেমফল পাকি পড়ে মালী আস্বাদয়ে। লতা অবলম্বি মালী কল্প বৃক্ষ পায়ে॥ তাহা সেই কল্পবৃক্ষের করয়ে সেবন। সুখে প্রেমফল রস করে আস্বাদন॥ এইত পরম ফল পরম পুরুষার্থ। যার আগে তৃণতুল্য চারি পুরুষার্থ॥ * ॥ ১১৮

কর্ম্মনিষ্ঠৈকশ্রেষ্ঠঃ। কর্ম্মিণাং কোটিষু মধ্যেজ্ঞাননিষ্ঠৈকশ্রেষ্ঠঃ। জ্ঞানিনাং কোটিষুমধ্যেমুক্ত এক শ্রেষ্ঠঃ। মুক্তানামপিকোটিষুমধ্যেসিদ্ধএকশ্রেষ্ঠঃ সিদ্ধানাং কোটিষুমধ্যেএকনারায়ণ

পরাৎপরশ্রেষ্ঠঃ। নারায়ণঃ পরায়ণানাং কোটিষ্বপি সুদুর্লভঃ কৃষ্ণভক্ত একঃ। সুপ্রশান্তাত্মা সুনির্ম্মলাত্মা ভবেদিতি॥ ১৯ ॥ * ॥ * ॥ ঋদ্ধাসিদ্ধেতি। সিদ্ধাসমূহা অণিমাসিদ্ধিঅনি-
লঘিমাদিতেষাং ব্রজবিজয়িতা ব্রজসমূহস্য বিজয়িতা উৎকর্ষতা সত্যধর্ম্মা সদ্ধর্ম্মোদ্ভবা। সমাধির্যোগাদিব্রহ্মানন্দনিরাকারব্রহ্মানন্দঃ। গুরুরপি মহানপি তাবদ্গর্ব্বান্তং চমৎকারয়তি চমৎকারবলাৎ হরতি
সর্ব্বোপশান্তি। যাবন্মধুরিপুঃ কৃষ্ণস্তস্য বশীকারয়সিদ্ধৌষধীনাং প্রেম্নাং প্রেমভক্তীনাং গন্ধোপি অল্পোপি অন্তঃকরণসরণী নিকটপথপান্থতাং পথিকতাং ন প্রয়াতি ন প্রাপ্নোতি। অতএব হরিভক্তি

তথাহি ললিতমাধবে পঞ্চমাঙ্কে দ্বিতীয় শ্লোকে পৌর্ণমাসী বাক্যং কৃষ্ণং প্রত্যাপেত্যন্ত বাক্যং॥ ঋদ্ধাসিদ্ধিব্রজবিজয়িতা সত্যধর্ম্মা সমাধি,র্ব্রহ্মানন্দো গুরুরপি চমৎকারয়ত্যেবতাবৎ। যাবৎ প্রেম্নাং মধুরিপুবশী কারসিদ্ধৌষধীনাং, গন্ধোপ্যন্তঃ করণসরণী পান্থতাংনপ্রয়াতি॥ ২০ ॥ * ॥ * ॥ শুদ্ধ ভক্তি হৈতে হয় প্রেমের উৎপন্ন। অতএব শুদ্ধভক্তির কহিয়ে লক্ষণ॥ অন্য বাঞ্ছা অন্য পূজা ছাড়ি জ্ঞানকর্ম্ম। আনুকূল্যে সর্ব্বেন্দ্রিয় কৃষ্ণানুশীলন॥ এই শুদ্ধ ভক্তি ইহা হৈতে প্রেম হয়। পঞ্চরাত্রে ভাগবতে এই লক্ষণ কয়॥ * ॥ তথাহি ভক্তিরসামৃতসিন্ধৌ পূর্ব্ববিভাগে ভক্তি সামান্যলহর্য্যাং একাদশাঙ্কধৃত নারদ পঞ্চরাত্রং। সর্ব্বোপাধি বিনির্ম্মুক্তং তৎপরত্বেন নির্ম্মলং। হৃষীকেন হৃষীকেশ সেবনং ভক্তিরুচ্যতে॥ ২১ ॥ * ॥ * ॥ তথাহি শ্রীমদ্ভাগবতে তৃতীয়স্কন্ধে ঊনত্রিংশোধ্যায়ে দশম শ্লোকে দেবহূতিং প্রতি কপিলদেব বাক্যং। মদ্গুণ শ্রুতি মাত্রেণ ময়িসর্ব্ব গুহাশয়ে। মনোগতিরবিচ্ছিন্না যথা গঙ্গাম্ভসোম্বুধৌ॥ লক্ষণং ভক্তিযোগস্য নির্গুণস্য হ্যুদাহৃতং। অহৈতুক্যব্যবহিতা যাভক্তিঃ পুরুষোত্তমে॥ ২২ ॥ * ॥ * ॥ * ॥

গন্ধেনৈব ব্রহ্মানন্দাদিতুচ্ছীক্রিয়তেইতি॥ ২০ ॥ * ॥ * ॥ সর্ব্বেতি॥ হৃষীকেশসেবনং কৃষ্ণানুশীলনং উত্তমাভক্তিরুচ্যতে কথ্যতে। কেনহৃষীকেনইন্দ্রিয়ানামাপ্রারেণকথম্ভূতং সেবনং সর্ব্বোপাধিবিনির্ম্মুক্তং অন্যাভিলাসিতাশূন্যং। অন্যবাঞ্ছারহিতং পুনঃ কথম্ভূতং তৎপরত্বেননির্ম্মলং জ্ঞানকর্ম্মাদিভিঃ রহিতং॥ ২১ ॥ * ॥ * ॥ মদ্গুণেতি॥ মদ্গুণশ্রুতিমাত্রেণময়িসর্ব্ব গুহাশয়েসর্ব্বচিত্তগুহায়াং শায়িনে ভক্তিনমস্থিমনোগতিরবিচ্ছিন্নাভবতিযথাঅম্বুধৌসমুদ্রেগঙ্গাম্ভসাম্ভথাএব॥ তদেবতামসাদিভক্তিম্যুত্রয়ত্রয়োভেদাস্তাসুচযথোত্তরং শ্রেষ্ঠং এতেষু শ্রবণ কীর্ত্তনাদয়োনবাপিপ্রত্যেকং নবনবভেদাস্তদেবং সগুণাভক্তিরেকাশীতিভেদানির্গুণাংএকবিধৈবগুণাতিচেতহিমৎসেবনার্থমেব। একত্বং ভগবৎসাযুজ্যং অহৈতুকীফলাভিসন্ধানশূন্যাসব্যবহি-

প্রাসীকরোতি। অস্যামুখোল্লাসঃ উল্লাসিতং মুখং ফুল্লং প্রস্ফুটিতং কমলবনং। উল্লংঘয়তিতিরস্কুকরোতি। চপুনরস্যাঃ। আঙ্গিকরুচিঃ অঙ্গোদ্ভবাকান্তিঃ রুচিঃ। অষ্টাপদং জাম্বুনদস্বর্ণং কষ্টাং
ক্লেশাং দশাবশিনয়তিপ্রাপয়তিরাধীশক্তিঃ কান্তাবস্থিরীত্যোপিমহাচমৎকারণীয়স্তদৈপবশ্রীকৃষ্ণহৃৎপ্রাণাদিকং বিকলীকরোতীতিধ্বনিতং॥ ৪৪ ॥ ✻ ॥ ✻ ॥ বিধুরিতি॥ হে মধুমঙ্গলরাধিকাননং
শ্রীরাধায়ামুখং প্রিয়াশোভয়াসর্ব্বদাসর্ব্বস্মিন্‌সময়েউজ্জ্বলং প্রতিক্ষণং নৌতুনং মৎভরতীতার্থঃ। ইতিহেতুকেনসহতুলনাং অর্হতিকোপিতুলাং নভবতি। ইতিকিং বিধুশ্চন্দ্রঃ দিবাদিবসেবিরূপতাং শোভা
রহিতাং এতিপ্রাপ্নোতিশতপত্রং কমলং শর্ব্বরীমুখে। রাত্রাবস্তেবতাশ্চর্য্যোবিরূপতাং এতিঅতএবরাধিকাননং উপমানং রহিতমিতিধ্বনিতং॥ ৪৫ ॥ ✻ ॥ ✻ ॥ প্রমদেতি॥

শ্লোকে শ্রীরাধিকায়াং রূপং দৃষ্ট্বা পৌর্ণমাসী বাক্যং। বলাদক্ষোলক্ষ্মীঃ কবলয়তিনব্যং কুবলয়ং, মুখোল্লাসঃ ফুল্লং কমলবন মুল্লংঘয়তি চ। দশা কষ্টা-
মষ্টাপদমপিনয়ত্যাঙ্গিকরুচি, র্বিচিত্রং রাধায়াঃ কিমপি কিলরূপং বিলসতি॥ ৪৪ ॥ ✻ ॥ ✻ ॥ তথা তত্রৈব পঞ্চমাঙ্কে ঊনবিংশ শ্লোকে মধু-
মঙ্গলং প্রতি শ্রীকৃষ্ণ বাক্যং। বিধুরেতি দিবা বিরূপত্বাং শতপত্রংবত শর্ব্বরী মুখে। ইতিকেন সদা শ্রিয়োজ্জ্বলং তুলনামর্হতি মৎ প্রিয়াননং॥ ৪৫ ॥
॥ ✻ ॥ ✻ ॥ তথা তত্রৈব দ্বিতীয়াঙ্কে ত্রয়শ্চত্বারিংশ শ্লোকে বিশাখা বাক্যানন্তরং শ্রীকৃষ্ণ বাক্যং। প্রমদ মদ তরঙ্গ স্মের গণ্ডস্থলায়াঃ, স্মরধনু-
রনুবন্ধি ভ্রূলতালাস্য ভাজঃ। মদকল চল ভৃঙ্গী ভ্রান্তি ভঙ্গীং দধানো, হৃদয় মিদমদাঙ্ক্ষীৎ পক্ষ্মলক্ষ্যাঃ কটাক্ষঃ॥ ৪৬ ॥ ✻ ॥ ✻ ॥ ✻ ॥
রায় কহে তোমার কবিত্ব অমৃতের ধার। দ্বিতীয় নাটকের কহ নান্দী ব্যবহার॥ রূপ কহে কাহাঁ তুমি সূর্য্যোপম ভাস। মুঞি কোন ক্ষুদ্র যেন খদ্যোত

হে মধুমঙ্গলরাধায়াঃ কটাক্ষঃ। নেত্রভঙ্গীবিশেষঃ মমহৃদয়ং অদাঙ্ক্ষীৎদংশনকৃতবানতেনমধুমঙ্গলকিং করোমিউপায়ংবদ। কীদৃশঃ কটাক্ষঃ মদকলচলভৃঙ্গীমদবেনকলকলচঞ্চলভ্রমরীং ভ্রান্তিং ভ্রমণ-
ভঙ্গীং দধানোধারিতবান। কথম্ভূতায়াঃ রাধায়াঃ পক্ষ্মলক্ষ্যাঃ নির্ম্মলপক্ষ্মাক্ষিণীবনায়াঃ পুনঃ কথম্ভূতায়াঃ প্রমদমদতরঙ্গেন আনন্দমদনতরঙ্গেনস্মেরপ্রেমোৎ মন্দহসিতং গণ্ডস্থলং যস্যাঃ। পুনঃ
কথম্ভূতায়াঃ স্মরধনুরনুবন্ধি [illegible] ভ্রূলতালাস্যভাজঃ। [illegible] শ্রীরাধাকটাক্ষমিতিধ্বনিতং॥ ৪৬ ॥ ✻ ॥ ✻ ॥

নান্দিশ্লোকমাহ ॥ মুরেতি ॥ মুকুন্দস্য শ্রীকৃষ্ণস্য যশঃ শশী নানাপ্রকারলীলাত্মকপদ্যচন্দ্রঃ। বোভূয়মানং মুদং আনন্দং দিশতু দদাতু। কীদৃশঃ চন্দ্রঃ। অখণ্ডসম্পূর্ণবর্ত্তুলাকারঃ। কিং কুর্ব্বন্ মুররিপুসুদৃশাং অঙ্কুরবল্লীনাং উরোজকোকান্ স্তনচক্রবাকান্ মুখপদ্মানি বিয়োগয়ন্ সন্। পুনঃ কিং কুর্ব্বন্ তাসাং অম্বুরুহবল্লীনাং মুখকমলানি খেদয়ন্ বিকম্পয়ন্ সন্। কথম্ভুতশ্চন্দ্রঃ। চিরং চিরকালব্যাপ্যং অখিল-
সুহৃৎসমূহ চকোরঃ এবচকোরঃ চাতকঃ আনন্দয়িতুং শীলং যস্যাসঃ॥ ৪৭ ॥ * ॥ * ॥ দ্বিতীয়মঙ্গলাচরণমাহ ॥ নিজেতি ॥ যঃ শচীসুতাখ্যশশীচন্দ্রমাঃ মমরূপনাম্নঃ কিমপিঅনির্ব্বচনীয়ং

প্রকাশ ॥ তোমার আগে ধার্ষ্ট্য এই মুখব্যাদান। এত বলি নান্দী শ্লোক করিল ব্যাখ্যান ॥ * ॥ তথা ললিতমাধবে প্রথমাঙ্কে প্রথম শ্লোকে
শ্রীরূপ গোস্বামি বাক্যং। সুররিপুসুদৃশো মুরোজকোকা, নুখকমলানি চ খেদয়ন্নখণ্ডঃ। চিরমখিল সুহৃচ্চকোর নন্দী, দিশতু মুকুন্দ যশঃ শশী
মুদংবঃ ॥ ৪৭ ॥ * ॥ * ॥ দ্বিতীয় নান্দী কহ দেখি রায় পুছিলা। সঙ্কোচ পাইয়া রূপ কহিতে লাগিলা ॥ * ॥ তথা তত্রৈব প্রথমাঙ্কে
দ্বিতীয় শ্লোকে সূত্রধারঃ স্বেষ্টদেব প্রণমতি। নিজ প্রণয়িতাং সুধা মুদয়মাপ্নুবন্ যঃ ক্ষিতৌ, কিরত্যলমুরীকৃত দ্বিজকুলাধিরাজ স্থিতিঃ। স লুঞ্চিত
তম স্ততি র্মম শচীসুতাখ্যঃ শশী বশীকৃত জগন্মনাঃ কিমপি শর্ম্ম বিন্যস্যতু ॥ ৪৮ ॥ * ॥ * ॥ শুনিয়া প্রভুর যদি অন্তরে উল্লাস। বাহিরে কহেন
কিছু করি রোষাভাস ॥ কাহাঁ তোমার কৃষ্ণ রস কাব্য সুধাসিন্ধু। তার মধ্যে মিথ্যা কেনে স্তুতি ক্ষারবিন্দু ॥ রায় কহে রূপের কাব্য অমৃতের পূর।
তার মধ্যে এক বিন্দু দিয়াছে কর্পূর ॥ প্রভু কহে রায় তোমার ইহাতে উল্লাস। শুনিতেই লজ্জা লোকে করে উপহাস ॥ রায় কহে লোকের সুখ

শর্ম্মসুখং বিন্যস্যতু বিশিষ্টরূপেণদিশতু। যশ্চন্দ্রঃ উদয়ঃ প্রকটঃ সর্ব্বান্ আপ্নুবন্ কুর্ব্বন্ সর্ব্বান্ নিজপ্রণয়িতাসুধাং ব্রজসম্বন্ধীয়প্রেমরসাস্বাদং ক্ষিতৌধরণ্যাং অলং অতিশয়ং কিরতি বিস্তারিতবান্।
যঃ প্রভুঃ উরীকৃতা অঙ্গীকৃতা দ্বিজকুলাধিরাজেন সর্ব্বোৎকর্ষতাস্থাপনবংশোস্থিতিরাৎপান্তর্যস্মাসমপ্রভুঃ গৌরাঙ্গঃ। লুঞ্চিতাবিনাশিতাতমসাং জ্ঞানৈকভবানীনাং ভক্তিঃ যমুক্তাস্যেনসঃ। সপ্রভুঃ কথম্ভুতঃ।
বশীকৃতজগন্মনাঃ বশীকৃতানি জগতাং মনাংসি যেনসঃ। শচীসুতাখ্যশশীত্যনেনগৌরসাদৃশ্যকথনবিশেষমধিকমিত্যর্থং ॥ ৪৮ ॥ * ॥ * ॥ পাত্রপ্রবেশমাহ ॥ নটতেতি ॥ নটতানর্ত্তক

বেশেনকলানিধিনাকৃষ্ণেনরঙ্গস্থলেরণভুমৌকিরাতরাজং কংসনামানং নিহত্যাবধংকৃত্বা তেনকলানিধিনাসময়েকালবিশেষেগুণবতীতারাকরগ্রহণং তারানামাকাচিদ্রাজকন্যাপাণিগ্রহণং বিধেয়ং বিধানং কৃতবানিতি॥ ৪৯ ॥ * ॥ * ॥ নাটকলক্ষণমাহ॥ পদানিত্বিতি॥ গতার্থানিব্যক্তিতানিঅর্থানিএবম্ভূতপদানিপ্রকৃতিপ্রত্যয়ৈঃ সায়ত্তানিতদর্থগতয়েজ্ঞানয়ে। অন্যৈঃ পদৈঃ সহযোজয়ন্তিমিশ্রনকুর্ব্বন্তি। অথবানযোজয়ন্তিতত্তদ্বাত্যকং লক্ষণমুচ্যতে। অত্রনটতাবেশেনকংসবধং কৃত্বাপুনর্নটতাবেশেনতারাপাণিগ্রহণং কৃতমিতি॥ ৫০ ॥ * ॥ * ॥ ক্রিয়মিতি॥

ইহার শ্রবণে। অভীষ্ট দেবের স্মৃতি মঙ্গলাচরণে॥ রায় কহে কোন অঙ্গে পাত্রের প্রবেশ। তবে রূপ গোসাঞি কহে তাহার বিশেষ॥ * ॥ তথাহি ললিতমাধবে প্রথমাঙ্কে একাদশ শ্লোকে নটীং প্রতি সূত্রধার বাক্যং। নটতা কিরাত রাজং নিহত্য রঙ্গস্থলে কলানিধিনা। সময়ে তেন বিধেয়ং গুণবতী তারাকর গ্রহণং॥ ৪৯ ॥ * ॥ * ॥ উদ্ঘাত্যক নাম এই মুখ বিধি অঙ্গ। * ॥ তল্লক্ষণং যথা সাহিত্য দর্পণে দৃশ্য শ্রব্য নিরূপণে ষষ্ঠ পরিচ্ছেদ দ্বাত্রিংশ বাক্যং। পদানিত্বগতার্থানি তদর্থ গতয়ে নরাঃ। যো জয়ন্তি পদৈরন্যৈ স্তদুদ্ঘাত্যকমুচ্যতে॥ ৫০ ॥ * ॥ * ॥ তোমার আগে ইহা কহি ধার্ষ্ট্যের তরঙ্গ॥ * ॥ রায় কহে কহ আগে অঙ্গের বিশেষ। শ্রীরূপ কহেন কিছু সংক্ষেপ উদ্দেশ॥ * ॥ তথাহি ললিতমাধবে প্রথমাঙ্কে অষ্টাদশ শ্লোকে পৌর্ণমাসী প্রতি গার্গী বাক্যং। হ্রিয়মবগৃহ্য গৃহেভ্যঃ কর্ষতি রাধাং বনায় যানি পুনা। সাজয়ন্তি নিসৃষ্টার্থাবর বংশজ কাকলী দূতী॥ ৫১ ॥ * ॥ * ॥ তথা অত্রৈব প্রথমাঙ্কে সপ্তদশ শ্লোকে গার্গীং প্রতি পৌর্ণমাসী বাক্যং। হরিমুদ্দিশতে রজোভরঃ পুরতঃ সঙ্গময়ত্যমুং

বাবরবংশজকাকুলীমুরলীধ্বনিঃ রূপাদ্‌ দূতীক্রিয়ংলজ্জাধনং অবগ্রাহ্যত্যক্ত্বা গৃহেভ্যঃ স্থিতিযোগ্যস্থানেভ্যঃ। বনায়বৃন্দাবনকাননায়গমননিমিত্তায়রাধাং কর্ষতিআকর্ষণং করোতিসার্‌ দূতীনিপুণাবিচক্ষণাজয়তিনর্ব্বোৎকর্ষেণবর্ত্ততে। কথম্ভূতানিসৃষ্টার্থা নিষ্কাশিতোঽর্থঃ যয়াসা॥ ৫১ ॥ * ॥ * ॥ হরিমিতি॥ রজোভরঃ গোক্ষুররেণুসমূহং হরিং গোবিন্দং উদ্দিশতিউদ্দীশং কথয়তিতদেযাযোরাঙ্ককারঃ পুরতঃ অগ্রতঃ। অমুংহরিং নন্দনন্দনং সঙ্গময়তিসংযোজয়তি অতএবত্রজবামদৃশাং গোপাঙ্গনানাংপক্ষতিপভাবতা। সর্ব্বদৃশঃ সর্ব্বেষাংচক্ষুঃ শ্রুতেরপিবেদাদেরপি সম্বন্ধোনপ্রকটিতা নবাক্য

ত্তবতি ॥ ৫২ ॥ * ॥ * ॥ সহচরীতি ॥ হে সহচরি যোয়ুবাদৃগঞ্চলতস্করৈঃ। অহহইতিখেদে। চটুলৈশ্চঞ্চলৈঃ। উৎসর্পদ্ভিরিতস্ততভ্রমদ্ভিঃ। নেত্রাঞ্চলতস্করৈঃ। চেতঃ-কোষাৎচিত্তরূপভাণ্ডারাৎমমধৃতিধনং ধৈর্য্যরূপসম্পত্ত্যং। ইহব্রজভুবিত্রিজগন্মণ্ডলেবিলুণ্ঠয়তিদৈশ্যাবদাচরতি। হে সখিঅয়ং যুবাকঃ। নিরাতঙ্কঃ নির্লজ্জঃ শঙ্কারহিতঃ। পুনঃ কথম্ভূতঃ। মুদির-দ্যুতিনবীনমেঘবর্ণঃ। পুনরিহব্রজভুবিকুতঃ কস্মাদ্ধেতোঃ প্রাপ্তঃ আগতঃ। পুনর্মাদ্যমতঙ্গজবিভ্রমঃ। মাদিমদবিষয়েমহামত্তগজবচ্চঞ্চলঃ ॥ ৫৩ ॥ * ॥ * ॥ বিহারেতি ॥ উন্নত-

তমঃ। ব্রজ বামদৃশাং ন পদ্ধতিঃ প্রকটা সর্ব্বদৃশঃ শ্রুতেরপি ॥ ৫২ ॥ * ॥ * ॥ তথা তত্রৈব দ্বিতীয়াঙ্কে নবম শ্লোকে শ্রীকৃষ্ণং দৃষ্ট্যা শ্রীরাধা সখী মাহ। সহচরি নিরাতঙ্কঃ কোহয়ং যুবা মুদির দ্যুতি, র্ব্র জভুবিকুতঃ প্রাপ্তো মাদ্যন্মতঙ্গজ বিভ্রমঃ। অহহ চটুলৈ রুৎসর্পদ্ভির্দৃগঞ্চল তস্করৈ, র্মমধৃতি ধনং চেতঃ কোষাৎ বিলুণ্ঠয়তীহ যঃ ॥ ৫৩ ॥ * ॥ * ॥ তথা তত্রৈব দ্বিতীয়াঙ্কে অষ্টম শ্লোকে শ্রীরাধিকাং দৃষ্ট্যা শ্রীকৃষ্ণ বাক্যং। বিহার সুর-দীর্ঘিকা মমমনঃ করীন্দ্রস্য যা, বিলোচন চকোরয়োঃ শরদ মন্দচন্দ্র প্রভা। উরোঽম্বর তটস্য চাভরণচারু তারাবলী, ময়োন্নত মনোরথৈরিয়মলম্বি সা রাধিকা ॥ ৫৪ ॥ * ॥ * ॥ এত শুনি রায় কহে প্রভুর চরণে। রূপের কবিত্ব প্রশংসি সহস্র বদনে ॥ কবিত্ব না হয় এই অমৃতের ধার। নাটক লক্ষণ সব সিদ্ধান্তের সার ॥ প্রেম পরিপাটী এই অদ্ভুত বর্ণন। শুনি চিত্ত কর্ণের হয় আনন্দ ঘূর্ণন ॥ * ॥ তথাহি প্রাচীন কৃত শ্লোকঃ। কিংকাব্যেন কবে স্তস্য কিং কাণ্ডেন ধনুষ্মতঃ। পরস্য হৃদয়ে লগ্নং ন ঘূর্ণয়তি যচ্ছিরঃ ॥ ৫৫ ॥ * ॥ * ॥ তোমা শক্তি বিনা জীবে নহে এই বাণী। তুমি

মনোরথৈঃ বহুদিনমানসবাঞ্ছিতৈঃ হেতুভূতৈঃ। ময়োন্নতেন কর্ত্তৃভূতেন ইয়ং সারাধিকাবৃষভানোঃ কিশোরিকা। অলম্বিপ্রাপ্তবতীত্যর্থঃ। যারাধিকামমমনঃ করীন্দ্রস্যমমমনোমত্তগজস্য সুরদী-র্ঘিকামন্দিলাসায়স্বর্গঙ্গা। যারাধিকামমবিলোচনচকোরয়োঃ। মমনেত্রচাতকদ্বয়োঃ শরদমন্দচন্দ্রপ্রভাশরৎকালীয়পূর্ণচন্দ্রজ্যোৎস্না। যারাধিকাউরোঽম্বরতটস্যমমবক্ষঃ আকাশভাগস্যাভরণচারু-তারাবলীঅলঙ্কাররূপমহাচন্দ্রহারবৎ ॥ ৫৪ ॥ * ॥ * ॥ কিমিতি ॥ তস্যাহরেঃ কাব্যকর্ত্তুঃ কাব্যেনকবিতারচনেনকিংপ্রয়োজনং। তস্যধনুর্দ্ধতঃ ধানুষ্কজনস্যকাণ্ডেনঅস্ত্রসংক্ষিপণেন

কিংপ্রয়োজনং। পরমাত্মন [illegible] যদ্যপি [illegible] ॥ ৫৩ ॥ * ॥ * ॥ অদ্বিতীয় [illegible]

শক্তি দিয়া কহাও হেন অনুমানি ॥ প্রভু কহে প্রয়াগে ইহার হৈল মিলন। ইহার গুণে ইহায় আমার তুষ্ট হৈল মন ॥ মধুর প্রসন্ন ইহার কাব্য সালঙ্কার। ঐছে কবিত্ব বিনা নহে রসের প্রচার ॥ সবে কৃপা করি ইহারে দেহ এই বর। ব্রজলীলা প্রেমরস বর্ণে নিরন্তর ॥ ইহার যে জ্যেষ্ঠ ভ্রাতার নাম সনাতন। পৃথিবীতে বিজ্ঞবর নাহি তার সম ॥ তোমার যৈছে বিষয় ত্যাগ তৈছে তার রীতি। দৈন্য বৈরাগ্য পাণ্ডিত্য তাঁহাতেই স্থিতি ॥ এই দুই ভাই আমি পাঠাইল বৃন্দাবনে। শক্তি দিয়া ভক্তি শাস্ত্র করিতে প্রবর্ত্তনে ॥ রায় কহে ঈশ্বর তুমি যে চাহ করিতে। কাষ্ঠের পুত্তলী তুমি পার নাচাইতে ॥ মোর মুখে যে সব রস করিলে প্রচারণে। সেই রস দেখি এই ইহার লিখনে ॥ ভক্ত কৃপায় প্রকাশিতে চাহ ব্রজরস। যারে করাও সেই করিবে জগতে তোমার বশ ॥ তবে মহাপ্রভু কৈল রূপে আলিঙ্গন। তাঁহারে করাইল সবার চরণ বন্দন ॥ অদ্বৈত নিত্যানন্দাদি সব ভক্তগণ। কৃপা করি রূপে সবে কৈল আলিঙ্গন ॥ প্রভু কৃপা রূপে আর রূপের সদ্গুণ। দেখি চমৎকার হৈল সবাকার মন ॥ তবে মহাপ্রভু সব ভক্ত লঞা গেলা। হরিদাস ঠাকুর রূপে আলিঙ্গন কৈলা ॥ হরিদাস কহে তোমার ভাগ্যের নাহি সীমা। যে সব বর্ণিলে ইহা কে জানে মহিমা ॥ শ্রীরূপ কহেন আমি কিছুই না জানি। যেই মহাপ্রভু কহান সেই কহি বাণী ॥ * ॥ তথাহি ভক্তিরসামৃতসিন্ধৌ পূর্ববিভাগে সামান্য ভক্তি লহর্য্যাং দ্বিতীয় শ্লোকে শ্রীরূপগোস্বামি বাক্যং। হৃদি যস্য প্রেরণয়া প্রবর্ত্তিতোহহং বরাক্‌রূপোপি। তস্যহরেঃ পদকমলং বন্দে চৈতন্য দেবস্য ॥ ৫৩ ॥ * ॥ * ॥ এই মত দুই জন কৃষ্ণ কথা রঙ্গে। সুখে কাল গোঙায় রূপ হরিদাস সঙ্গে ॥ চারি মাস রহি সব প্রভুর ভক্তগণ। গোসাঞি বিদায় দিল গৌড়েতে গমন ॥ শ্রীরূপ প্রভু

আত্মন্যাবরাকরূপোপি [illegible] প্রবর্ত্তিতঃ। অহং তস্যহরেশ্চৈতন্যদেবস্য পদকমলং বন্দে [illegible] ॥ ৫৩ ॥ * ॥ ইত্যাত্মা [illegible] ॥ ১ ॥ * ॥ * ॥

কথাসঙ্গতিঃ।। শ্রীগুরূণাং শ্রীকৃষ্ণচৈতন্যদেবস্য শ্রীযুতপাদকমলং চরণপদ্মমহং অহং বন্দে। প্রথমাদিশ্রীকৃষ্ণরূপবৈষ্ণবান্ শ্রীমদহং বন্দে পুনর্বৈষ্ণবানহং বন্দে শ্রীরূপগোস্বামিনমহং বন্দে। শ্রীযুতং
সাগ্রজাতং সনাতনেন সহিতং পুনঃ সহগণরঘুনাথান্বিতং গণেন সহ রঘুনাথাদিভিযুক্তং। পুনঃ সজীবং শ্রীজীবগোস্বামিনা সহবর্তমানং। শ্রীকৃষ্ণচৈতন্যদেবমহং বন্দে। কথম্ভূতং সাদ্বৈতং শ্রীঅদ্বৈত-

পদে নীলাদ্রি রহিলা। দোলযাত্রা প্রভু সঙ্গে আনন্দে দেখিলা॥ দোলযাত্রা বই প্রভু রূপে আজ্ঞা দিলা। অনেক প্রসাদ করি শক্তি সঞ্চারিলা॥
বৃন্দাবনে যাহ তুমি রহিহ বৃন্দাবনে। একবার ইহাঁ পাঠাইহ সনাতনে॥ ব্রজে যাই রসশাস্ত্র করি নিরূপণ। লুপ্ত তীর্থ সব তাহাঁ করিহ প্রচারণ॥ কৃষ্ণ
সেবা রস ভক্তি করহ প্রচার। আমিহ দেখিতে তাহাঁ যাব একবার॥ এত বলি প্রভু তাঁরে কৈল আলিঙ্গন। রূপগোসাঞি শিরে ধরে প্রভুর
চরণ॥ প্রভুর ভক্তগণ পাশে বিদায় করিলা। পুনরপি গৌড় পথে বৃন্দাবন আইলা॥ এইত কহিল পুনঃ রূপের মিলন। ইহা যেই শুনে পায়
চৈতন্য চরণ॥ শ্রীরূপ রঘুনাথ পদে যার আশ। চৈতন্যচরিতামৃত কহে কৃষ্ণদাস॥ * ॥ ইতি শ্রীচৈতন্যচরিতামৃতে অন্ত্যখণ্ডে শ্রীরূপসঙ্গোৎসবো নাম
প্রথম পরিচ্ছেদঃ॥ ১ ॥ ॐ ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥
অন্ত্যবারস্য ২. বন্দেহহং শ্রীগুরোঃ শ্রীযুতপদকমলং শ্রীগুরূন্ বৈষ্ণবাংশ্চ শ্রীরূপং সাগ্রজাতং সহগণ রঘুনাথান্বিতং তং স জীবং। সাদ্বৈতং সাবধূতং পরিজন
সহিতং শ্রীকৃষ্ণ চৈতন্য দেবং শ্রীরাধাকৃষ্ণ পাদান্ সহগণ ললিতা শ্রীবিশাখান্বিতাংশ্চ॥ ১ ॥ * ॥ * ॥ জয় জয় শ্রীচৈতন্য জয় নিত্যানন্দ। জয়া-
দ্বৈতচন্দ্র জয় গৌরভক্তবৃন্দ॥ সর্বলোক উদ্ধারিতে গৌর অবতার। নিস্তারের হেতু তার ত্রিবিধ প্রকার॥ সাক্ষাদ্দর্শন আর যোগ্য ভক্ত জীবে।
আবেশ করয়ে কাহাঁ কাহাঁ হয় আবির্ভাবে॥ সাক্ষাদ্দর্শনে প্রায় সব নিস্তারিলা। নকুল ব্রহ্মচারী দেহে আবির্ভাব হৈলা॥ প্রদ্যুম্ন নৃসিংহানন্দ কৈল

সহবর্তমানং পুনঃ সাবধূতং শ্রীঅবধূতনিত্যানন্দেন সহিতং। পুনঃ পরিজনসহিতং শ্রীবাসগদাধরস্বরূপাদিভিঃ সহিতং শ্রীরাধাকৃষ্ণপাদান্ পুনরহং বন্দে। কথম্ভূতান্ সহগণললিতাবিশাখান্বিতান্।

আবির্ভাব। লোক নিস্তারিব এই ঈশ্বর স্বভাব ॥ সাক্ষাদ্দর্শনে সব জগত তারিল। একবার যে দেখিল সে কৃতার্থ হইল ॥ গৌড়দেশের ভক্তগণ প্রত্যব্দ আসিয়া। পুনঃ গৌড়দেশে যায় প্রভুকে মিলিলা ॥ আর নানা দেশের লোক দেখি জগন্নাথ। চৈতন্য চরণ দেখি হইল কৃতার্থ ॥ সপ্তদ্বীপে লোকআর নবখণ্ড বাসী। দেব গন্ধর্ব্ব সব মনুষ্য বেশে আসি ॥ প্রভুকে দেখিয়া যায় বৈষ্ণব হইয়া। কৃষ্ণ বলি নাচে সব প্রেমাবিষ্ট হঞা ॥ এই মত দর্শনে ত্রিজগৎ নিস্তারি। যে কেহ আসিতে নারে অনেক সংসারী ॥ তা সবা তারিতে প্রভু সেই সব দেশে। যোগ্য ভক্ত জীবদেহে করেন আবেশে ॥ সেই জীবে নিজ ভক্তি করেন প্রকাশে। তাহার দর্শনে বৈষ্ণব হয় সর্ব্ব

দেশে ॥ এইমত আবেশে তারিল ত্রিভুবন। গৌড়ে যৈছে আবেশের দিগ্দর্শন ॥ আম্বুয়া মুলুকে হয় নকুল ব্রহ্মচারী। পরম বৈষ্ণব তিহঁ বড় অধিকারী ॥ গৌড়দেশে লোক নিস্তারিতে মন হৈল। নকুল হৃদয়ে প্রভু আবেশ করিল ॥ গ্রহগ্রস্ত প্রায় নকুল প্রেমাবিষ্ট হঞা। হাসে কান্দে নাচে গায় উন্মত্ত হইয়া ॥ অশ্রু কম্প স্তম্ভ স্বেদ সাত্বিক বিকার। নিরন্তর প্রেমে নৃত্য সঘন হুঙ্কার। তৈছে গৌরকান্তি তৈছে সদা প্রেমাবেশ। তাহাতে দেখিতে আইসে সর্ব্ব গৌড়দেশ ॥ যারে দেখে তারে কহে কহ কৃষ্ণনাম। তাহার দর্শনে লোক হয় প্রেমোদ্দাম ॥ চৈতন্য আবেশ হয় নকুলের দেহে। শুনি শিবানন্দ আইলা করিয়া সন্দেহে॥ পরীক্ষা করিতে তার যবে ইচ্ছা হৈল। বাহিরে রহিয়া তবে বিচার করিল ॥ আপনে বোলান মোরে ইহাআমি জানি।

আমার ইষ্ট মন্ত্র জানি কহেন আপনি ॥ তবে জানি ইহাতে হয় চৈতন্যাবেশে। এত চিন্তি শিবানন্দ রহিলা দুর দেশে ॥ অসংখ্য লোকের ঘটা কেহ আইসে যায়। লোকের সংঘট্টে কেহ দর্শন না পায় ॥ ব্রহ্মচারী কহে শিবানন্দ আছে দুরে। জন দুই চারি যাহ বোলাহ তাহারে ॥ চারিদিগে ধায় লোক শিবানন্দ বলি। শিবানন্দ কোন তোমায় বোলায় ব্রহ্মচারী ॥ শুনি শিবানন্দ সেন আনন্দ হইল। নমস্কার করি তার নিকটে বসিল ॥ ব্রহ্মচারী বোলে তুমি করিলে সংশয়। এক মন হঞা তাহা শুনহ নিশ্চয় ॥ গৌরগোপাল মন্ত্র তোমার চারি অক্ষর। অবিশ্বাস ছাড় যেই করেছ অন্তর ॥ তবে শিবানন্দ মনে প্রতীত হইল। অনেক সম্মান করি বহু ভক্তি

কৈল ॥ এইমত মহাপ্রভুর অচিন্ত্য প্রভাব। তবে শুন প্রভুর যৈছে হয় আবির্ভাব ॥ শচীর মন্দিরে আর নিত্যানন্দ নর্ত্তনে। শ্রীবাস কীর্ত্তনে আর রাঘব ভবনে ॥ এই চারি ঠাঞি প্রভুর সদা আবির্ভাব। প্রেমাবিষ্ট হয়ে প্রভুর সহজ স্বভাব ॥ নৃসিংহানন্দের আগে আবির্ভূত হঞা। ভোজন করিল তাহা শুন মন দিয়া ॥ শিবানন্দের ভাগিনা শ্রীকান্ত সেন নাম। প্রভুর কৃপাতে তিঁহ বড় ভাগ্যবান ॥ এক বৎসর তিঁহ প্রথম একেশ্বর। প্রভু দেখিবারে আইলা উৎকণ্ঠা অন্তর ॥ মহাপ্রভু দেখি তারে বড় কৃপা কৈলা। মাস দুই মহাপ্রভুর নিকটে রহিলা ॥ তবে প্রভু তারে আজ্ঞা কৈলা গৌড় যাইতে। ভক্তগণে নিষেধিল ইহাঁকে আসিতে ॥ এবৎসর তাহাঁ আমি যাইব আপনে।

তাহাঁই মিলিব সব অদ্বৈতাদি সনে ॥ শিবানন্দে কহিয় আমি এই পৌষমাসে। আচম্বিতে অবশ্য আমি যাইব তার পাশে ॥ জগদানন্দ হয় তাহাঁ তিঁহ ভিক্ষা দিবে। সবাকে কহিয় এবৎসর কেহ না আসিবে ॥ শ্রীকান্ত আসিয়া গৌড়ে সন্দেশ কহিল। শুনি ভক্তগণ মনে আনন্দ হইল ॥ চলিতেছিলা আচার্য্য রহিলা স্থির হঞা। শিবানন্দ জগদানন্দ রহে প্রত্যাশা করিয়া ॥ পৌষমাস আইল দুহেঁ সামগ্রী করিয়া। সন্ধ্যা পর্য্যন্ত রহে অপেক্ষা করিয়া ॥ এইমত মাস গেল গোসাঞি না আইলা। জগদানন্দ শিবানন্দ দুঃখিত হইলা ॥ আচম্বিতে নৃসিংহানন্দ তাহাঁই আইলা। দুহেঁ তারে মিলি তবে স্থানে বসাইলা ॥ দুহেঁ দুঃখী ভাবে কহে নৃসিংহানন্দ। তোমা দুহাঁকারে কেন দেখি নিরানন্দ ॥ তবে শিবানন্দ তারে সকল কহিলা। আসিতে আজ্ঞা দিয়া প্রভু

কেনে না আইলা ॥ শুনি ব্রহ্মচারী কহে করহ সন্তোষে। আমিত আনিব তাঁরে তৃতীয় দিবসে ॥ তাহার প্রভাব প্রেম জানে দুই জনে। আনিব প্রভুরে এবে নিশ্চয় কৈল মনে ॥ প্রদ্যুম্ন ব্রহ্মচারী তাঁর নিজ নিজ নাম। নৃসিংহানন্দ নাম তার কৈল গৌরধাম ॥ দুই দিন ধ্যান করি শিবানন্দেরে কহিল। পানিহাটি গ্রামে আমি প্রভুরে আনিল ॥ কালি মধ্যাহ্নে তিঁহো আসিবেন তোমার ঘরে। পাক সামগ্রী আন ভিক্ষা দিব তাঁহারে ॥ তবে তাঁরে এথা আমি আনিব সত্বর। নিশ্চয় কহিল কিছু সন্দেহ না কর ॥ যে চাহিয়ে তাহা কর হইয়া তৎপর। অতি ত্বরায় করিব পাক শুন অতঃপর ॥ পাক সামগ্রী আন আমি যেই চাই। যে মাগিল শিবানন্দ আনি দিল তাই ॥

প্রাতঃকাল হৈতে পাক করিল অপার। নানা সুপ ব্যঞ্জন পিঠা ক্ষীর উপহার ॥ জগন্নাথের ভিন্ন ভোগ পৃথক বাড়িল। চৈতন্য প্রভুর লাগি আর ভোগ কৈল ॥ ইষ্টদেব নৃসিংহ লাগি পৃথক বাড়িল। তিন জনে সমর্পিয়ে বাহিরে ধ্যান কৈল ॥ দেখি শীঘ্র আসি বসিলা চৈতন্য গোসাঞি। তিন ভোগ খাইল কিছু অবশিষ্ট নাঞি ॥ আনন্দে বিহ্বল প্রদ্যুম্ন পড়ে অশ্রুধার। হাহা কিবা কর বলি করয়ে ফুৎকার ॥ জগন্নাথে তোমায় ঐক্য খাও তাঁর ভোগ। নৃসিংহের ভোগ কেনে কর উপভোগ ॥ নৃসিংহের জানি হৈল আজি উপবাস। ঠাকুর উপবাসী রহে জীয়ে কৈছে দাস ॥ ভোজন দেখিয়া তার হৃদয়ে উল্লাস। নৃসিংহ লক্ষে বাহিরে কিছু কহে দুঃখাভাস ॥ স্বয়ং ভগবান



কৃষ্ণ চৈতন্য গোসাঞি। জগন্নাথ নৃসিংহ সহ কিছু ভেদ নাই ॥ ইহা জানিবারে প্রদ্যুম্নের গূঢ় হৈল মন। তাহা দেখাইল প্রভু করিয়া ভোজন ॥ ভোজন করিয়া প্রভু গেলা পাণিহাটি। সন্তোষ পাইল দেখি ব্যঞ্জন পরিপাটী ॥ শিবানন্দ কহে কেনে করহ ফুৎকার। ব্রহ্মচারী কহে দেখ প্রভুর ব্যব-হার ॥ তিনঁ জনার ভোগ তিহোঁ একলা খাইল। জগন্নাথ নৃসিংহের উপবাস হৈল ॥ শুনি শিবানন্দ চিত্তে হইল সংশয়। কিবা প্রেমাবেশে কহে কিবা সত্য হয় ॥ তবে শিবানন্দে কিছু কহে ব্রহ্মচারী। সামগ্রী আন নৃসিংহের পুনঃ পাক করি ॥ তবে শিবানন্দ ভোগ সামগ্রী আনিল। পাক করি নৃসিং-হের ভোগ লাগাইল ॥ বর্ষান্তরে শিবানন্দ লঞা ভক্তগণ। নীলাচলে দেখে যাঞা প্রভুর চরণ ॥ এক দিন সভাতে প্রভু বাত চালাইয়া। নৃসিংহানন্দের

গুণ কহিতে লাগিলা ॥ গত বর্ষে পৌষে মোরে করাইল ভোজন। কভু নাহি খাই ঐছে মিষ্টান্ন ব্যঞ্জন ॥ শুনি সভাগণ মনে আশ্চর্য্য মানিল। শিবানন্দের মনে তবে প্রত্যয় জন্মিল ॥ এই মত শচী গৃহে সতত ভোজন। শ্রীবাসের গৃহে করেন কীর্ত্তন দর্শন ॥ নিত্যানন্দের নৃত্য দেখে আসি বারে বারে। নিরন্তর আবির্ভাব রাঘবের ঘরে ॥ প্রেম বশ গৌর প্রভু যাঁহা প্রেমোত্তম। প্রেম বশ হই তিঁহ দেন দরশন ॥ শিবানন্দের প্রেম সীমা কে কহিতে পারে। যাঁর প্রেমে বশ প্রভু আইসে বারে বারে ॥ এই ত কহিল গৌরের আবির্ভাব। ইহা যেই শুনে জানে চৈতন্যের প্রভাব ॥ পুরুষোত্তমে প্রভু পাশে ভগবান আচার্য্য। পরম বৈষ্ণব তিঁহ সুপণ্ডিত আর্য্য ॥ সখ্য ভাবাক্রান্ত চিত্ত

গোপ ব্যবহার। স্বরূপ গোসাঞির সহ সখ্য ব্যবহার॥ একান্ত ভাবে আশ্রিয়াছে চৈতন্য চরণ। মধ্যে মধ্যে প্রভুর তেঁহ করে নিমন্ত্রণ॥ ঘরে ভাত করি করে বিবিধ ব্যঞ্জন। একলে গোসাঞি লঞা করান ভোজন॥ তাঁর পিতা বিষয়ী বড় শতানন্দ খান। বিষয় বিমুখ আচার্য্য বৈরাগ্য প্রধান॥ গোপাল ভট্টাচার্য্য নাম তার ছোট ভাই। কাশীতে বেদান্ত পড়ি গেলাচার্য্য ঠাঞি॥ আচার্য্য তাহারে প্রভু পদে মিলাইলা। অন্তর্যামী প্রভু চিত্তে সুখ না পাইলা॥ আচার্য্য সম্বন্ধে বাহ্যে করে প্রীত্যাভাস। কৃষ্ণ ভক্তি বিনা প্রভুর না হয় উল্লাস॥ স্বরূপেরে আচার্য্য কহে আর দিনে। বেদান্ত পড়িয়া গোপাল আসিয়াছে এখানে॥ সবে মেলি আসি শুনি ভাষ্য ইহার স্থানে। প্রেম ক্রোধ

করি স্বরূপ বলয়ে বচনে॥ বুদ্ধি ভ্রষ্ট হৈল তোমার গোপালের সঙ্গে। মায়াবাদ শুনিবারে উপজিল রঙ্গে॥ বৈষ্ণব হইয়া যেবা শারীরক ভাষ্য শুনে। সেবক ভাব ছাড়ি আপনাকে ঈশ্বর মানে॥ মহাভাগবত কৃষ্ণ প্রাণ ধন যার। মায়াবাদ শ্রবণে চিত্ত অবশ্য ফিরে তার॥ আচার্য্য কহে আমা সবার কৃষ্ণ নিষ্ঠ চিত্তে। আমা সবার মন ভাষ্য নারে ফিরাইতে॥ স্বরূপ কহে তথাপি মায়াবাদ শ্রবণে। চিদ্ব্রহ্ম মায়া মিথ্যা এই মাত্র শুনে॥ জীব জ্ঞান কল্পিত ঈশ্বরে সকল অজ্ঞান। যাহার শ্রবণে ভক্তের ফাটে মন প্রাণ॥ লজ্জা ভয় পাঞা আচার্য্য মৌন হৈলা। আর দিন গোপালেরে দেশে পাঠাইলা॥ এক দিন আচার্য্য প্রভুকে কৈল নিমন্ত্রণ। ঘরে ভাত করি করে বিবিধ ব্যঞ্জন॥ ছোট হরিদাস নাম প্রভুর কীর্ত্তনীয়া। তাহারে কহেন ডাকি আপনে আনিয়া॥ মোর

নামে শিখিমাহিতির ভগিনীর স্থানে গিয়া। শুক্ল চালু এক মান আনহ মাগিয়া॥ মাহিতির ভগিনীর নাম মাধবী দেবী। বৃদ্ধা তপস্বিনী আর পরম বৈষ্ণবী॥ প্রভু লেখা করে যারে রাধিকার গণ। জগতের মধ্যে পাত্র সাড়ে তিন জন॥ স্বরূপ গোসাঞি আর রায় রামানন্দ। শিখিমাহিতি তিন তার ভগিনী অর্দ্ধজন॥ তার ঠাঞি তণ্ডুল মাগি আনিল হরিদাস। তণ্ডুল দেখি আচার্য্যের অধিক উল্লাস॥ স্নেহে রান্ধিল প্রভুর প্রিয় যে ব্যঞ্জন। দেউল প্রসাদ আদা চাকি লেম্বু সলবণ॥ মধ্যাহ্নে আসিয়া প্রভু ভোজনে বসিলা। শাল্যন্ন দেখি প্রভু আচার্য্যে পুছিলা॥ উত্তম অন্ন এত তণ্ডুল কাহাঁতে পাইলা। আচার্য্য কহে মাধবী পাশ মাগিয়া আনিলা। প্রভু কহে কোন যাই মাগিয়া

ললিতবিশাখাশ্রীরূপমুঞ্জর্য্যাদিভির্যুক্তান্এতান্শ্রীগুরুবৈষ্ণবকৃষ্ণচৈতন্যগণরাধাকৃষ্ণসহগণান্সর্ব্বান্নমামি ॥ ১ ॥ * ॥ * ॥ মাত্রেতি ॥ দুহিত্রাকন্যয়াসহস্বস্রাভগিন্যাসহঅথবামাত্রা-



আনিল। ছোট হরিদাসের নাম আচার্য্য কহিল ॥ অন্ন প্রশংসিয়া প্রভু ভোজনে বসিলা। নিজ গৃহে আসি গোবিন্দেরে আজ্ঞা দিলা ॥ আজি হৈতে এই মোর আজ্ঞা পালিবা। ছোট হরিদাসে ইহাঁ আসিতে না দিবা ॥ দ্বার মানা হরিদাস দুঃখী হৈলা মনে। কি লাগিয়া দ্বার মানা কেহ নাহি জানে ॥ তিন দিন হরিদাস করে উপবাস। স্বরূপাদি সবে পুছিল প্রভুর পাশ ॥ কোন অপরাধ প্রভু কৈল হরিদাস। কি লাগিয়া দ্বার মানা করে উপবাস ॥ প্রভু কহে বৈরাগী করে প্রকৃতি সম্ভাষণ। দেখিতে না পারোঁ আমি তাহার বদন ॥ দুর্ব্বার ইন্দ্রিয় করে বিষয় গ্রহণ। দারু প্রকৃতি হরে মুনেরপি মন ॥ * ॥ তথাহি শ্রীমদ্ভাগবতে নবমস্কন্ধে একোনবিংশাধ্যায়ে পঞ্চদশ শ্লোকে পরীক্ষিতং প্রতি শুকদেব বাক্যং। মাত্রা স্বস্রা দুহিত্রাবানো বিবিক্তাসনো বসেৎ। বলবানিন্দ্রিয় গ্রামো বিদ্বাংসমপি কর্ষতি ॥ ২ ॥ * ॥ * ॥ ক্ষুদ্র জীব সব মর্কট বৈরাগ্য করিয়া। ইন্দ্রিয় চরাঞা বুলে প্রকৃতি সম্ভাষিয়া ॥ এত বলি মহাপ্রভু অভ্যন্তরে গেলা। গোসাঞি আবেশ দেখি সবে মৌন হৈলা ॥ আর দিনে সবে মেলি প্রভুর চরণে। হরিদাস লাগি কিছু কৈল নিবেদনে ॥ অল্প অপরাধ প্রভু করহ প্রসাদ। এবে শিক্ষা হইল না করিব অপরাধ ॥ প্রভু কহে বশ কভু নহে মোর মন। প্রকৃতি সম্ভাষী বৈরাগী না করে স্পর্শন ॥ নিজ কার্য্যে যাহ সবে ছাড় বৃথা কথা। কহ যদি পুনঃ আমা না দেখিবে হেথা ॥ এত শুনি সবে নিজ কর্ণে হস্ত দিয়া। নিজ নিজ কার্য্যে সবে গেলাত উঠিয়া। মহাপ্রভু মধ্যাহ্ন করিতে চলি গেলা। বুঝন না যায় এই মহাপ্রভুর লীলা ॥ আর দিন সবে পরমানন্দ পুরী স্থানে। প্রভুকে প্রসন্ন কর কৈল নিবেদনে ॥ তবে পুরী গোসাঞি একা প্রভু স্থানে আসিলা। নমস্করি প্রভু তারে সম্ভ্রমে বসাইলা ॥ পুছিল কি আজ্ঞা কেনে হৈল আগমন। হরিদাস প্রসাদ লাগি 

মাত্রাজননাসহবিবিক্তাসনেনির্জ্জনস্থানেবিশেৎ পণ্ডিতঃ লোকসম্ভাষণ কুর্য্যাৎ। ইন্দ্রিয়গ্রামসমূহানিন্দ্রিয়সমূহঃ বিদ্বাংসং পণ্ডিতং অপিকর্ষতিআকর্ষতিপণ্ডিতজনমানসং ॥ ২ ॥ * ॥ * ॥

কৈল নিবেদন ॥ শুনিয়া কহেন প্রভু শুনহ গোসাঞি। সব বৈষ্ণব লঞা তুমি রহ এই ঠাঞি ॥ মোরে আজ্ঞা হয় মুঞি যাঙ আলালনাথ। একলে রহিব তাঁহা
গোবিন্দ মাত্র সাথ ॥ এত বলি প্রভু যদি গোবিন্দে বোলাইলা। পুরীকে নমস্কার করি উঠিয়া চলিলা ॥ অস্তে ব্যস্তে পুরী গোসাঞি প্রভু স্থানে গেলা। অনুনয় করি
প্রভুরে ঘরে ফিরাইলা ॥ তোমার যে ইচ্ছা কর স্বতন্ত্র ঈশ্বর। কেবা কি বলিতে পারে তোমার উপর ॥ লোক হিত লাগি তোমার সব ব্যবহার। আমি সব না জানি গম্ভীর
হৃদয় তোমার ॥ এত বলি পুরী গোসাঞি গেলা নিজস্থানে। হরিদাস স্থানে গেলা সব ভক্তগণে ॥ স্বরূপ গোসাঞি কহে শুন হরিদাস। সবে তোমার হিত বাঞ্ছি করহ

বিশ্বাস ॥ প্রভু হঠ করিয়াছে স্বতন্ত্র ঈশ্বর। কভু কৃপা করিবেন দয়ালু অন্তর ॥ তুমি হঠ কৈলে আর হঠ সে বাড়িবে। স্নান ভোজন কৈলে আপনে
ক্রোধ যাবে ॥ এত বলি তারে স্নান ভোজন করাইয়া। আপন ভবন আইলা তারে আশ্বাসিয়া ॥ প্রভু যদি যান জগন্নাথ দরশনে। দূরে রহি হরিদাস
করেন দর্শনে ॥ মহাপ্রভু কৃপাসিন্ধু কে পারে বুঝিতে। নিজ ভক্তে দণ্ড করে ধর্ম্ম বুঝাইতে ॥ দেখি ত্রাস উপজিল সব ভক্তগণে। স্বপ্নেহ ছাড়িল সবে
স্ত্রী সম্ভাষণে ॥ এই মতে হরিদাসের এক বৎসর গেল। তভু মহাপ্রভু মনে প্রসাদ নহিল ॥ রাত্রি শেষে প্রভুরে দণ্ডবৎ হঞা। প্রয়াগেরে গেল কারে
কিছু না বলিয়া ॥ প্রভু পাদ প্রাপ্তি লাগি সঙ্কল্প করিল। ত্রিবেণী প্রবেশ করি প্রাণ ছাড়িল ॥ সেইক্ষণে প্রভু স্থানে দিব্য দেহে আইলা। প্রভুর কৃপা

পাঞা অন্তর্ধানে রহিলা ॥ গন্ধর্ব্ব দেহ গান করেন অন্তর্ধানে। রাত্র্যে প্রভুরে শুনায় অন্য নাহি জানে ॥ এক দিন মহাপ্রভু পুছিলা ভক্তগণে। হরিদাস কাহাঁ তারে
আনহ এখানে ॥ সবে কহে হরিদাস বর্ষ পূর্ণ দিনে। রাত্র্যে উঠি কাহাঁ গেলা কেহ নাহি জানে ॥ শুনি মহাপ্রভু ঈষৎ হাসিয়া রহিলা। সব ভক্তগণ মনে বিস্ময় জন্মিলা ॥ এক
দিন জগদানন্দ স্বরূপ গোবিন্দ। কাশীশ্বর শঙ্কর দামোদর মুকুন্দ ॥ সমুদ্র স্নানে গেলা সবে শুনি কত দূরে। হরিদাস গায়েন যেন ডাকি কণ্ঠস্বরে ॥ মনুষ্য না দেখে মধুর
গীত মাত্র শুনে। গোবিন্দাদি সবে মেলি কৈল অনুমানে ॥ বিষাদি খাইয়া হরিদাস আত্মঘাত কৈল। সেই পাপে জানি ব্রহ্ম রাক্ষস হইল ॥ আকার না দেখি মাত্র শুনি

ইত্যন্ত্যখণ্ডে দ্বিতীয় পরিচ্ছেদঃ॥ ২ ॥ * ॥ * ॥ বন্দেঽহমিতি॥ শ্রীগুরোঃ শ্রীকৃষ্ণচৈতন্যস্বরূপস্য শ্রীযুৎপদকমলং চরণপদ্মদ্বয়ং অহং বন্দে। প্রণমামিশ্রীগুরূন্ গুরুপরমগুর্ব্বাদীনহং বন্দে-

তার গান। স্বরূপ কহেন এই মিথ্যা অনুমান॥ আজন্ম কৃষ্ণ কীর্ত্তন প্রভুর সেবন। প্রভু কৃপাপাত্র আর ক্ষেত্রের মরণ॥ দুর্গতি না হয় তার সদ্গতি যে হয়। প্রভুর ভঙ্গী এই পাছে জানিব নিশ্চয়॥ প্রয়াগ হৈতে এক বৈষ্ণব নবদ্বীপ আইলা। হরিদাসের বার্ত্তা তিঁহো সবারে কহিলা॥ যৈছে সংকল্প যৈছে ত্রিবেণী প্রবেশিলা। শুনি শ্রীবাসাদি মনে বিস্ময় হইলা॥ বর্ষান্তরে শিবানন্দ সব ভক্ত লঞা। প্রভুরে মিলিলা আসি আনন্দিত হঞা॥ হরিদাস কাহাঁ যদি শ্রীবাস পুছিল। স্বকর্ম্ম ফলভাক্ পুমান্ প্রভু উত্তর দিল॥ তবে শ্রীবাস তার বৃত্তান্ত কহিল। যৈছে সংকল্প যৈছে ত্রিবেণী প্রবেশিল॥ শুনি প্রভু হাসি কহে সুপ্রসন্ন চিত্ত। প্রকৃতি দর্শন কৈলে এই প্রায়শ্চিত্ত॥ স্বরূপাদি মিলি তবে বিচার করিলা। ত্রিবেণী প্রভাবে হরিদাস প্রভু পাশে আইলা॥ এই মত লীলা করে শচীর নন্দন। যাহা শুনি ভক্তগণের জুড়ায় কর্ণ মন॥ আপন কারুণ্যে লোকের বৈরাগ্য শিক্ষণ। ভক্তের গাঢ় অনুরাগ প্রকটি করণ॥ তীর্থের মহিমা নিজ ভক্তে আত্মসাত। এক লীলায় করে প্রভু কার্য্য পাঁচ সাত॥ মধুর চৈতন্য লীলা সমুদ্র গম্ভীর। লোকে নাহি বুঝে বুঝে যেই ভক্ত ধীর॥ বিশ্বাস করিয়া শুন চৈতন্য চরিত। তর্ক না করিহ তর্কে হবে বিপরীত॥ শ্রীরূপ রঘুনাথ পদে যার আশ। চৈতন্যচরিতামৃত কহে কৃষ্ণদাস॥ * ॥ ইতি শ্রীচৈতন্যচরিতামৃতে অন্ত্যখণ্ডে শ্রীহরিদাস শিক্ষা নাম দ্বিতীয়ঃ পরিচ্ছেদঃ॥ ২ ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ গ্রন্থকারস্য। বন্দেঽহং শ্রীগুরোঃ শ্রীযুৎ পদকমলং শ্রীগুরূন্ বৈষ্ণবাংশ্চ, শ্রীরূপং সাগ্রজাতং সহগণ রঘুনাথান্বিতং তং স জীবং॥ সাদ্বৈতং সাবধূতং

চতুর্নবৈষ্ণবানহং বন্দে শ্রীরূপগোস্বামিনমনন্তং বন্দে। শ্রীরূপং সাগ্রজাতং সনাতনেন সহিতং শুদ্ধং সহগণরঘুনাথান্বিতং সহেনসক্তরঘুনাথান্বিতং তং। শুদ্ধং সজীবং শ্রীজীবগোস্বামিনা সহবর্ত্তমানং।

অঃ লীঃ খঃ।

১৭

শ্রীকৃষ্ণচৈতন্যদেবং বহং বন্দে। কণশুভং সাদ্বৈতং শ্রীঅদ্বৈতমহত্তমান্ পুনঃ সাবধুতং শ্রীঅবধুতেননিত্যানন্দেনসহিতং। পুনঃ পরিজনসহিতং শ্রীবাসগদাধরস্বরূপাদিভিঃ সহিতং শ্রীরাধাকৃষ্ণ

পরিজন সহিতং শ্রীকৃষ্ণচৈতন্য দেবং, শ্রীরাধাকৃষ্ণ পাদান্ সহগণ ললিতা শ্রীবিশাখান্বিতাংশ্চ॥ ১ ॥ ॐ ॥ ॐ ॥ জয় জয় গৌরচন্দ্র জয় নিত্যানন্দ। জয়াদ্বৈতচন্দ্র জয় গৌরভক্ত বৃন্দ॥ পুরুষোত্তমে এক উড়িয়া ব্রাহ্মণ কুমার। পিতৃশূন্য মহাসুন্দর মৃদু ব্যবহার॥ প্রভু স্থানে নিত্য আইসে করে নমস্কার। প্রভু সনে বাত কহে প্রভু প্রাণ তার॥ প্রভুতে তাহার প্রীতি প্রভু দয়া করে। দামোদর তার প্রীতি সহিতে না পারে॥ বার বার নিষেধ করে ব্রাহ্মণ কুমারে। প্রভু না দেখিলে সেই রহিতে না পারে॥ নিত্য আইসে প্রভু তারে করে মহাপ্রীত। যাহাঁ প্রীতি তাহাঁ আইসে বালকের রীত॥ তাহা দেখি দামোদর দুঃখ পায় মনে। বলিতে না পারে বালক নিষেধ না মানে॥ আর দিন সে বালক প্রভু স্থানে আইলা। গোসাঞি তারে প্রীতি করি বার্ত্তা পুছিলা॥ কতক্ষণে সে বালক উঠি যবে গেলা। সহিতে না পারে দামোদর কহিতে লাগিলা॥ অন্যোপদেশে পণ্ডিত কহে গোসাঞির ঠাঞি। গোসাঞি গোসাঞি এবে জানিব গোসাঞি॥ এবে গোসাঞির গুণ সব লোকে গাইবে। গোসাঞির প্রতিষ্ঠা সব পুরুষোত্তমে হৈবে॥ শুনি প্রভু কহে কাহাঁ কহ দামোদর। দামোদর কহে তুমি স্বতন্ত্র ঈশ্বর॥ স্বচ্ছন্দে আচার কর কে পারে বলিতে। মুখর জগতের মুখ পার আচ্ছাদিতে॥ পণ্ডিত হইয়া মনে বিচার না কর। রাণ্ডী ব্রাহ্মণীর বালকে প্রীতি কেনে কর॥ যদ্যপি ব্রাহ্মণী সেই তপস্বিনী সতী। তথাপি তাহার দোষ সুন্দরী যুবতী॥ তুমিহ পরম যুবা পরম সুন্দর। লোক কানাকানি বাতে দেহ অবসর॥ এত বলি দামোদর মৌন হইলা। অন্তরে সন্তোষ প্রভু হাসি বিচারিলা॥ ইহাকে কহিয়ে শুদ্ধ প্রেমের তরঙ্গ। দামোদর সম মোর নাহি অন্তরঙ্গ॥ এতেক বিচারি প্রভু মধ্যাহ্নে চলিলা। আর দিনে দামোদরে

পাদানহংপুনরহং বন্দে। কণস্থুতান্সহগণললিতাবিশাখান্বিতান্। ললিতবিশাখাশ্রীরূপযুক্তর্য্যাদিভির্যুক্তান্শ্রীগুরুদেবকৃষ্ণকৃষ্ণচৈতন্যগণরাধাকৃষ্ণসহগণান্সর্ব্বান্নমামি॥ ১ ॥ ॐ ॥ ॐ ॥

নিভৃতে বোলাইলা ॥ প্রভু কহে দামোদর চলহ নদীয়া। মাতার সমীপে তুমি রহ তাহাঁ যাঞা ॥ তোমা বিনা তাহাঁকে রক্ষক নাহি আন। আমাকেহ যাতে তুমি কৈলে সাবধান ॥ আমা হৈতে যে না হয় সে তোমা হৈতে হয়। আমাকে করিলে দণ্ড আন কেবা হয় ॥ মাতার গৃহে রহ যাই মাতার চরণে। তব আগে নাহি কার স্বচ্ছন্দাচরণে ॥ মাতাকে কহিয় মোর কোটি নমস্কারে। মোর সুখে কথা কহি সুখ দিহ তাঁরে ॥ নিরন্তর নিজ কথা তোমারে শুনাইতে। এই লাগি প্রভু মোরে পাঠাইল ইহাতে ॥ এত কহি মাতার মনে সন্তোষ জন্মাইহ। আর গুহ্য কথা তাঁর স্মরণ করাইহ ॥ বার বার আসি আমি তোমার ভবনে। মিষ্টান্ন ব্যঞ্জন সব করিয়ে ভোজনে ॥

ভোজন করিয়ে আমি তুমি তাহা জান। বাহ্য বিরহে তাহা স্ফূর্ত্তি করি মান ॥ এই মাঘ সংক্রান্ত্যে তুমি রন্ধন করিলা। নানা ব্যঞ্জন ক্ষীর পিঠা পায়স রান্ধিলা ॥ কৃষ্ণে ভোগ লাগাইয়া যবে কৈলে ধ্যান। আমা স্ফূর্ত্তি হৈল অশ্রু ভরিল নয়ান ॥ অস্তব্যস্ত আমি গিয়া সকল খাইল। আমি খাই দেখি তোমার সুখ উপজিল ॥ ক্ষণেকে অশ্রু মুছিয়া শূন্য দেখি পাত। স্বপ্ন দেখিল যেন নিমাই খাইল ভাত ॥ বাহ্য বিরহ দশায় পুনঃ ভ্রান্তি হৈল। ভোগ না লাগাইল এই সব জ্ঞান হৈল ॥ পাক পাত্র দেখেন সব অন্ন আছে ভরি। পুনঃ ভোগ লাগাইল স্থান সংস্কার করি ॥ এইমত বার বার করিয়ে ভোজন। তব শুদ্ধ প্রেমে মোর করে আকর্ষণ ॥ তোমার আজ্ঞাতে আমি আছি নীলাচলে। নিকটে লেয়াও আমা তোমার প্রেম বলে ॥ এই মত বার বার করাইহ

স্মরণ। মোর নাম লঞা তাঁর বন্দিহ চরণ ॥ এতেক কহি জগন্নাথের প্রসাদ আনাইল। মাতাকে বৈষ্ণবে দিতে পৃথক পৃথক কৈল ॥ তবে দামোদর চলি নদীয়া আইলা। মাতারে মিলিয়া তাঁর চরণে রহিলা ॥ আচার্য্যাদি বৈষ্ণবেরে মহাপ্রসাদ দিল। প্রভুর যৈছে আজ্ঞা তাহা আচরিল ॥ দামোদর আগে স্বাতন্ত্র্য না হয় কাহার। তার ভয়ে সবে করে সঙ্কোচ ব্যবহার ॥ প্রভুগণে যার দেখে অল্প মর্য্যাদা লঙ্ঘন। বাক্য দণ্ড করি করে মর্য্যাদা স্থাপন ॥ এই যে কহিল দামোদরের বাক্য দণ্ড। যাহার শ্রবণে ভাগে অজ্ঞান পাষণ্ড ॥ চৈতন্যের লীলা গম্ভীর কোটি সমুদ্র হৈতে। কি লাগি করে কেহ না পারে বুঝিতে ॥ অতএব গূঢ় অর্থ কিছুই না জানি। বাহ্য অর্থ করিবারে করি টানা-

দংষ্ট্রী তি॥ দংষ্ট্রি বরাহদংষ্ট্রাদণ্ডাঘাতেনহতোম্লেচ্ছঃ যবনঃ। হারামেতি পুনঃ পুনঃ বারং বারং উক্তাপিউচ্চারণং কৃত্বাপিমুক্তং বৈকুণ্ঠবসতিং আপ্নোতিপ্রাপ্নোতি। পুনঃ শ্রদ্ধয়াভক্ত্যাকরণভূতয়া গৃহ্নন্‌সন্‌মুক্তিপ্রাপ্যাং কিং বক্তব্যং॥ ২॥ ✻ ॥ নামৈকমিতি॥ নামৈকং একং নামযস্যজনস্যবাচিবচনেনপ্রবর্তিতেবা তন্নামযস্যস্মরণপথগতং স্মৃতিমার্গেপ্রাপ্তং। তন্নামযস্যবাশ্রোত্রমূলং গতং।

টানি॥ এক দিন প্রভু হরিদাসেরে মিলিলা। তাহা লঞা গোষ্ঠী করি তাহারে পুছিলা॥ হরিদাস কলিকালে যবন অপার। গো ব্রাহ্মণ হিংসা করে মহাতুরাচার॥ ইহা সবার কোন মতে হইবে নিস্তার। তাহার হেতু না দেখিয়ে এ দুঃখ অপার॥ হরিদাস কহে প্রভু চিন্তা না করিহ। যবনের সংসার দেখি দুঃখ না ভাবিহ॥ যবন সকলের মুক্তি হবে অনায়াসে। হারাম হারাম বলি কহে নামাভাসে॥ মহা প্রেমে ভক্ত কহে হারাম হারাম। যবনের ভাগ্য দেখ লয় সেই নাম॥ যদ্যপি অন্যত্র সঙ্কেতে হয় নামাভাস। তথাপি নামের তেজ না হয় বিনাশ॥ ✻ ॥ তথাহি নৃসিংহ পুরাণং। দংষ্ট্রি দংষ্ট্রা-হতো ম্লেচ্ছো হারামেতি পুনঃ পুনঃ। উক্ত্বাপি মুক্তি মাপ্নোতি কিং পুণ্য শ্রদ্ধয়া গৃণন্‌॥ ২ ॥ ✻ ॥ ✻ ॥ অজামিল পুত্র বোলায় বলি নারায়ণ। বিষ্ণু দূত আসি ছাড়ায় তাহার বন্ধন॥ রাম দুই অক্ষর ইহা নহে ব্যবহিত। প্রেমবাচী হা শব্দ তাহাতে ভূষিত॥ নামের অক্ষর সবের এইত স্বভাব। ব্যবহিত হৈলে বা ছাড়ে আপন প্রভাব॥ ✻ ॥ তথাহি হরিভক্তি বিলাসস্যৈকাদশ বিলাসে উননবত্যধিক দ্বিশতাঙ্ক ধৃতং পদ্মপুরাণীয় নামাপরাধ নিরসন স্তোত্রং। নামৈকং যস্যবাচি স্মরণপথগতং শ্রোত্রমূলং গতংবা, শুদ্ধং বা শুদ্ধবর্ণং ব্যবহিত রহিতং তারয়ত্যেব সত্যং। তচ্চেদ্দেহ

তন্নামশুদ্ধং বা অশুদ্ধং বা ব্যবহিতরহিতং বা। অন্যসঙ্কেতযুক্তং বা তথাপিসত্যং নিশ্চিতং তারয়ত্যেবলোকানসর্ব্বান্‌লোকান্তারয়তিঅন্যযোগং ব্যবচ্ছিনত্তি॥ তচ্চেদিতি॥ হে বিপ্রবৃন্দং শৃণু। অত্রসংসারেলোভলোভোৎপত্তিজনঃ পাষণ্ডমধ্যেপাপিনীমধ্যেনিক্ষিপ্তং। তস্মাৎলোভাদ্ধেতোঃ দেহশরীরমাসম্বন্ধেদ্রবিণজনতাভক্তিধনসমূহনস্যাৎফলজনকং ভক্তিউৎপত্তিং

শীঘ্রং এবনস্যাৎঅতএবলোভাৎপাপং বৃদ্ধির্ভবতি ॥ ৩ ॥ ॥ ॥ পাপনাশস্বমাহ ॥ তমিতি ॥ হে গুণনিধে হে নারদ তংভগবন্তং ভজনির্ব্যাজং ফলরহিতং যথাস্যাত্তথাভজসেবনং কুরু। শ্রদ্ধারজ্ঞাস্মতিরতিভরাং শ্রদ্ধয়ারজ্ঞানঅনুরাগয়ন্যানামতিঃ তস্যাঃ আতান্নাঃ রতিতরাং রতাতি শয়তাং যথাস্যাত্তথাভজ। কথম্ভুতং ভগবন্তং পাবনানাং সাধুনাং পাবনং পবিত্রকারকং।

দ্রবিণজনতা লোভ পাষণ্ড মধ্যে, নিক্ষিপ্তং স্যান্নফলজনকং শীঘ্র মেবাত্রবিপ্র ॥ ৩ ॥ ॥ * ॥ * ॥ নামাভাস হৈতে হয় সর্ব্ব পাপ ক্ষয় ॥ * ॥
তথাহি ভক্তিরসামৃতসন্ধৌ দক্ষিণ বিভাগে বিভাব লহর্য্যাং ত্রিপঞ্চাশৎ শ্লোকে শ্রীরূপগোস্বামি বাক্যং। তং নির্ব্যাজং ভজ গুণনিধে পাবনং পাবনানাং,
শ্রদ্ধারজ্যন্মতি রতি তরা মুত্তম শ্লোক মৌলিং। প্রোদ্যন্নন্তঃকরণ কুহরে হন্ত যন্নামভানো; রাভাসোপি ক্ষপয়তি মহাপাতক ধ্বান্তরাশিং ॥ ৪ ॥
॥ * ॥ * ॥ নামাভাস হৈতে হয় সংসারের ক্ষয় ॥ * ॥ তথাহি শ্রীমদ্ভাগবতে ষষ্ঠস্কন্ধে দ্বিতীয়াধ্যায়ে দ্বিচত্বারিংশ শ্লোকে পরীক্ষিতং
প্রতি শুকদেব বাক্যং। ম্রিয়মাণো হরের্নাম গৃণন্ পুত্রোপচারিতং ॥ অজামিলোঽপ্যগাদ্ধাম কিমুত শ্রদ্ধয়া গৃণন্ ॥ ৫ ॥ * ॥ * ॥
নামাভাসে মুক্তি হয় সর্ব্ব শাস্ত্রে দেখি। শ্রীভাগবতে তাহা অজামিল সাক্ষী ॥ শুনিয়া প্রভুর সুখ বাড়য়ে অন্তরে। পুনরপি ভঙ্গী করি পুছয়ে তাহারে ॥
পৃথিবীতে বহু জীব স্থাবর জঙ্গম। ইহা সবার কি প্রকারে হইবে মোচন ॥ হরিদাস কহে প্রভু সে কৃপা তোমার। স্থাবর জঙ্গম আগে করিয়াছ নিস্তার ॥
তুমি যে করিয়াছ উচ্চৈঃস্বরে সংকীর্ত্তন। স্থাবর জঙ্গমের সেই হয়ত শ্রবণ ॥ শুনিয়া জঙ্গমের হয় সংসার ক্ষয়। স্থাবরের শব্দ লাগে প্রতিধ্বনি হয় ॥

পুনঃ কথম্ভুতং উত্তমশ্লোকেমৌলিং ব্রহ্মাভবাদিসাধূনাং শিরোভূষণং যৎতস্যভগবতঃ নামভানোঃ নামরূপসূর্য্যস্যআভাসোপিকিরণমপিঅন্তঃকরণকুহরেজীবান্তঃ পর্ব্বতকন্দরায়াং প্রোদ্যন্সন্ মহাপাতকং মহাঘোরতরপাপং ধ্বান্তরাশিং পাপান্ধকারসমূহং। ক্ষপয়তিক্ষীকরোতীত্যর্থঃ। যথাসূর্য্যোদয়ারম্ভেদৈবতস্যাৎসিনশ্যতে। তদ্যামাভাসোপ্যারম্ভেণসর্ব্বপাপানিনশ্যন্তেব ॥ ৪ ॥
॥ * ॥ * ॥ ম্রিয়েতি ॥ ম্রিয়মাণোমৃত্যুকালপ্রাপ্তঃ। অজামিলোপিকশ্চিদ্ব্রাহ্মণঃ পুত্রোপচারিতং পুত্রস্যাপোপচারিতং হরেনামগৃণন্উচ্চারয়ন্ধামবৈকুণ্ঠঅগাৎপ্রাপ্তবানেব। উক্তো

অ: লী: ৩। ১৯

আজন্মমুক্তনসনৃ বৈকুণ্ঠপ্রাপণং কিং বক্তব্যং ॥ ৫ ॥ * ॥ * ॥ নচৈবমিতি ॥ যতোঽস্মাৎ গোবিন্দাৎএতৎজগৎসর্ব্ববিমুচ্যতেমোচনং অভূৎ। যস্মিন্ভগবতিঈশ্বরেযোগেশ্বরাদয়প্রজাদয়ঃ লীনয়ঃ। যস্মাৎগোবিন্দাৎব্যাপকঃ। এবম্ভূতেঅস্মেজন্মরহিতেকৃষ্ণেবিস্ময়ঃ নকরণীয়ঃ। চপুনরেবম্ভূতেনভগবতাকৃষ্ণেনকর্ত্তাবিস্ময়ঃ কার্য্যঃ কোপিন ॥ ৬ ॥ * ॥ * ॥ অয়মিতি ॥

প্রতিধ্বনি নহে সেই করয়ে কীর্ত্তন। তোমার কৃপার এই অকথ্য কথন ॥ সকল জগতে হয় উচ্চ সংকীর্ত্তন। শুনিয়া প্রেমাবেশে নাচে স্থাবর জঙ্গম ॥ যৈছে কৈলে ঝারিখণ্ডে বৃন্দাবন যাইতে। বলভদ্র ভট্টাচার্য্য কহিয়াছেন আমাতে ॥ বাসুদেব জীব লাগি কৈল নিবেদন। তবে অঙ্গীকার কৈলে জীবের মোচন ॥ জগত নিস্তারিতে তোমার অবতার। ভক্তগণ আগে তাতে কৈলে অঙ্গীকার ॥ উচ্চ সংকীর্ত্তন তাতে করিয়া প্রচার। স্থিরচর জীবের খণ্ডাইলে সংসার ॥ প্রভু কহে সব জীব মুক্তি যবে পাবে। এইত ব্রহ্মাণ্ড তবে সব শূন্য হবে ॥ হরিদাস বলে তোমার যাবৎ মর্ত্ত্যে স্থিতি। তাবত স্থাবর জঙ্গম সর্ব্ব জীব জাতি ॥ সব মুক্ত করি তুমি বৈকুণ্ঠ পাঠাইবে। সূক্ষ্ম জীবে পুনঃ কর্ম্মে উদ্বুদ্ধ করিবে ॥ সেই জীব হবে ইহা স্থাবর জঙ্গম। তাহাতে ভরিবে ব্রহ্মাণ্ড যেন পূর্ব্ব সম ॥ রঘুনাথ যেন সব অযোধ্যা লইয়া। বৈকুণ্ঠ গেলা অন্য জীব অযোধ্যা ভরিয়া ॥ অবতরি তুমি ঐছে পাতিয়াছ হাট। কেহ না বুঝিতে পারে তোমার গূঢ় নাট ॥ পূর্ব্বে যেন ব্রজে কৃষ্ণ করি অবতার। সকল ব্রহ্মাণ্ড জীবের খণ্ডাইল সংসার ॥ * ॥ তথাহি শ্রীমদ্ভাগবতে দশমস্কন্ধে ত্রয়োদশাধ্যায়ে পঞ্চদশ শ্লোকে পরীক্ষিতং প্রতি শুক বাক্যং। নচৈবং বিস্ময়ঃ কার্য্যো ভবতাভগবত্যজে। যোগেশ্বরেশ্বরে কৃষ্ণে যত্র এতদ্বিমুচ্যতে ॥ ৬ ॥ * ॥ * ॥ * ॥ তথাহি বিষ্ণুপুরাণে চতুর্থাংশে পঞ্চদশাধ্যায়ে দশম গদ্যং। অয়ং হি ভগবান্ দৃষ্টঃ কীর্ত্তিতঃ সংস্মৃতশ্চ দ্বেষানুবন্ধে নাপ্যখিল সুরাসুরাদিদুর্ল্লভং ফলং প্রয়চ্ছতি কিমুতসম্যগ্ভক্তিমতামিতি ॥ ৭ ॥ * ॥ * ॥ * ॥ ঐছে

অয়ং ভগবান্ হিনিশ্চিতং দৃষ্টৈর্য়ৈর্লোকৈর্দর্শনীয়ঃ। যৈঃস্মৃতঃ স্মরণীয়ঃ। যৈঃশ্রুতঃ শ্রবণীয়োবাসর্ব্বেষাং তেষাং জনানাং সম্বন্ধেমুক্তিদঃ মুক্তিং দদাতিএতাদৃশঃ কৃষ্ণএবপুর্ণৈশ্বর্য্যভবতি ॥ ৭ ॥

॥ * ॥ * ॥ সমাশ্বানমাস্বাদ্যভগবানপিবিহ্বরতিতদাহ। উল্লংঘিতেতি। হে ভগবনত্তবপরিসর্ব্বতোভাবেত্রঢ়িমং গোপনীয়ং স্বভাবং ভবতাপিত্বয়াপিমায়াবলেনকরণভূতেননিগুহ্যমানং

তুমি নবদ্বীপে করি অবতার। সকল ব্রহ্মাণ্ড জীবের করিলে নিস্তার॥ যে কহে চৈতন্য মহিমা মোর গোচর হয়। সে জানুক মোর পুনঃ এইত নিশ্চয়॥ তোমার যে লীলা মহা অমৃতের সিন্ধু। মোর মনো গোচর নহে তার এক বিন্দু॥ এত শুনি প্রভু মনে চমৎকার হৈল। মোর গূঢ় লীলা হরিদাস কেমনে জানিল॥ মনের সন্তোষে তারে কৈল আলিঙ্গন। বাহ্য প্রকাশিতে তাহা করিল বর্জ্জন॥ ঈশ্বর স্বভাব ঐশ্বর্য্য চাহে আচ্ছাদিতে। ভক্ত ঠাঞি লুকাইতে নারে হয়েত বিদিতে॥ * ॥ * ॥ তথাহি আলমন্দারসংজ্ঞে শ্রীসম্প্রদায় কৃৎযামুনাচার্য্য স্তোত্রে অষ্টাদশ শ্লোকঃ। উল্লংঘিত ত্রিবিধসীমসমাতিশায়ি, সংভাবনং তবপরিব্রঢ়িম স্বভাবং। মায়াবলেন ভবতাপিনিগুহ্যমানং, পশ্যন্তি কেচিদনিশং ত্বদনন্যভাবাঃ॥ ৮॥ * ॥ * ॥ তবে মহাপ্রভু নিজ ভক্ত পাশে যাঞা। হরিদাসের গুণ কহে শতমুখ হঞা॥ ভক্তের গুণ কহিতে প্রভুর বাড়য়ে উল্লাস। ভক্তগণ শ্রেষ্ঠ তাতে শ্রীহরিদাস॥ হরিদাসের গুণগণ অসংখ্য অপার। কেহ কোন অংশে বর্ণে নাহি পায় পার॥ চৈতন্যমঙ্গলে শ্রীবৃন্দাবন দাস। হরিদাসের গুণ কিছু করিয়াছে প্রকাশ॥ সব কহা না যায় হরিদাসের চরিত্র। কেহ কিছু কহে করিতে আপন পবিত্র॥ বৃন্দাবন দাস যাহা না কৈল বর্ণন। হরিদাসের গুণ কিছু শুন ভক্তগণ॥ হরিদাস যবে নিজ গৃহ ত্যাগ কৈলা। বেনাপোলের বন মধ্যে কত দিন রহিলা॥ নির্জ্জন বনে কুটির করি তুলসী সেবন। রাত্রি দিনে তিন লক্ষ নাম সংকীর্ত্তন॥ ব্রাহ্মণের ঘরে করে ভিক্ষা নির্ব্বাহণ। প্রভাবে

গোপনং ক্রিয়তেইত্যর্থঃ। [illegible]

শ্রী
শ্রী
চৈঃ

সকল লোক করয়ে পুজন ।। সেই দেশাধ্যক্ষ নাম রামচন্দ্র খান । বৈষ্ণব দ্বেষী সেই পাষণ্ড প্রধান ।। হরিদাস লোকে পুজে সহিতে না পারে । তার অপমান করিতে নানা উপায় করে ।। কোন প্রকারে হরিদাসের ছিদ্র নাহি পায় । বেশ্যাগণ আনি করে ছিদ্রের উপায় ।। বেশ্যাগণে কহে এই বৈরাগী হরিদাস । তুমি সব কর ইহার বৈরাগ্য ধর্ম্ম নাশ ।। বেশ্যাগণ মধ্যে এক সুন্দরী যুবতী । সে কহে তিন দিনে হরিব তার মতি ।। খান কহে মোর পাইক যাউক তোমার সনে । তোমার সহিত একত্র তারে ধরি যেন আনে ।। বেশ্যা কহে মোর সঙ্গ হউক একবার । দ্বিতীয়বারে পাইক লইব তোমার ।। রাত্রিকালে সেই বেশ্যা সুবেশ ধরিয়া । হরিদাসের বাসা

গেল উল্লাসিত হৈয়া ।। তুলসী নমস্করি হরিদাসের দ্বারে যাঞা । গোসাঞিরে নমস্করি রহিলা দাণ্ডাইয়া ।। অঙ্গ উঘাড়িয়া দেখায় বসিয়া দুয়ারে । কহিতে লাগিলা কিছু সুমধুর স্বরে ।। ঠাকুর তুমি পরম সুন্দর প্রথম যৌবন । তোমা দেখি কোন নারী ধরিতে নারে মন ।। তোমার সঙ্গম লাগি লুব্ধ মোর মন । তোমা না পাইলে প্রাণ না যায় ধারণ ।। হরিদাস কহে তোমায় করিব অঙ্গীকার । সংখ্যা নাম সংকীর্ত্তন যাবৎ সমাপ্ত আমার ।। তাবৎ তুমি বসি শুন মম সংকীর্ত্তন । নাম সমাপ্ত হৈলে করিব যে তোমার মন ।। এত শুনি সেই বেশ্যা বসিয়া রহিলা । কীর্ত্তন করে হরিদাস প্রাতঃকাল হৈলা ।।

প্রাতঃকাল দেখি বেশ্যা উঠিয়া চলিলা । সমাচার রামচন্দ্র খানেরে কহিলা ।। আজি আমার সঙ্গ করিবে কহিলা বচনে । অবশ্য তাহার সঙ্গে হইবে সঙ্গমে ।। আর দিন রাত্রি হৈল বেশ্যা আইল । হরিদাস বহু তারে আশ্বাস করিল ।। কালি দুঃখ পাইলে অপরাধ না লইবে মোর । অবশ্য করিব আমি তোমার অঙ্গীকার ।। তাবৎ ইহা বসি শুন নাম সংকীর্ত্তন । নাম পূর্ণ হৈলে পূর্ণ হবে তোমার মন ।। তুলসীকে তবে বেশ্যা নমস্কার করি । দ্বারে বসি নাম শুনে বলে হরি হরি ।। রাত্রি শেষ হৈল বেশ্যা উষি মিষি করে । তার রীতি দেখি হরিদাস কহেন তাহারে ।। কোটি নাম গ্রহণ যজ্ঞ করি এক মাসে । এই দীক্ষা করিয়াছি হৈল আসি শেষে ।। আজি সমাপ্ত হবেক হেন

জান ছিল। সমস্ত রাত্রি নিল নাম সমাপ্ত না হৈল॥ কালি সমাপ্ত হবে তবে হবে ব্রত ভঙ্গ। স্বচ্ছন্দে তোমার সঙ্গে হইবেক সঙ্গ॥ বেশ্যা গিয়া সমাচার খানেরে কহিল। আর দিন সন্ধ্যাকালে ঠাকুর ঠাঞি আইল॥ তুলসীকে ঠাকুরকে নমস্কার করি। দ্বারে বসি নাম শুনে বলে হরি হরি॥ নাম পূর্ণ হবে আজি বলে হরিদাস। তবে পূর্ণ করিব তোমার অভিলাষ॥ কীর্ত্তন করিতে ঐছে রাত্রি শেষ হৈল। ঠাকুরের সনে বেশ্যার মন ফিরি গেল॥ দণ্ডবৎ হঞা পড়ে ঠাকুর চরণে। রামচন্দ্র খানের কথা কৈল নিবেদনে॥ বেশ্যা হঞা মুঞি পাপ করিছোঁ অপার। কৃপা করি কর মো অধমের নিস্তার॥ ঠাকুর কহে খানের কথা সব আমি জানি। অজ্ঞ মূর্খ সেই তারে দুঃখ নাহি



মানি॥ সেই দিন যাইতাম এ স্থান ছাড়িয়া। তিন দিন রহিলাম তোমার লাগিয়া॥ বেশ্যা কহে কৃপা করি কর উপদেশ। কি মোর কর্ত্তব্য যাতে যায় ভব ক্লেশ॥ ঠাকুর কহে ঘরের দ্রব্য ব্রাহ্মণে কর দান। এই ঘরে আসি তুমি করহ বিশ্রাম॥ নিরন্তর নাম কর তুলসী সেবন। অচিরাতে পাবে তবে কৃষ্ণের চরণ॥ এত বলি তারে নাম উপদেশ করি। উঠিয়া চলিলা ঠাকুর বলি হরি হরি॥ তবে সেই বেশ্যা গুরুর আজ্ঞা লইল। গৃহ বৃত্তি যেবা ছিল ব্রাহ্মণেরে দিল॥ মাথা মুড়ি এক বস্ত্রে রহিলা সেই ঘরে। রাত্রি দিনে তিন লক্ষ নাম গ্রহণ করে॥ তুলসী সেবন করে চর্ব্বণ উপবাস। ইন্দ্রিয় দমন হৈল প্রেমের প্রকাশ॥ প্রসিদ্ধ বৈষ্ণবী হৈল পরম মহান্তী। বড় বড় বৈষ্ণব তার দর্শনেতে যান্তি॥ বেশ্যার চরিত্র দেখি লোকে চমৎকার। হরিদাসের 

মহিমা কহে করি নমস্কার॥ রামচন্দ্র খান অপরাধ বীজ কৈল। সেই বীজ বৃক্ষ হঞা আগেতে ফলিল॥ মহদপরাধে হৈল ফল অদ্ভুত কথন। প্রস্তাব পাইয়া কহি শুন ভক্তগণ॥ সহজেই অবৈষ্ণব রামচন্দ্র খান। হরিদাসের অপরাধে হৈল অসুর সমান॥ বৈষ্ণব ধর্ম্ম নিন্দা করে বৈষ্ণব অপমান। বহু দিনের অপরাধে পাইল পরিণাম॥ নিত্যানন্দ গোসাঞি গৌড়ে যবে আইলা। প্রেম প্রচারিতে তবে ভ্রমিতে লাগিলা॥ প্রেম প্রচারণ আর পাষণ্ড দলন। দুই কার্য্যে অবধূত করেন ভ্রমণ॥ সর্ব্বজ্ঞ নিত্যানন্দ আইলা তার ঘরে। আসিয়া বসিলা দুর্গা মণ্ডপ উপরে॥ অনেক লোক জন সঙ্গে অঙ্গন ভরিল। ভিতর হৈতে রামচন্দ্র সেবক পাঠাইল॥ সেবক বলে গোসাঞি মোরে

পাঠাইল খান। গৃহস্থের ঘরে তোমায় দিব বাসাস্থান॥ গোয়ালার গোশালা হয় অত্যন্ত বিস্তার। ইহা সঙ্কীর্ণ স্থল তোমার মনুষ্য অপার॥ ভিতরে আছিলা ক্রোধে শুনি বাহির হৈলা। অট্ট অট্ট হাঁসি গোসাঞি কহিতে লাগিলা;॥ সত্য কহে এই ঘর মোর যোগ্য নয়। ম্লেচ্ছ গো বধ করে তার যোগ্য হয়॥ এত বলি ক্রোধে গোসাঞি উঠিয়া চলিলা॥ তারে দণ্ড দিতে সে গ্রামে না রহিলা॥ ইহাঁ রামচন্দ্র খান সেবকে আজ্ঞা দিলা। গোসাঞি যাহাঁ বসিলা তার মাটি খোদাইলা॥ গোময় জলে লেপিলা সব মন্দির প্রাঙ্গন। তভু রামচন্দ্রের মন না হৈল পরসন্ন॥ দস্যু বৃত্তি রামচন্দ্র রাজায় না দেয় কর। ক্রোধ হঞা ম্লেচ্ছ উজির আইল তার ঘর॥ আসি সেই দুর্গামণ্ডপে বাসা

কৈল। অবধ্য বধ করি ঘরে মাংস রান্ধাইল॥ স্ত্রীপুত্র সহিত রামচন্দ্রেরে বান্ধিয়া। তার ঘর গ্রাম লুটে তিন দিন রহিয়া॥ সেই ঘরে তিন দিন অবধ্য রন্ধন। আর দিন সবা লঞা করিল গমন॥ জাতি ধন জন খানের সকল লইল॥ বহু দিন পর্য্যন্ত গ্রাম উজাড় রহিল॥ মহান্তের অপমান যে দেশ গ্রামে হয়। এক জনার দোষে সব দেশ উজাড়য়॥ হরিদাস ঠাকুর চলি আইলা চান্দপুরে। আসিয়া রহিলা বলরাম আচার্য্যের ঘরে॥ হিরণ্য গোবর্দ্ধন মুলুকের মজুমদার। তার পুরোহিত বলরাম নাম তার॥ হরিদাসের কৃপাপাত্র তাতে ভক্তিমানে। যত্ন করি ঠাকুরেরে রাখিল সেই গ্রামে॥ নির্জ্জন পর্ণশালায় করেন কীর্ত্তন। বলরাম আচার্য্য গৃহে ভিক্ষা নির্ব্বাহণ॥ রঘুনাথ দাস বালক করে অধ্যয়ন। হরিদাস ঠাকুরে যাই করেন দর্শন॥ হরিদাস

কৃপা করে তাহার উপরে। সেই কৃপা কারণ হৈল চৈতন্য পাইবারে॥ তাহাঁ যৈছে হৈল হরিদাসের কথন। ব্যাখান অদ্ভুত কথা শুন ভক্তগণ॥ এক দিন বলরাম বিনতি করিয়া। মজুমদারের সভায় আইলা ঠাকুর লইয়া॥ ঠাকুর দেখি দুই ভাই কৈল অভ্যুত্থান। পায় পড়ি আসন দিল করিয়া সম্মান॥ অনেক পণ্ডিত সভায় ব্রাহ্মণ সজ্জন। দুই ভাই মহাপণ্ডিত হিরণ্য গোবর্দ্ধন॥ হরিদাসের গুণ সবে কহে পঞ্চমুখে। শুনিয়াত দুই ভাই পাইল বড় সুখে॥ তিন লক্ষ নাম ঠাকুর করেন কীর্ত্তন। নামের মহিমা উঠাইল পণ্ডিতগণ॥ কেহ বলে নাম হৈতে হয় পাপ ক্ষয়। কেহ বলে নাম হৈতে জীবের মোক্ষ হয়॥ হরিদাস কহে নামের এ দুই ফল নহে। নামের ফলে কৃষ্ণ পদে

ভাবোবেশাংতে। অনিশং নিরন্তরং তবচরিত্রং পশ্যন্তি। গোপনীয়ং তবস্বভাবং গোচরীভবন্তীতার্থঃ॥ ১০ ॥ * ॥ * ॥ শ্রীকৃষ্ণনাম্নাজগদ্গুণাদয়তীত্যাহ। এবমিতি॥ শ্রীকৃষ্ণপ্রি-তোজনঃ এবং ব্রতঃ এবং প্রকারেণব্রতবানভবতি। কীদৃশঃ। স্বপ্রিয়নিজপ্রিয়শ্রীকৃষ্ণস্যনামানিতেষাং কৃত্যাকীর্ত্তনতয়াকরণভূতয়াজাতানুরাগঃ। অস্যাসা পুনঃ কীদৃশঃ। দ্রুতচিত্তত্রবীভূতং চিত্তং মানসং যস্যসঃ। সভক্তজনঃ। উচ্চৈর্যথাস্যাত্তথাহসতিহাস্যং করোতি অথান্তরং রোদতিরোদনং করোতি। রৌতিহরিহরিশব্দং করোতি। গায়তিহরিগুণগানং করোতি। পুনরুন্মা-

প্রেম উপজয়ে॥ * ॥ তথাহি শ্রীমদ্ভাগবতে একাদশ স্কন্ধে দ্বিতীয়াধ্যায়ে অষ্টত্রিংশৎ শ্লোকে জনকং প্রতি কবি বাক্যং। এবং ব্রতঃ স্বপ্রিয় নাম কীর্ত্ত্যা, জাতানুরাগো দ্রুতচিত্ত উচ্চৈঃ। হসত্যথো রোদিতি রৌতি গায়ত্যুন্মাদবন্নৃত্যতি লোকবাহ্যঃ॥ ১১ ॥ * ॥ * ॥ আনুসঙ্গিক ফল নামের মুক্তি পাপ নাশ। তাহার দৃষ্টান্ত যৈছে সূর্য্যের প্রকাশ॥ * ॥ তথাহি পদ্যাবল্যাং পঞ্চদশাঙ্ক ধৃত শ্রীধর স্বামী কৃত শ্লোকঃ। অংহঃ সংহর দখিলং সকৃদুদয়াদেব সকল লোকস্য। তরণি রিব তিমির জলধিং জয়তি জগন্মঙ্গলং হরের্নামঃ॥ ১২ ॥ * ॥ * ॥ এই শ্লোকের অর্থ কর পণ্ডিতের গণ। সবে কহে তুমি কহ অর্থ বিবরণ॥ হরিদাস কহে যৈছে সূর্য্যের উদয়। উদয় না হৈতে আরম্ভে তমের হয় ক্ষয়॥ চৌর প্রেত রাক্ষসাদির হয় ভয় নাশ। উদয় হৈলে ধর্ম্ম কর্ম্ম আদি পরকাশ॥ ঐছে নামোদয়ারম্ভে পাপ আদি ক্ষয়। উদয় কৈলে কৃষ্ণ পদে হয় প্রেমোদয়॥ মুক্তি তুচ্ছ ফল হয় নামাভাস হৈতে॥ * ॥ তথাহি শ্রীমদ্ভাগবতে ষষ্ঠ স্কন্ধে দ্বিতীয়াধ্যায়ে দ্বিচত্বারিংশ শ্লোকে পরীক্ষিতং প্রতি শুক বাক্যং। ম্রিয়মাণো হরের্নাম গৃণন্ পুত্রোপচারিতং। অজামিলোপ্যগাদ্ধাম কিমুতঃ শ্রদ্ধয়া গৃণন্॥ ১৩ ॥ * ॥ * ॥ যেই মুক্তি না লয় সে কৃষ্ণ চাহে দিতে॥ * ॥ তথাহি

চৈঃ চঃ অঃ।

দবন্নৃত্যতিনৃত্যং করোতি। লোকবাহ্যঃ। লোকানাং চতুর্দ্দশভুবনস্থজনানাং বহির্ভূতং সর্ব্বোপরিবর্ত্ততে। হসনরোদনগর্জ্জনগায়ননর্ত্তনাদিনাচৈতৈর্বক্রিয়স্তেনকুর্ব্বেন্স্বয়েতিধ্বনিতং॥ ১১ ॥ * ॥ অংহঃসংহরমিতি॥ হরেঃ কৃষ্ণস্যনামজগন্মঙ্গলং জয়তিসর্ব্বোৎকর্ষেণবর্ত্ততে। কথম্ভূতং নামতিমিরজলধিং পাপরূপসমুদ্রং তরণিরিবলোকাদৃষ্টসকৃদুদয়াৎএকবারং জীবায়উদয়াৎমাত্রাৎতৎক্ষণাৎ সকললোকস্যঅখিলং সমগ্রং অংহঃ পাপং জন্মজন্মান্তরেণোপার্জ্জিতং সংহরৎসম্যকহরণশীলমিত্যর্থঃ॥ ১২ ॥ * ॥ * ॥ ম্রিয়েতি॥ ম্রিয়মাণোমৃত্যুকালপ্রাপ্তঃ। অজামিলোপিকিং-

ভাগ্যবানঃ পুত্রোপচারিতং পুত্রনামোপলক্ষিতং হরের্নামগৃণন্ উচ্চারয়ন্ ধামবৈকুণ্ঠমগাৎ প্রাপ্তবানেব। উক্তো শ্রদ্ধয়াগৃণন্ সন্ বৈকুণ্ঠপ্রাপণং কিং বক্তব্যং॥ ১৩ ॥ ॥ ॥ ॥ সালোক্যেতি॥ উভতো হে উদ্ধব। জনাঃ শুদ্ধভক্তাঃ মৎসেবনং বিনাদীয়মানং মুক্তিপঞ্চবিধমপিগৃহ্লন্তিনাঙ্গীকুর্ব্বন্তিইত্যর্থঃ। পঞ্চবিধং কথমুক্তং সালোক্যএকস্মিংল্লোকেবাসত্বং। সার্ষ্টি সমানৈশ্বর্য্যত্বং।

তত্রৈব তৃতীয় স্কন্ধে উনত্রিংশাধ্যায়ে একাদশঃ শ্লোকে দেবহূতিং প্রতি কপিলদেব বাক্যং॥ সালোক্য সার্ষ্টি সামীপ্য সারূপ্যৈকত্বমপ্যুত। দীয়মানং ন গৃহ্ণন্তি বিনা মৎ সেবনং জনাঃ॥ ১৪ ॥ ॥ ॥ ॥ গোপাল চক্রবর্ত্তী নাম এক জন। মজুমদারের ঘরে সেই আরিন্দা ব্রাহ্মণ॥ গৌড়ে রহে পাত্ত-সাহা আগে আরিন্দাগিরি করে। বার লক্ষমুদ্রা সেই পাতসাহারে ভরে॥ পরম সুন্দর পণ্ডিত নূতন যৌবন। নামাভাসে মুনি শুনি না হইল সহন॥ ক্রোধ হঞা বলে সেই রোষ বচন। ভাবকের সিদ্ধান্ত শুন পণ্ডিতের গণ॥ কোটি জন্মে ব্রহ্ম জ্ঞানে যেই মুক্তি নয়। এই কহে নামাভাসে সেই মুক্তি হয়॥ হরিদাস কহে কেনে করহ সংশয়। শাস্ত্রে কহে নামাভাস মাত্রে মুক্তি হয়॥ ভক্তি সুখ আগে মুক্তি অতি তুচ্ছ হয়॥ অএবত ভক্তগণ মুক্তি নাহি লয়॥ ॥ তথাহি ভক্তিরসামৃতসিন্ধৌ পূর্ব্ব বিভাগে সামান্য ভক্তি লহর্য্যাং অষ্টাবিংশাঙ্ক ধৃতো হরিভক্তি সুধোদয়স্য চতুর্দ্দশাধ্যায়ীয় ষট্‌ত্রিংশঃ শ্লোকঃ॥ ত্বৎ সাক্ষাৎ করণাহ্লাদ বিশুদ্ধাব্ধি স্থিতস্য মে। সুখানি গোষ্পদায়ন্তে ব্রাহ্মাণ্যপি জগদ্গুরোঃ॥ ১৫ ॥ ॥ ॥ ॥ বিপ্র কহে নামাভাসে যদি মুক্তি হয়। তবে তোমার নাককাটি করহ নিশ্চয়॥ হরিদাস কহে যদি নামাভাসে নয়। তবে আমার নাক কাটি এই সুনিশ্চয়॥ শুনি সভাসদ উঠে

সামীপ্যং নিকটবর্ত্তিত্বং। সারূপ্যং সমানরূপং একত্বমপিসাযুজ্যং তুল্যযোজনত্বং। এতাপঞ্চবিধমুক্তিঃ। প্রেমানন্দপূর্ণাকৃষ্ণভক্তানেচ্ছন্তীত্যর্থঃ॥ ১৪ ॥ ॥ ॥ ॥ ভক্ত্যাব্রহ্মানন্দতুচ্ছবৎক্রিয়তেতদাহ॥ ত্বদিতি॥ হে জগদ্গুরোহেমৎপ্রভোনরসিংহ। মেমমাগ্রেব্রাহ্মাণিব্রহ্মধামপিসুখানিব্রহ্মানন্দাদীনি। অপিনিশ্চয়েনগোষ্পদায়ন্তেগোক্ষুরখাতজলবৎপ্রতীয়ন্তে। কথম্ভূতস্য মেত্বৎসাক্ষাৎপ্রত্যক্ষং তবকরণাআহ্লাদরূপিসাবিশুদ্ধং নির্ম্মলাব্ধিবৎসমুদ্রবৎতস্মিন্ ভক্তিসমুদ্রেস্থিতস্যানিমগ্নস্যতস্যাঅতএবব্রহ্মানন্দসুখাদিকং ভক্তৈর্নপ্রার্থনীয়মিতিধ্বনিতং॥ ১৫ ॥ ॥

করি হাহাকার। মজুমদার সেই বিপ্রে করিল ধিক্কার ॥ বলাই পুরোহিত তারে করিল ভর্ৎসন। ঘটি পটিয়া মূর্খ তুমি ভক্তি কাহা জান ॥ হরিদাস ঠাকুরে তুঞি কৈলি অপমান। সর্ব্বনাশ হবে তোর না হবে কল্যাণ ॥ শুনি হরিদাস তবে উঠিয়া চলিলা। মজুমদার সেই বিপ্রে ত্যাগ করিলা ॥ সভা সহিত হরিদাসের পড়িলা চরণে। হরিদাস হাঁসি কহে মধুর বচনে ॥ তোমা সবার দোষ নাহি এই অজ্ঞব্রাহ্মণ। তার দোষ নাহি তার তর্কনিষ্ঠ মন ॥ তর্কের গোচর নহে নামের মহত্ত্ব। কোথা হৈতে জানিবে সেই এই সব তত্ত্ব ॥ যাহ ঘরে কৃষ্ণ করুণ কুশল সবার। আমার সম্বন্ধে দুঃখ না হউক কার ॥ তবে সে হিরণ্য দাস ঘর আইল। সেই ব্রাহ্মণে নিজ দ্বার মানা কৈল ॥ তিন দিন রহি সেই বিপ্রের কুষ্ঠ হৈল। অতি উচ্চ নাসা তার গলিয়া পড়িল ॥ চম্পক কলী সম হস্ত পদাঙ্গুলি। কোঁকড় হইল সব কুষ্ঠে গেল গলি ॥ দেখিয়া সকল লোক হৈল চমৎকার। হরিদাস প্রশংসি তারে করেন নমস্কার ॥ যদ্যপি হরিদাস বিপ্রের দোষ না লইল। তথাপি ঈশ্বর তারে ফল ভুঞ্জাইল ॥ ভক্তের স্বভাব অজ্ঞদোষ ক্ষমা করে। কৃষ্ণ স্বভাব ভক্ত নিন্দা সহিতে না পারে ॥ বিপ্র দুঃখ শুনি হরিদাস মনে দুঃখী হৈলা। বলাই পুরোহিতে কহি শান্তিপুর আইলা ॥ আচার্য্যে মিলিয়া কৈল দণ্ডবৎ প্রণাম। অদ্বৈত আলিঙ্গন করি করিল সম্মান ॥ গঙ্গাতীরে গোফা করি নির্জ্জনে তারে দিল। ভাগবত গীতার ভক্তি অর্থ শুনাইল ॥ আচার্য্যের ঘরে নিত্য ভিক্ষা নির্ব্বাহণ। দুই জনা মেলি কৃষ্ণ কথা আস্বাদন ॥ হরিদাস কহে গোসাঞি করি নিবেদন। মোরে প্রত্যহ অন্ন দেহ কোন প্রয়োজন ॥ মহা মহা বিপ্র হেথা কুলীন সমাজ। আমার আদর কর না বাসহ লাজ ॥ অলৌকিক আচার তোমার কহিতে পাই ভয়। সেই কৃপা করিবে যাতে তোমার রক্ষা হয় ॥ আচার্য্য কহেন তুমি না করিহ ভয়। সেই আচরিব যেই শাস্ত্র মত হয় ॥ তুমি খাইলে হয় কোটি ব্রাহ্মণ ভোজন। এত বলি শ্রাদ্ধ পাত্র করাইল ভোজন ॥ জগত নিস্তার লাগি করেন চিন্তন। অবৈষ্ণব জগত কেমনে হইবে মোচন ॥ কৃষ্ণ অবতারিতে অদ্বৈত প্রতিজ্ঞা করিল। জল তুলসী দিয়া পূজা করিতে লাগিল ॥ হরিদাস করে গোফাতে নাম সংকীর্ত্তন। কৃষ্ণ অবতীর্ণ হইবেন এই তার মন ॥ দুই জনের ভক্ত্যে চৈতন্য কৈল অবতার। নাম প্রেম প্রচার

হৈল জগত উদ্ধার ॥ আর অলৌকিক এক চরিত্র তাঁহার। যাহার শ্রবণে লোকে হয় চমৎকার ॥ তর্ক না করিহ তর্ক অগোচর তার রীতি। বিশ্বাস করিয়া শুন করিয়া প্রতীতি ॥ এক দিন হরিদাস গোফাতে বসিয়া। নাম সংকীর্ত্তন করে উচ্চ করিয়া ॥ জ্যোৎস্নাবতী রাত্রি দশ দিশা সুনির্ম্মল। গঙ্গার লহরী জ্যোৎস্না করে ঝলমল ॥ দ্বারেতে তুলসী সেবা পিণ্ডির উপর। গোফায় শোভা দেখি লোকের জুড়ায় অন্তর ॥ হেনকালে এক নারী অঙ্গনে আইলা। তার অঙ্গ কান্ত্যে স্থান পীতবর্ণ হৈল ॥ তার অঙ্গ গন্ধে দশদিগ আমোদিত। ভূষণ ধ্বনিতে কর্ণ হয় চমকিত ॥ আসিয়া তুলসীকে সেই কৈল নমস্কার। তুলসী পরিক্রমা করি গেলা গোফা দ্বার ॥ যোড়হাতে হরিদাসে বন্দিল

চরণ। দ্বারে বসি কহে কিছু মধুর বচন ॥ জগতের বন্ধু তুমি রূপ গুণবান। তব সঙ্গ লাগি মোর এথাকে প্রয়াণ ॥ মোরে অঙ্গীকার কর হইয়া সদয়। দীনে দয়া করে এই সাধু স্বভাব হয় ॥ এত বলি নানা ভাব করয়ে প্রকাশ। যাহার দর্শনে মুনির হয় ধৈর্য্য নাশ ॥ নির্ব্বিকার হরিদাস গম্ভীর আশয়। বলিতে লাগিলা তারে হইয়া সদয় ॥ সংখ্যা নাম সংকীর্ত্তন এই মহা যজ্ঞ মনে। তাহাতে দীক্ষিত আমি হই প্রতি দিনে ॥ যাবৎ কীর্ত্তন সমাপ্ত নহে না করি অন্য কাম। কীর্ত্তন সমাপ্ত হৈলে হয় দীক্ষার বিশ্রাম ॥ দ্বারে বসি শুন তুমি নাম সংকীর্ত্তন। নাম সমাপ্ত হৈলে করিব তোমার প্রীত আচরণ ॥ এত বলি করেন তিঁহ নাম সংকীর্ত্তন। সেই নারী বসি করে নাম শ্রবণ ॥ কীর্ত্তন করিতে আসি প্রাতঃকাল হৈল। প্রাতঃকাল দেখি নারী উঠিয়া চলিল ॥

এই মত তিন দিন করে আগমন। নানা ভাব দেখায় যাতে ব্রহ্মার হরে মন ॥ কৃষ্ণ নামাবিষ্ট মন সদা হরিদাস। অরণ্যে রোদিত হৈল স্ত্রীভাব প্রকাশ ॥ তৃতীয় দিবসের রাত্রি শেষ যবে হৈল। ঠাকুরের স্থানে নারী কহিতে লাগিল ॥ তিন দিন বঞ্চিলা আমা করি আশ্বাসন। রাত্রি দিনে নহে তোমার নাম সমাপন ॥ হরিদাস ঠাকুর কহে আমি কি করিব। নিয়ম করিয়াছি তাহা কেমনে ছাড়িব ॥ তবে নারী কহে তারে করি নমস্কার। আমি মায়া আসিলাম পরীক্ষা করিতে তোমার ॥ ব্রহ্মাদি জীবেরে আমি সবারে মোহিল। একলা তোমারে আমি মোহিতে নারিল ॥ মহাভাগবত তুমি তোমার দর্শনে। তোমার কীর্ত্তন কৃষ্ণনাম শ্রবণে ॥ চিত্ত শুদ্ধ হৈল চাহে কৃষ্ণ নাম লৈতে।

কৃষ্ণ উপদেশী কৃপা করহ আমাতে ॥ চৈতন্যাবতারে বহে প্রেমামৃত বন্যা। সব জীব প্রেমে ভাসে পৃথিবী হৈল ধন্যা ॥ এ বন্যায় যে না ভাসে সেই জীব ছার। কোটি কল্পে তবে তার নাহিক নিস্তার ॥ পূর্ব্বে আমি রাম নাম পাঞাছি শিব হৈতে। তোমা সঙ্গে লোভ হৈল কৃষ্ণ নাম লৈতে ॥ মুক্তি হেতু তারক হয় রাম নাম। কৃষ্ণ নাম পারক করে প্রেম দান ॥ কৃষ্ণ নাম দেহ তুমি মোরে কর ধন্যা। আমাকে ভাসাও হৈছে এই প্রেম বন্যা ॥ এত বলি বন্দিল হরিদাসের চরণ। হরিদাস কহে কর কৃষ্ণ সংকীর্ত্তন ॥ উপদেশ পাঞা মায়া চলিলা হঞা প্রীত। এসব কথাতে কারে না জন্মে প্রতীত ॥ প্রতীত

কহিতে কহি কারণ ইহার। যাহার শ্রবণে হয় বিশ্বাস সবার ॥ চৈতন্যাবতারে কৃষ্ণ প্রেম লুব্ধ হঞা। ব্রহ্মা শিব সনকাদি পৃথিবীতে জন্মিয়া ॥ কৃষ্ণ নাম লঞা নাচে প্রেম বন্যা ভাসে। নারদ প্রহ্লাদ আসি মনুষ্য প্রকাশে ॥ লক্ষ্মী আদি করি কৃষ্ণ প্রেম লুব্ধ হঞা। নাম প্রেম আস্বাদিল মনুষ্য জন্মিয়া ॥ অন্যের কা কথা আপনে ব্রজেন্দ্র নন্দন। অবতরি করে নাম প্রেম আস্বাদন ॥ মায়া দাসী প্রেম মাগে ইহাতে কি বিস্ময়। সাধু কৃপা নাম বিনা প্রেম না জন্মায় ॥ চৈতন্য গোসাঞির লীলার এইত স্বভাব। ত্রিভুবন নাচে গায় পাঞা

প্রেম ভাব ॥ কৃষ্ণ আদি আর যত স্থাবর জঙ্গম। কৃষ্ণ প্রেমে মত্ত করে কৃষ্ণ সংকীর্ত্তন ॥ শ্রীরূপ গোসাঞির কড়চায় লিখিল। রঘুনাথ দাস মুখে যে সব শুনিল ॥ সেই সব লীলা কহি সংক্ষেপ করিয়া। চৈতন্য কৃপাতে লিখি ক্ষুদ্র জীব হঞা ॥ হরিদাস ঠাকুরের কহিল মহিমা কথন। যাহার শ্রবণে ভক্তের জুড়ায় শ্রবণ ॥ শ্রীরূপ রঘুনাথ পদে যার আশ। চৈতন্য চরিতামৃত কহে কৃষ্ণদাস ॥ ॥ ইতি শ্রীচৈতন্য চরিতামৃতে অন্ত্যখণ্ডে শ্রীহরিদাস মহিমা কথনং নাম তৃতীয়ঃ পরিচ্ছেদঃ ॥ ৩ ॥

ইত্যন্ত্যখণ্ডে তৃতীয়পরিচ্ছেদঃ ॥ ৩ ॥ ॥ * ॥ * ॥ বৃন্দাবনাদিতি ॥ শ্রীগৌরঃ পরিক্ষয়াপরীক্ষাকারণ শ্রীসনাতনং শুষ্কং চক্রেপবিত্রীকৃতবানকিংকুর্ব্বন্‌স্নেহাৎ প্রীত্যাতিশয়াৎদেহপা-

গ্রন্থকারস্য। বৃন্দাবনাৎ পুনঃ প্রাপ্তং শ্রীগৌরঃ শ্রীসনাতনং। দেহ পাতাদবন্ স্নেহাৎ শুষ্কং চক্রে পরিক্ষয়া ॥ ১ ॥ * ॥ * ॥ জয় জয় শ্রীচৈতন্য জয় নিত্যানন্দ। জয়াদ্বৈতচন্দ্র জয় গৌরভক্তবৃন্দ ॥ নীলাচল হৈতে রূপ গৌড়ে যবে গেলা। মথুরা হৈতে সনাতন নীলাচলে আইলা ॥ ঝারীখণ্ড পথে আইলা একলা চলিয়া। কভু উপবাস কভু চর্ব্বণ করিয়া ॥ ঝারীখণ্ডের জলের দোষ উপবাস হৈতে। গাত্রকণ্ডু হৈলা রসা পড়ে খাজুয়া হৈতে। নির্ব্বেদ হইল পথে করেন বিচার। নীচ জাতি দেহ মোর অত্যন্ত অসার ॥ জগন্নাথে গেলে তাঁর দর্শন না পাইব। প্রভুর দর্শন সদা করিতে নারিব ॥ মন্দির নিকটে শুনি তাঁর বাসা স্থিতি। মন্দির নিকটে যাইতে মোর নাহি শক্তি ॥ জগন্নাথের সেবক ফেরে কার্য্য অনুরোধে। তার স্পর্শ হৈলে মোর হইবে অপরাধে ॥ তারে যদি এই দেহ ভাল স্থানে দিয়ে। দুঃখ শান্তি হয় আর সদ্গতি পাইয়ে ॥ জগন্নাথ রথ যাত্রায় হইবেন বাহির। তাঁর রথ চাকায় এই ছাড়িব শরীর ॥ মহাপ্রভু আগে আর দেখি জগন্নাথ। রথে দেহ ছাড়িব এই পরম পুরুষার্থ ॥ এইত নিশ্চয় করি নীলাচলে আইলা। লোকে পুছি হরিদাস স্থানে উত্তরিলা ॥ হরিদাসের কৈল তিঁহ চরণ বন্দন। হরিদাস জানি তারে কৈল আলিঙ্গন ॥ মহাপ্রভু দেখিতে তাঁর উৎকণ্ঠিত মন। হরিদাস কহে প্রভু আসিবে এখন ॥ হেনকালে প্রভু উপলভোগ দেখিয়া। হরিদাসে মিলিতে আইলা ভক্তগণ লঞা ॥ প্রভু দেখি দুহে পড়ে দণ্ডবৎ হঞা। প্রভু আলিঙ্গিল হরিদাসেরে উঠাইয়া ॥ হরিদাস কহে সনাতন করে নমস্কার। সনাতন দেখি প্রভু হৈলা চমৎকার ॥ সনাতনে আলিঙ্গিতে প্রভু আগে হৈলা। পাছে ভাগে সনাতন কহিতে লাগিলা ॥ মোরে না ছুঁইহ প্রভু পড়োঁ তোমার পায়। একে নীচজাতি অধম আর কণ্ডুরসা গায়। বলাৎকারে প্রভু তারে

তাৎজগন্নাথরথাগ্রেদেহপাতনাৎঅবন্‌রক্ষন্‌সনকৃশস্তুতং সনাতনং পুনঃ পুনর্ব্বারং গৌড়াৎগমনান্তরং। বৃন্দাবনাৎব্রজারণ্যাৎপ্রাপ্তং ঝারিখণ্ডপথেনৈবনীলাচলাগতং ॥ ১ ॥ * ॥ * ॥

॥ * ॥ * ॥ তৃণাদপীতি ॥ অমানিনামানহীনেন। জনেঃকর্ত্তৃভূতেনসদাহরির্গোবিন্দঃ কীর্ত্তনীয়ঃ শরণীয়ঃ ভবেদিত্যর্থঃ। কথম্ভূতেনমানদেনঅন্যেভ্যোমাত্রসম্মানং দদাতীতিতেন। পুনঃ

শ্রী শ্রী গঃ।

করে বৈষ্ণব নাম সঙ্কীর্ত্তন। স্বচ্ছন্দে করেন জগন্নাথ দরশন॥ কেহ ছত্রে যাঞাখায় যেবা কিছু পায়। কেহ রাত্রে ভিক্ষা লাগি সিংহদ্বারে রয়॥ মহাপ্রভু ভক্তগণের বৈরাগ্য প্রধান। যাঁহা দেখি প্রীত হয় গৌর ভগবান॥ প্রভুকে গোবিন্দ কহে রঘু প্রসাদ না লয়। রাত্র্যে সিংহদ্বারে খাড়া হঞা মাগি খায়॥ শুনি তুষ্ট হঞা প্রভু কহিতে লাগিলা। ভাল কৈল বৈরাগীর ধর্ম্ম আচরিলা॥ বৈরাগী করিবে সদা নাম সংকীর্ত্তন। মাগিয়া খাইয়া করে জীবন রক্ষণ॥ বৈরাগী হইয়া যেবা করে পরাপেক্ষা। কার্য্য সিদ্ধি নহে কৃষ্ণ করেন উপেক্ষা॥ বৈরাগী হইয়া করে জিহ্বার লালস। পরমার্থ যায় আর রসে হয় বশ॥ বৈরাগীর কৃত্য সদা নাম সংকীর্ত্তন। শাক পত্র ফল মূলে উদর ভরণ॥ জিহ্বার লালসে যেই ইতি উতি ধায়। শিশ্নোদর পরায়ণ কৃষ্ণ নাহি পায়। আর দিন রঘুনাথ স্বরূপ চরণে। আপনার কৃত্য লাগি কৈল নিবেদনে॥ কি লাগি ছাড়াইলে ঘর না জানি উদ্দেশ। কি মোর কর্ত্তব্য প্রভু করেন উপদেশ॥ প্রভু আগে কথা মাত্র না কহে রঘুনাথ। স্বরূপ গোবিন্দ দ্বারা কহে নিজ বাত॥ প্রভু আগে স্বরূপ নিবেদিল আর দিনে। রঘুনাথ নিবেদয়ে প্রভুর চরণে॥ কি মোর কর্ত্তব্য মুঞি না জানি উদ্দেশ। আপনি শ্রীমুখে মোরে করুন উপদেশ॥ হাসি মহাপ্রভু রঘুনাথেরে কহিল। তোমার উপদেষ্টা করি স্বরূপেরে দিল॥ সাধ্য সাধন তত্ত্ব শিক্ষ ইহার স্থানে। আমি যত নাহি জানি ইহঁ তত জানে॥ তথাপি আমার আজ্ঞায় যদি শ্রদ্ধা হয়। আমার এই বাক্যে তুমি করিহ নিশ্চয়॥ গ্রাম্য কথা না শুনিবে গ্রাম্য বার্ত্তা না কহিবে। ভাল না খাইবে আর ভাল না পরিবে॥ অমানি মানদ কৃষ্ণ নাম সদা লবে। ব্রজে রাধাকৃষ্ণ সেবা মানসে করিবে॥ এইত সংক্ষেপে আমি কৈল উপদেশ। স্বরূপের ঠাঞি ইহার পাবে সবিশেষ॥ * ॥ তথাহি পদ্যাবল্যাং বিংশাঙ্ক ধৃতং শ্রীকৃষ্ণ চৈতন্যচন্দ্রেণোক্তং পদ্যং। তৃণাদপি সুনীচেন তরোরিব সহিষ্ণুনা। অমানিনা মানদেন কীর্ত্তনীয়ঃ সদা হরিঃ॥ ৩ ॥ * ॥ * ॥

কথম্ভূতেনতরোরিবযুক্তবৎসহিষ্ণুনাসহনশীলেনপুনঃ কথম্ভূতেনতৃণাৎপ্রাগহীনত্বপ্রকাশাৎসুনীচেনঅপাত্মবৎহিংসারহিতেন কথম্ভূতেনঅসেনইত্যর্থঃ ॥ ৩ ॥ * ॥ * ॥ শিবানন্দরাকাৎ ॥

আচার্য্যোতি ॥ বাসুদেবপ্রিয়ঃ বাসুদেবশিষ্যঃ সুমধুরচরিত্রঃ যদুনন্দননামাআচার্য্যঃ অধিকারীতচ্ছিষ্যস্তস্যসেবকঃ রঘুনাথদাসঃ ইত্যাদিগুণঃ। অধিকানিগুণানিযস্মিনসএবমাতৃশাৎ অস্মদাদীনাৎ

এত শুনি রঘুনাথ বন্দিল চরণ। মহাপ্রভু কৈল তারে কৃপা আলিঙ্গন ॥ পুন সমর্পিল তারে স্বরূপের স্থানে। অন্তরঙ্গ সেবা করে স্বরূপের সনে ॥ হেন-কালে আইল গৌড়ের ভক্তগণে। পূর্ব্ববৎ প্রভু সবায় করিল মিলনে ॥ সবা লঞা কৈল প্রভু গুণ্ডিচা মার্জ্জন। সবা লঞা কৈল প্রভু বন্য ভোজন ॥ রথযাত্রায় সবা লঞা করিল নর্ত্তন। দেখি রঘুনাথের চমৎকার হৈল মন ॥ রঘুনাথ দাস যবে সবারে মিলিলা। অদ্বৈত আচার্য্য তারে বহু কৃপা কৈলা ॥ শিবানন্দ সেন তারে কহে বিবরণ। তোমা লইতে তোমার পিতা পাঠাইল দশ জন ॥ তোমারে পাঠাতে পত্রী পাঠাইল আমারে। ঝাঁকরা হৈতে তোমা না পাইয়া গেল ঘরে ॥ চারিমাস রহি ভক্তগণ গৌড়ে গেলা। শুনি রঘুনাথের পিতা মনুষ্য পাঠাইলা ॥ সে মনুষ্য শিবানন্দ সেনের পুছিলা। মহাপ্রভুর স্থানে এক বৈষ্ণব দেখিলা ॥ গোবর্দ্ধনের পুত্র তিঁহ নাম রঘুনাথ। নীলাচলে পরিচয় আছে তোমার সাথ ॥ শিবানন্দ কহে তিঁহ হয় প্রভুর স্থানে। পরম বিখ্যাত তিঁহ কেবা নাহি জানে ॥ স্বরূপের স্থানে তারে করিয়াছেন সমর্পণ। প্রভুর ভক্তগণের তিঁহ হয় প্রাণ সম ॥ রাত্রি দিন করে তিঁহ নাম সংকীর্ত্তন। ক্ষণ মাত্র নাহি ছাড়ে প্রভুর চরণ ॥ পরম বৈরাগ্য নাহি ভক্ষ পরিধান। যৈছে তৈছে আহার করি রাখয়ে পরাণ ॥ দশ দণ্ড রাত্রি গেলে পুষ্পাঞ্জলি দিয়া। সিংহদ্বারে খাড়া হয় আহার লাগিয়া ॥ কেহ যদি দেয় তবে করয়ে ভক্ষণ। কভু উপবাস কভু করেন চর্ব্বণ ॥ এত শুনি সেই মনুষ্য গোবর্দ্ধন স্থানে। কহিল গিয়া সব রঘুনাথ বিবরণে ॥ শুনি তার মাতা পিতা দুঃখিত হইলা। পুত্র ঠাঞি দ্রব্য মনুষ্য পাঠাইলা ॥ চারি শত মুদ্রা দুই ভৃত্য এক ব্রাহ্মণ। শিবানন্দের ঠাঞি পাঠাইল ততক্ষণ ॥ শিবানন্দ কহে তুমি যাইতে নারিবা। আমি যাই যবে আমার সঙ্গে যাইবা ॥ এবে ঘর যাহ যবে

প্রাণাধিকঃ প্রাণাদপিপ্রিয়তমঃ শ্রীচৈতন্যাৎ কৃপাতিরেকঃ শ্রীচৈতন্যদেবস্যকৃপাঅতিরেকযস্মিনসঃ। তেনসন্ততস্নিগ্ধঃ বিস্তরশীতলগুণান্বিতঃ। স্বরূপানুগঃ স্বরূপস্য দামোদরস্যঅনুগতঃ

বৈরাগ্যস্যানিধিঃ বৈরাগ্যস্যধর্ম্মসমুদ্রঃ অথবাবৈরাগ্যধর্ম্মস্বরূপঃ। নীলাচলেতিষ্ঠতঃ নীলাচলবাসিনঃ কস্যজনস্যানবিদিতঃ নজ্ঞাতঃ। অর্থাৎসর্ব্বৈর্হিতং জানন্তীত্যর্থঃ॥ ৪ ॥ ※ ॥ ※ ॥
যঃ সর্ব্বেতে॥ যঃ রঘুনাথদাসঃ সর্ব্বলোকানাং একমনোভিলাসেনসৌভাভূঃ সৌভাগ্যস্যোৎপত্তিস্থানং ভূমিরূপস্তবর্ত্তীত্যর্থঃ। কাচিদক্লুষ্ণপচ্যাঅপক্লুষ্টপাকোনাস্তিযস্যাঃ তথাভূতাকাচিৎ-

আমি সব চলিব। তবে তোমা সবাকারে সঙ্গে লঞা যাব॥ এই প্রস্তাবে শ্রীকবি কর্ণপুর। রঘুনাথ মহিমা গ্রন্থে লিখিলা প্রচুর॥ ※ ॥ তথাহি চৈতন্য চন্দ্রোদয় নাটকে দশমাঙ্কে তৃতীয় শ্লোকে রঘুনাথ দাসান্বেষণং প্রতি শিবানন্দ বাক্যং। আচার্য্যো যদুনন্দনঃ সুমধুরঃ শ্রীবাসুদেব প্রিয় স্তচ্ছিষ্যো রঘুনাথ ইত্যধিগুণঃ প্রাণাধিকো মাদৃশাং। শ্রীচৈতন্য কৃপাতিরেক সতত স্নিগ্ধঃ স্বরূপপ্রিয়ো, বৈরাগ্যৈক নিধির্ন কস্য বিদিতো নীলাচলে তিষ্ঠতাং॥ ৪ ॥ তথা তত্রৈব দশমাঙ্কে চতুর্থ শ্লোকে রঘুনাথান্বেষণং প্রতি শিবানন্দ বাক্যং। যঃ সর্ব্বলোকৈক মনোভিরুচ্যা, সৌভাগ্যভূঃ কাচিদকৃষ্ট পচ্যা। যস্যাং সমারোপণ তুল্য কালং, তৎ প্রেমসৌখ্যং ফলমুজ্জিজৃম্ভে॥ ৫ ॥ ※ ॥ ※ ॥ শিবানন্দ যৈছে সেই মনুষ্যে কহিল। কর্ণপুর সেই রূপে শ্লোক বর্ণিল॥ বর্ষান্তরে শিবানন্দ চলে নীলাচলে। রঘুনাথের সেবক বিপ্র তার সঙ্গে চলে॥ সেই বিপ্র ভৃত্য চারিশত মুদ্রা লঞা। নীলাচলে রঘুনাথে মিলিলা আসিয়া॥ রঘুনাথ দাস অঙ্গীকার না করিল। দ্রব্য লঞা দুইজন তাহাঞি রহিল॥ তবে রঘুনাথে করি অনেক যতন। মাসে দুই দিন কৈল প্রভুর নিমন্ত্রণ॥ দুই নিমন্ত্রণে লাগে কৌড়ি অষ্টপণ। ব্রাহ্মণ ভৃত্য ঠাঞি করে এতেক গ্রহণ॥ এই মত নিমন্ত্রণ বর্ষ দুই কৈল। পাছে রঘুনাথ নিমন্ত্রণ ছাড়িদিল॥ মাস দুইরঘুনাথ না করে নিমন্ত্রণ। স্বরূপে পুছিল তবে শচীর-নন্দন॥ রঘু কেনে আমার নিমন্ত্রণ ছাড়ি দিল। স্বরূপ কহে মনে কিছু বিচার করিল। বিষয়ীর দ্রব্য লঞা করি

ভূমিবৎ। যস্যাংভূমৌসমারোপণতুল্যকালে বীজারোপণমাত্রেণতৎক্ষণংতৎবীজাঙ্কুরং প্রেমসৌখ্যং প্রেমৈবস্বরূপানন্দং সুখংযস্যাস্যাস্তথাউজ্জিজৃম্ভেআস্বাদিতবানিতি। সর্ব্বলোকমনোভবং রুচিরোমদীয়রঘুনাথাখ্যঃ করণতুল্যোরোপণমাত্রেণতদঙ্কুরং তৎভিত্তৎসুখং প্রাপ্তোস্তি॥ ৫ ॥ ※ ॥ ※ ॥ ※ ॥ এতাদেসাক্ষিকাচরিত্রমাহ॥ অন্যাখতি॥ অস্যজনঃ আগচ্ছতিঅযন

জনঃ ভিক্ষাংদাস্যতি। অনেনকর্ত্তৃভূতেনদত্তংঅন্নং। অয়মপরঃ সমেত্যিআয়তিঅয়ং দাস্যতিঅনেনাপিজনেনেনদত্তং অন্যজনঃ সমেষ্যতি আগমিষ্যতিসদদাতি। ইতিসংকল্পং বিকল্পা-

নিমন্ত্রণ। প্রসন্ন না হয় ইহায় জানি প্রভুর মন॥ মোর দ্রব্য লৈতে চিত্ত না হয় নির্ম্মল। এই নিমন্ত্রণে দেখি প্রতিষ্ঠা মাত্র ফল॥ উপরোধে প্রভু মোর মানে নিমন্ত্রণ। না মানিলে দুঃখী হইবেক মূর্খ জন॥ এত বিচারিয়া নিমন্ত্রণ ছাড়ি দিল। শুনি মহাপ্রভু হাসি বলিতে লাগিল॥ বিষয়ীর অন্ন খাইলে মলিন হয় মন। মলিন মন হৈলে নহে কৃষ্ণের স্মরণ॥ বিষয়ীর অন্নে হয় রাজস নিমন্ত্রণ। দাতা ভোক্তা দুহার মলিন হয় মন॥ ইহার সঙ্কোচে আমি এত দিন নিল। ভাল হৈল জানিয়া সে আপনি ছাড়িল॥ কত দিনে রঘুনাথ সিংহদ্বার ছাড়িল। ছত্রে যাই মাগি খাইতে আরম্ভ করিল॥ গোবিন্দ পাশ শুনি প্রভু পুছে স্বরূপেরে। রঘু ভিক্ষা লাগি ঠাড় না হয় সিংহদ্বারে॥ স্বরূপ কহে সিংহদ্বারে দুঃখানু ভাবিয়া। ছত্রে মাগি খায় মধ্যাহ্ন কালে গিয়া॥ প্রভু কহে ভাল কৈল ছাড়িল সিংহদ্বার। সিংহদ্বারে ভিক্ষা বৃত্তি বেশ্যার আচার॥ * ॥ তথাহি শ্রীকৃষ্ণ চৈতন্যদেবস্য॥ অয়মাগচ্ছতি অয়ং দাস্যতি অনেন দত্তং অয় মপরঃ। সমেত্যয়ং দাস্যতি অনেনাপিন দত্ত মন্যঃ সমেষ্যতি স দাস্যতি॥ ৬॥ * ॥ * ॥ ছত্রে গিয়া যথা লাভ উদর ভরণ। মনঃকথা নাহি সুখে কৃষ্ণ সংকীর্ত্তন॥ এত বলি পুনঃ তারে প্রসাদ করিল। গোবর্দ্ধনের শিলা গুঞ্জা মালা তারে দিল॥ শঙ্করানন্দ সরস্বতী বৃন্দাবন হৈতে আইলা। তিঁহ সেই শিলা গুঞ্জামালা লঞা গেলা॥ পার্শ্বে গাঁথা গুঞ্জামালা গোবর্দ্ধনের শিলা। দুই বস্তু মহাপ্রভুর আগে আনি দিলা॥ অপূর্ব্ব বস্তু পাঞা প্রভু তুষ্ট হৈলা। স্মরণের কালে গলে ধরে গুঞ্জামালা॥ গোবর্দ্ধনের শিলা প্রভু হৃদয়ে নেত্রে ধরে। কভু নাসায় ঘ্রাণ লয় কভু শিরে॥ নেত্র জলে সেই শিলা ভিজে নিরন্তর। শিলাকে কহেন প্রভু কৃষ্ণ কলেবর॥ এই মত তিন বৎসর শিলা মালা ধরিল। তুষ্ট হঞা

নচিন্তয়েৎ॥ ৬ ॥ * ॥ * ॥ * ॥ * ॥ আত্মানমিতি॥ পামরজনঃ আত্মানং পরং জ্ঞানং ব্রহ্মজ্ঞানং বিজ্ঞানীয়াৎজ্ঞাতস্যাৎ। আত্মানং বৃত্তাশয়ং কিং পাপাশয়ং ॥ * ॥ ॥ ৭৯ ॥ * ॥ * ॥

বৃত্তবান্। চপুনঃ পামরজনঃ কিমর্থং কস্মৈপ্রয়োজনায় কস্যবাহেতোঃ কারণাৎদেহং শরীরং পুষ্ণাতিরক্ষতিভগবদ্ভজনং বিনাদেহাদিপালনং নিরর্থকমিতি॥ ৭ ॥ ❋ ॥ ❋ ॥

শিলা মালা রঘুনাথে দিল॥ প্রভু কহে এই শিলা কৃষ্ণের বিগ্রহ। ইহার সেবা কর তুমি করিয়া আগ্রহ॥ এই শিলা কর তুমি সাত্ত্বিক পূজন। অচিরাতে পাবে তুমি কৃষ্ণ প্রেমধন॥ এক কুজা জল আর তুলসী মঞ্জরী। সাত্ত্বিক সেবা এই শুদ্ধ ভাবে করি॥ দুই দিগে দুই পত্র মধ্যে কোমল মঞ্জরী। এই মত অষ্ট মঞ্জরী দিবে শ্রদ্ধা করি॥ শ্রীহস্তে শিলা দিয়া এই আজ্ঞা দিলা। আনন্দে রঘুনাথ সেবা করিতে লাগিলা॥ এক বিতস্তি দুই বস্ত্র পিঁড়া একখানি। স্বরূপ দিলেন কুজা আনিবারে পানী॥ এই মত রঘুনাথ করেন পূজন। পূজা কালে দেখে শিলা ব্রজেন্দ্র নন্দন॥ প্রভুর স্বহস্ত দত্ত গোবর্দ্ধন শিলা। এই চিন্তি রঘুনাথ প্রেমে ভাসি গেলা॥ জল তুলসী সেবায় যত সুখোদয়। ষোড়শোপচার পূজায় তত সুখ নয়॥ এই মত কত দিন করেন পূজন। তবে স্বরূপ গোসাঞি তারে কহিল বচন॥ অষ্ট কৌড়ির খাজা সন্দেশ কর সমর্পণ। শ্রদ্ধাকরি দিলে সেই অমৃতের সম॥ তবে অষ্ট কৌড়ির খাজা করে সমর্পণ। স্বরূপ আজ্ঞায় গোবিন্দ করে সমাধান॥ রঘুনাথ সেই শিলা মালা যবে পাইল। গোসাঞি অভিপ্রায় এই ভাবনা করিল॥ শিলা দিয়া গোসাঞি সমর্পিল গোবর্দ্ধন। গুঞ্জামালা দিয়া দিল রাধিকা চরণ॥ আনন্দে রঘুনাথের বাহ্য বিস্মরণ। কায়মনে সেবিলেন গৌরাঙ্গ চরণ॥ অনন্ত গুণ রঘুনাথের কে করিবে লেখা। রঘুনাথের নিয়ম যেন পাষাণের রেখা॥ সাড়েসাত প্রহর যায় যাহার স্মরণে। সবে চারিদণ্ড আহার নিদ্রা কোন দিনে॥ বৈরাগ্যের কথা তার অদ্ভুত কথন। আজন্ম না দিল জিহ্বায় রসের স্পর্শন॥ ছিণ্ডা কানি কাঁথা বিনা না পরে বসন। সাবধানে প্রভুর কৈল আজ্ঞার পালন॥ প্রাণ রক্ষা লাগি যেবা করেন ভক্ষণ। তাহা খাঞা আপনাকে করে নির্ব্বেদন॥ ❋ ॥ তথাহি শ্রীমদ্ভাগবতে সপ্তমস্কন্ধে পঞ্চদশাধ্যায়ে দ্বাত্রিংশ শ্লোকে যুধিষ্ঠিরং প্রতি নারদ বাক্যং। আত্মানং চেদ্বিজানীয়াৎ পরং জ্ঞানাধুতাশয়ং। কিমর্থং কস্য বা হেতো র্দেহং পুষ্ণাতি

মহাসম্পদিতি॥ গৌরাঙ্গঃ অনন্তৈশ্বর্য্যকরুণৈস্তদয়নলেন প্রকটিয়ন মাং মদর্থমিতি মতিকল্পতরুঃ সং। যোগৌরাঙ্গঃ মহাসম্পদ্দারাবধসর্বৈশ্বর্য্যরূপানলাদিলিপিতুং পাপান্বিতং কুজনমপিমাং কৃপয়া

করণভূতয়াউদ্ধৃত্যউদ্ধারং কৃত্বাস্বীয়েস্বকীয়েস্বরূপেদামোদরেনাম্য সমর্প্য। মুদিতঃ হর্ষিতঃ সন্ উরোগুঞ্জাহারং চপুনঃ প্রিয়ং গোবর্দ্ধনশীলামপিদদৌদত্তবান্ গুঞ্জাহারদানেন শ্রীরাধাসেবা

পামরঃ॥ ৭ ॥ * ॥ * ॥ প্রসাদান্ন পসারির যত না বিকায়। দুই তিন দিন হৈতে ভাত সড়ি যায়॥ সিংহদ্বারে গাবী আগে সেই ভাত ডারে। সড়া গন্ধে তৈলঙ্গ গাই খাইতে না পারে॥ সেই ভাত রঘুনাথ রাত্র্যে ঘরে আনি। ভাত ধুঞা ফেলে ঘরে দিয়া বহু পানী॥ ভিতরেতে দড় ভাত মাজি যেই পায়। লোণ দিয়া রঘুনাথ সেই অন্ন খায়॥ এক দিন স্বরূপ তাহা করিতে দেখিল। হাসিয়া তাহার কিছু মাগিয়া খাইল॥ স্বরূপ কহে ঐছে অমৃত খাও নিতি নিতি। আমা সবায় নাহি দেও কি তোমার প্রকৃতি॥ গোবিন্দের মুখে প্রভু সে বার্ত্তা শুনিল। আর দিন আসি প্রভু কহিতে লাগিল॥ খাসা বস্তু খাও সবে আমারে না দেও কেনে। এত বলি এক গ্রাস করিল ভক্ষণে॥ আর গ্রাস লৈতে স্বরূপ হাতেতে ধরিলা। তব যোগ্য নহে বলি বলে কাড়ি নিলা॥ প্রভু বলে নিতি নিতি নানা প্রসাদ খাই। ঐছে স্বাদু আর কোন প্রসাদ না পাই॥ এই মত মহাপ্রভু নানা লীলা করে। রঘুনাথের বৈরাগ্য দেখি সন্তোষ অন্তরে॥ আপন উদ্ধারে এই রঘুনাথ দাস। চৈতন্য স্তব কল্পবৃক্ষে করিয়াছে প্রকাশ॥ * ॥ তথাহি স্তবাবল্যাং চৈতন্য স্তব কল্পবৃক্ষে একাদশ শ্লোকঃ। মহা সম্পদ্দারাদপি পতিতমুদ্ধৃত্য কৃপয়া, স্বরূপেয়ঃ স্বীয়ে কুজন মপি মাং ন্যস্যমুদিতঃ। উরো গুঞ্জা হারং প্রিয় মপি চ গোবর্দ্ধন শিলাং, দদৌ মে গৌরাঙ্গো হৃদয় উদয়ন্মাং মদয়তি॥ ৮ ॥ * ॥ * ॥ এইত কহিল রঘুনাথের মিলন। যে ইহা শুনে পায় চৈতন্য চরণ॥ শ্রীরূপ রঘুনাথ পদে যার আশ। চৈতন্য চরিতামৃত কহে কৃষ্ণ দাস॥ * ॥ ইতি শ্রীচৈতন্যচরিতামৃতে অন্ত্যখণ্ডে শ্রীরঘুনাথ দাস মিলনং নাম ষষ্ঠং পরিচ্ছেদঃ॥ ৬ ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥

মাং মামর্পিতবান্ গোবর্দ্ধনশীলাদানেন শ্রীনন্দনন্দনে নিযুক্তকৃতবানিতি॥ ৮ ॥ * ॥ ইত্যন্ত্যখণ্ডস্যটীকায়াং ষষ্ঠঃ পরিচ্ছেদঃ॥ ৬ ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥

শ্রীচৈতন্যেতি॥ সতঃ সাধূন্ ভজেহং। যেষাং সাধূনাং প্রসাদমাত্রেণ প্রসন্নত্বানুষ্ঠানেন পামরোপি অধমোপি অমরোদেবতুল্যসন্সাত্মতৎক্ষণাৎভবেদেবকথম্ভূতান্ সাধূন্ শ্রীচৈতন্যপাদাম্ভোজ মকরন্দলিহঃ। চরণপদ্মরসাস্বাদকান্মত্তমধুকরতুল্যান্॥ ১ ॥ * ॥ * ॥ যেষামিতি॥ শ্রীকৃষ্ণচরণাশ্রিতযেষাং সাধূনাং সংস্মরণাৎনামোচ্চারণসকাশাৎপুংসাং পুরুষাণাং দৈগ্রহাদেহাঃ

গ্রন্থকারস্য। চৈতন্য চরণাম্ভোজ মকরন্দ লিহঃ সতাং। ভজে যেষা প্রসাদেন পামরোপ্যমরোভবেৎ॥ ১ ॥ * ॥ * ॥ জয় জয় শ্রীচৈতন্য জয় নিত্যানন্দ। জয়াদ্বৈতচন্দ্র জয় গৌর ভক্ত বৃন্দ॥ বর্ষান্তরে যত গৌড়ের ভক্তগণ আইলা। পূর্ব্ববৎ মহাপ্রভু সবারে মিলিলা॥ এই মত বিলাস প্রভুর ভক্তগণ লঞা। হেনকালে বল্লব ভট্ট মিলিলা আসিয়া॥ আসিয়া বন্দিল ভট্ট প্রভুরচরণে। প্রভু ভাগবত বুদ্ধ্যে কৈল আলিঙ্গনে॥ মান্য করি প্রভু তারে নিকটে বসাইলা। বিনয় করিয়া ভট্ট কহিতে লাগিলা॥ বহু দিন মনোরথ তোমা দেখিবারে। জগন্নাথ পূর্ণ কৈল দেখিল তোমারে॥ তোমার দর্শন পায় সেই ভাগ্যবান। তোমাকে দেখিয়ে যেন সাক্ষাৎ ভগবান॥ তোমাকে স্মরণ করে সে হয় পবিত্র। দর্শনে পবিত্র হবে ইথে কি বিচিত্র॥ * ॥ তথাহি শ্রীমদ্ভাগবতে প্রথমস্কন্ধে একোন বিংশাধ্যায়ে ত্রিংশৎ শ্লোকে শ্রীকৃষ্ণ যুদ্দিষ্ঠ পরীক্ষিদ্বাক্যং। যেষাং সংস্মরণাৎ পুংসাং সদ্যঃ শুদ্ধন্তি বৈগৃহাঃ। কিং পুনর্দর্শন স্পর্শ পাদ শৌচাসনাদিভিঃ॥ ২ ॥ * ॥ * ॥ কলিকালে ধর্ম্ম কৃষ্ণ নাম সংকীর্ত্তন। কৃষ্ণ শক্তি বিনা নহে তার প্রবর্ত্তন॥ তাহা প্রবর্ত্তাইলে তুমি এইত প্রমাণ। কৃষ্ণ শক্তি ধর তুমি ইথে নাহি আন॥ জগতে করিলে কৃষ্ণ নাম প্রকাশে। যেই তোমা দেখে সেই কৃষ্ণ প্রেমে ভাসে॥ প্রেম পরকাশ নহে কৃষ্ণ শক্তি বিনে॥ কৃষ্ণ এক প্রেম দাতা শাস্ত্র প্রমাণে॥ ॥ * ॥ তথাহি লঘুভাগবতামৃতে পূর্ব্ব খণ্ডে পরাবস্থায়াং শ্রীকৃষ্ণ বিষয়ে দ্বিতীয়াঙ্কবৃত্ত বিল্বমঙ্গলকৃত শ্লোকঃ। সন্ত্ববতারা বহবঃ পঙ্কজনাভস্য সর্ব্বতোভদ্রাঃ।

শুদ্ধান্তি। পবিত্রয়ন্তি। তেষাং সাধূনাং দর্শনস্পর্শনপাদশৌচাসনাদিভিঃ দর্শনস্পর্শনপাদশৌচ পাদধৌত আসনাদিভিঃ করণৈঃ শুদ্ধন্তিপুনঃ কিমুতবক্তব্যং কৃষ্ণভক্তকৃষ্ণবদিতিবচনাৎ॥ ২ ॥ ॥ * ॥ * ॥ শ্রীকৃষ্ণং বিনাপ্রেমদোনাস্তীত্যাহ॥ সন্তিতি॥ পঙ্কজনাভস্য গোবিন্দস্য বহবোহবতারাঃ সন্তলীলাবতারাঃ গুণাবতারাঃ পুরুষাবতারাঃ শক্ত্যাবেশাবতারাঃ ভবন্তি। সর্ব্বতো-

তস্যাঃ সর্ব্বত্রৈমঙ্গলরূপায়াঃ। কিন্তু কৃষ্ণাদন্যঃ কোবালেবাদয়ঃ নতেষু প্রণতেষু ভজমানেষু জনেষু অথবালতাদিষু প্রেমদোত্তবতিনকোপীত্যর্থঃ। অতএব শ্রীভুক্তবচনং নহিমনোনাহং যনোহরিরম্যা-
দয়ইতি॥ ৩ ॥ * ॥ * ॥ নায়মিতি॥ অয়ংভগবান্ গোপিকাসুতঃ। যশোদাস্তনন্ধয়ঃ। দেহিনাং দেহধারিণা মিহজগতিমধ্যে ভক্তিমতাং ভক্তিবর্ত্ততাং সম্বন্ধেযথাসুখাপঃ। যৎসুখং

কৃষ্ণাদন্যঃ কোবালক্ষ্মা স্বপি প্রেমদো ভবতি॥ ৩ ॥ * ॥ * ॥ মহাপ্রভু কহে শুন ভট্ট মহামতি। মায়াবাদী সন্ন্যাসী আমি না জানি কৃষ্ণ ভক্তি॥ অদ্বৈত আচার্য্য গোসাঞি সাক্ষাৎ ঈশ্বর। তার সঙ্গে আমার মন হইল নির্ম্মল॥ সর্ব্ব শাস্ত্রে কৃষ্ণ ভক্ত নাহি যার সম। অতএব অদ্বৈত আচার্য্য তার নাম॥ যাহার কৃপাতে ম্লেচ্ছের হয় কৃষ্ণ ভক্তি। কে কহিতে পারে তার বৈষ্ণবতা শক্তি॥ নিত্যানন্দ অবধূত সাক্ষাৎ ঈশ্বর। ভাবোন্মাদে মত্ত কৃষ্ণ প্রেমের সাগর॥ ষড় দর্শনবেত্তা ভট্টাচার্য্য সার্ব্বভৌম। ষড় দর্শনে জগদ্গুরু ভাগবতোত্তম॥ তিঁহ দেখাইল মোরে ভক্তি যোগ পার। তাঁর প্রসাদে জানিল কৃষ্ণ ভক্তি মাত্র সার॥ রামানন্দ রায় কৃষ্ণ রসের নিধান। তিঁহ জানাইল কৃষ্ণ স্বয়ং ভগবান॥ তাতে প্রেমভক্তি পুরুষার্থ শিরোমণি। রাগমার্গে কৃষ্ণ ভক্তি সর্ব্বাধিক জানি॥ দাস্য সখ্য বাৎসল্য আর যে শৃঙ্গার। দাস সখা গুরু কান্তা আশ্রয় যাহার॥ ঐশ্বর্য্য জ্ঞান যুক্ত কেবলাভাব আর। ঐশ্বর্য্য জ্ঞানে না পাই ব্রজেন্দ্র কুমার॥ * ॥ তথাহি শ্রীমদ্ভাগবতে দশম স্কন্ধে নবমাধ্যায়ে ষোড়শ শ্লোকে পরীক্ষিতং প্রতি শুকদেব বাক্যং। নায়ং সুখাপো ভগবান্ দেহিনাং গোপিকা সুতঃ। জ্ঞানিনাঞ্চাত্ম ভূতানাং যথা ভক্তি মতামিহ॥ ৪ ॥ * ॥ * ॥ আত্মভূত শব্দে কহে পারিষদগণ। ঐশ্বর্য্য জ্ঞানে না পাই ব্রজেন্দ্র নন্দন॥ * ॥ তথাহি তত্রৈব সপ্তচত্বারিংশাধ্যায়ে চতুঃপঞ্চাশৎ শ্লোকে উদ্ধবং প্রতি গোপী বাক্যং। নায়ং শ্রিয়োহঙ্গ উনিতান্তরতেঃ প্রসাদঃ, স্বর্যোষিতাং নলিন গন্ধরুচাং কুতোহন্যাঃ। রাসোৎসবেহস্য ভুজদণ্ড গৃহীত কণ্ঠঃ, লব্ধাশিষাং য উদগাদ্ব্রজসুন্দরীণাং॥ ৫ ॥

প্রাপ্নোতি তথাতৎসুখং জ্ঞানিনাং ব্রহ্মনিষ্ঠানাং সম্বন্ধেনভবতি। চপুনরাত্মভূতানাং। আত্মনিব্রহ্মকল্পিতানাং সম্বন্ধেতথাসুখাপো নভবতি। অতএবমাধুর্য্যানুসন্ধানভজনেন কৃষ্ণসুখং
নত্বন্যঃ॥ ৪ ॥ * ॥ * ॥ মধুরলক্ষণমাহ॥ নায়মিতি॥ হে রাজন্ ব্রজসুন্দরীণাং সম্বন্ধেযঃ প্রসাদঃ প্রসন্নতাউদগাৎউদয়াভবতি। হে অঙ্গ হে মহারাজ অয়ং প্রসাদঃ। উনিতান্তরতেঃ
প্রাপ্তান্তরায়াঃ শ্রিয়ঃ লক্ষ্যাঃ সম্বন্ধেনভবতিঃ। স্বর্যোষিতাং দেবকন্যাগণানাং সম্বন্ধেনভবতি। নলিনগন্ধরুচাং পদ্মগন্ধা পদ্মবদনীনাং সম্বন্ধেনভবতি। কথম্ভূতানাং ব্রজসুন্দরীণাং রাসোৎসবা-

নন্দেঅস্মাদ্যোবিন্দন্যাভুজাদণ্ডগৃহীতকণ্ঠেনলব্ধাশিষাং প্রাপ্তমঙ্গলং যাভিঃ তাসাং ॥ ৫ ॥ * ॥ * ॥ নন্দইতি ॥ হে ব্রহ্মন্ হে মহাযোগেশ্বর শুকদেব। যস্যাগৃহে এবং মহাচমৎকারণীয় মহোদয়ং মহোৎব্রহ্মাণ্ডউদয়ং শ্রেয়োমঙ্গলং ভবেদিতি। অতএবনন্দগোপঃ কিং তপসাদিকং। অকরোৎপূর্ব্বজন্মনিকিংবাকৃতবানিতি। বাইতিবিস্ময়েযশোদামহাভাগামহাপুণ্যবতী। যস্যা যশোদায়াঃ স্তনং হরির্গোবিন্দঃ পপৌপানকৃতবানিত্যর্থঃ ॥ ৬ ॥ * ॥ * ॥ ব্রজবাসিনঃ কৃষ্ণৈশ্বর্য্যং দৃষ্ট্বা আশ্চর্য্যানমনান্তেভ্যআহ। ত্রয্যাচেতি ॥ ত্রয্যাঋক্সামযজুরিতিত্রয়াতয়া। চপুনরুপনিষদ্ভির্বেদাদিভিঃ। চপুনঃ সাংখ্যযোগৈঃ সাংখ্যপাতঞ্জলাদিভিঃ। চপুনঃ সাত্বতৈর্নারদপঞ্চরাত্রাদিভির্বৈতৈবেদশাস্ত্রপুরাণাদিভিঃ। উপগীয়মানং মাহাত্ম্যং মহিমানং যস্যতং হরিং। আত্মজং

॥ * ॥ * ॥ শুদ্ধ ভাবে সখা করে স্কন্ধে আরোহণ। শুদ্ধ ভাবে ব্রজেশ্বরী করেন বন্ধন ॥ মোর সখা মোর পুত্র এই শুদ্ধ মন। অতএব শুক ব্যাস করে প্রশংসন ॥ * ॥ তথাহি শ্রীমদ্ভাগবতে দশমস্কন্ধে অষ্টাদশাধ্যায়ে সপ্তত্রিংশ শ্লোকে শুকদেবং প্রতি পরীক্ষিত বাক্যং। নন্দঃ কিমকরোদ্ব্রহ্মন্ শ্রেয় এবং মহোদয়ং। যশোদা বা মহাভাগা পপৌ যস্যাঃ স্তনং হরিঃ ॥ ৬ ॥ * ॥ * ॥ তথা তত্রৈব অষ্টমাধ্যায়ে চতুস্ত্রিংশ শ্লোকে পরীক্ষিতং প্রতি শুকদেব বাক্যং। ত্রয্যাচোপ নিষদ্ভিশ্চ সাংখ্যযোগৈশ্চ সাত্বতৈঃ। উপগীয়মান্ মাহাত্ম্যং হরিং সামন্যতাত্মজং ॥ ৭ ॥ * ॥ * ॥ ঐশ্বর্য্য দেখিলে ঐশ্বর্য্য না হয় জ্ঞান ঐশ্বর্য্য হইতে কেবলাভাব প্রধান ॥ এসব শিক্ষাইল মোরে রায় রামানন্দ। সে সব শুনিতে হয় পরম আনন্দ ॥ কহন না যায় রামানন্দের প্রভাব। রায় প্রসাদে জানিল ব্রজের শুদ্ধ ভাব ॥ দামোদর স্বরূপ প্রেম রস মূর্ত্তিমান। যার সঙ্গে হৈল ব্রজ মধুর রস জ্ঞান ॥ শুদ্ধ প্রেম ব্রজদেবীর কাম গন্ধ হীন ॥ কৃষ্ণ সুখ তাৎপর্য্য এই তার চিহ্ন ॥ ॥ তথাহি শ্রীমদ্ভাগবতে দশমস্কন্ধে একত্রিংশাধ্যায়ে ষোড়শ শ্লোকে শ্রীকৃষ্ণ মুদ্দিশ্য গোপী বাক্যং ॥ পতিসুতান্বয় ভ্রাতৃবান্ধবানতি বিলঙ্ঘ্যতে হস্ত্যচ্যুতাগতাঃ। গতি বিদস্তবোদ্গীত মোহিতাঃ কিতব যোষিতঃ কস্ত্যজেন্নিশি ॥ ৮ ॥ * ॥ * ॥

কেবলং উরসোদ্ভবপুত্রং নন্দযশোদাদয়ঃ মন্যন্তেনতুঈশ্বরং ॥ ৭ ॥ * ॥ * ॥ পতিসুতেতি ॥ হে কিতবহেধূর্ত্ত যে অচ্যুত হে নন্দনন্দন। নিশিরাত্রৌনির্জনকাননেকঃ। রসিকঃ যোষিতঃ বরাঙ্গনাত্যজেৎত্যক্তবান্। অপিতুকোপিনত্যজেৎ। কথম্ভূতাযয়ং। পতিঃ পাণিগৃহীতঃ সুতোজাতপুত্রঃ অন্বয়ঃ জাতিবর্গভ্রাতরঃ সহোদরাবান্ধবঃ সুহৃজ্জনঃ। এতানিসর্ব্বানতি বিলংঘ্যাজ্ঞাঙ্ঘ্যতবান্তিকমনিকটং আগতাঃ। পুনঃ কথম্ভূতাঃ। গতিবিদঃ গমনকারিণঃ তাতেতাস্যতবোদ্গীতঃ বংশী গানেনমোহিতাঃ বিবশীকৃতাঃ ॥ ৮ ॥ * ॥ ॥ * ॥

শ্রী ম ম

নপারয়েঽহমিতি ॥ শ্রীমুখেনৈবোক্তং ॥ হেগোপাঃ যূয়ং শৃণুত। নিরবদ্যাসংযুজাং নিরন্তরং সংযোগস্বাসাং বোয়ুষ্মাকং। বিবুধায়ুষাপিচিরকালেনাপি। স্বসাধুকৃত্যং স্বকীয়ং প্রত্যুপকারং কর্তুং নপারয়ে অহং নশক্নোম্যহং। যাঃ ভবত্যঃ গোপ্যঃ। দুর্জ্জরাঅজ্জরায়াঃ গৃহশৃঙ্খলাঃ লৌহপাসময়াঃ সংবৃশ্চ্যনিঃশেষং ছিত্বাচ্ছেদনং কৃত্বা। মামং অভজন্ভজনং কৃতবত্যঃ।

সর্ব্বোত্তম ভজন ইহার সর্ব্ব ভক্তি জিনি। অতএব কৃষ্ণ কহে আমি তার ঋণী ॥ * ॥ তথাহি তত্রৈব দ্বাত্রিংশাধ্যায়ে সপ্তদশ শ্লোকে গোপী প্রতি শ্রীকৃষ্ণ বাক্যং ॥ ন পারয়েঽহং নিরবদ্য সংযুজাং, স্বসাধু কৃত্যং বিবুধায়ুষাপিবঃ। যামা ভজন্ দুর্জ্জর গেহ শৃঙ্খলাঃ, সং বৃশ্চ্যতদ্বঃ প্রতি যাতু সাধুনা ॥ ৯ ॥ * ॥ * ॥ ঐশ্বর্য্য জ্ঞানে কেবল পরম প্রধান। পৃথিবীতে ভক্ত নাহি উদ্ধব সমান ॥ তিঁহ যার পদধূলী করেন প্রার্থন। স্বরূপের সঙ্গে পাইল এসব শিক্ষণ ॥ হরিদাস ঠাকুর মহাভাগবত প্রধান। দিন প্রতি লয় তিঁহ তিন লক্ষ নাম ॥ নামের মহিমা আমি তার ঠাঞি শিখিল। তার প্রসাদে নামের মহিমা জানিল ॥ আচার্য্য রত্ন আচার্য্য নিধি পণ্ডিত গদাধর। জগদানন্দ দামোদর শঙ্কর বক্রেশ্বর ॥ কাশীশ্বর মুকুন্দ বাসুদেব মুরারি। আর যত ভক্তগণ গৌর অবতরি ॥ কৃষ্ণ নাম প্রেম কৈল জগতে প্রচার। ইহা সবার সঙ্গে কৃষ্ণ ভক্তি আমার ॥ ভট্টের হৃদয়ে দৃঢ় অভিমান জানি ॥ ভঙ্গি করি মহাপ্রভু কহে এত বাণী ॥ আমি সে বৈষ্ণব সিদ্ধান্ত সব জানি। আমি সে ভাগবত অর্থ উত্তম বাখানি ॥ ভট্টের মনেতে এই ছিল দীর্ঘ গর্ব্ব। প্রভুর বচন শুনি সে হইল খর্ব্ব ॥ প্রভুর মুখে বৈষ্ণবতা শুনিয়া সবার। ভট্টের ইচ্ছা হৈল সবারে দেখিবার ॥ ভট্ট কহে এসব বৈষ্ণব রহে কোন স্থানে। কোন প্রকারে পাইব ইহা সবার দর্শনে ॥ প্রভু কহে কেহ গৌড়ে কেহ দেশান্তরে। সব আসিয়াছে রথযাত্রা দেখিবারে ॥ ইহাঞি রহেন সবে বাসা নানা স্থানে। ইহাই পাইবে তুমি সবার দর্শনে ॥ তবে ভট্ট কহে বহু বিনয় বচন। বহু যত্ন করি প্রভুকে কৈল নিমন্ত্রণ ॥ আর দিন সব বৈষ্ণব প্রভু স্থানে আইলা। সবা সনে মহাপ্রভু ভট্টে মিলাইলা ॥ বৈষ্ণবের তেজ দেখি ভট্টের চমৎকার। তা সবার আগে ভট্ট খদ্যোত আকার ॥ তবে ভট্ট বহু প্রসাদ আনাইলা। গণ সহ মহাপ্রভুকে ভোজন করাইলা ॥ পরমানন্দপুরী সঙ্গে সন্ন্যাসীরগণ।

তত্তস্মাৎবোয়ুষ্মাকং সাধুনাসাধুকৃত্যেনসৌশীল্যেনৈবপ্রতিযাতুপ্রতিকৃতং অনৃণ্যং ঋণাদায়ং ভবতু। নতুমৎকৃতপ্রত্যুপকারেণৈবইতিধ্বনিতং ॥ ৯ ॥ * ॥ * ॥ * ॥ * ॥

তমালেতি॥ তমালশ্যামলত্বিষিতমালবৎশ্যামলং ত্বিট্‌কান্তির্যস্যাতস্মিন্‌শ্রীযশোদাস্তনন্ধয়ে। যশোস্তনপানকর্ত্তরিনন্দনন্দনেকৃষ্ণনাম্নোরূঢ়িবৃত্তির্ভবতিনতুযৌগিকাইতিশাস্ত্রনির্ণয়ঃ ইত্যনেনশ্‌-

একদিগে বৈসে সব করিতে ভোজন॥ অদ্বৈত নিত্যানন্দ রায় পার্শ্বে দুই জন। মধ্যে মহাপ্রভু বসিলা আগে পাছে ভক্তগণ॥ গৌড়ের ভক্ত যত কহিতে না পারি। অঙ্গনে বসিলা সব হঞা সারি সারি॥ প্রভুর ভক্তগণ দেখি ভট্টে চমৎকার। প্রত্যক্ষে সবার পদে কৈল নমস্কার॥ স্বরূপ জগদানন্দ কাশীশ্বর শঙ্কর। পরিবেশন করে আর রাঘব দামোদর॥ মহাপ্রসাদ বল্লভ ভট্ট বহু আনাইলা। প্রভু সহ সন্ন্যাসীগণ ভোজনে বসিলা। প্রসাদ পায় বৈষ্ণবগণ বলে হরি হরি। হরিধ্বনি উঠিল সব ব্রহ্মাণ্ড ভরি॥ মালা চন্দন গুবাক পাণ অনেক আনিল। সবা পূজা করি ভট্ট আনন্দিত হৈল॥ রথযাত্রা দিনে প্রভু কীর্ত্তন আরম্ভিল। পূর্ব্ববৎ সাত সম্প্রদায় পৃথক করিল॥ অদ্বৈত নিত্যানন্দ হরিদাস বক্রেশ্বর। শ্রীবাস রাঘব পণ্ডিত গদাধর॥ সাত জন সাত ঠাঞি করেন কীর্ত্তন। হরিবোল বলি প্রভু করেন ভ্রমণ। চৌদ্দ মাদল বাজে উচ্চ সংকীর্ত্তন॥ একেক নর্ত্তকের প্রেমে ভাসিল ভুবন॥ দেখি বল্লভ ভট্টের হৈল চমৎকার। আনন্দে বিহ্বল নাহি আপন সম্ভাল॥ তবে মহাপ্রভু সবার নৃত্য রাখিল। প্রভুর চরিত্রে ভট্টের চমৎকার হৈল॥ যাত্রান্তরে ভট্ট যায় মহাপ্রভু স্থানে। প্রভুর চরণে কিছু কৈল নিবেদনে॥ ভাগবতের টীকা কিছু করিয়াছি লিখন॥ আপনে মহাপ্রভু যদি করেন শ্রবণ॥ প্রভু কহে ভাগবতার্থ বুঝিতে না পারি। ভাগবত অর্থ শুনিতে নহি অধিকারী॥ কৃষ্ণ নাম বসি মাত্র করিয়ে গ্রহণে। সংখ্যা নাম পূর্ণ মোর নহে রাত্র দিনে॥ ভট্ট কহে কৃষ্ণ নামের অর্থ ব্যাখ্যানে। বিস্তার করিয়াছি তাহা করহ শ্রবণে॥ প্রভু কহে কৃষ্ণ নামের বহু অর্থ না মানি॥ শ্যামসুন্দর যশোদা নন্দন মাত্র জানি॥ ॥ ॥ তথাহি শ্রীকৃষ্ণ সন্দর্ভে অনর্থোপশম ইত্যস্য ব্যাখ্যায়াং ধৃতো নাম কৌমুদ্যাং শ্লোকঃ। তমাল শ্যামল ত্বিষি শ্রীযশোদা স্তনন্ধয়ে। কৃষ্ণনাম্নো রূঢ়ি রিতি সর্ব্বশাস্ত্র বিনির্ণয়ঃ॥ ১০ ॥ ॥ ॥ এই ৪৪

তিবেদপুরাণাদিনাকৃষ্ণশব্দেননির্ণয়ঃ কৃষ্ণঃ অন্তীতার্থঃ। কৃষ্ণশব্দেনযশোদাস্তনন্ধয়উচ্যতে॥ ১০ ॥ ॥ ইতিঅন্ত্যখণ্ডে সপ্তম পরিচ্ছেদঃ॥ ৭ ॥ ॥ ॥ ॥ ॥ ॥

চৈঃ চঃ অঃ।

অর্থ আমি মাত্র জানিয়ে নিষ্ঠার। আর সর্ব্ব অর্থে মোর নাহি অধিকার ॥ ফল্গু বল্গুর প্রায় ভট্টের সব ব্যাখ্যা। সর্ব্বজ্ঞ প্রভু জানি করেন উপেক্ষা ॥ বিমনা হইয়া ভট্ট গেলা নিজ ঘর। প্রভু বিষয় ভক্তি কিছু হইল অন্তর ॥ তবে ভট্ট গেলা পণ্ডিত গোসাঞিির ঠাঞি। নানা মত প্রীতি করি করে আসি যাই ॥ প্রভুর উপেক্ষায় সব নীলাচলের জন। ভট্টের ব্যাখ্যান কিছু না করে শ্রবণ ॥ লজ্জিত হইল ভট্ট হৈল অপমানে। দুঃখিত হইয়া গেলা পণ্ডিতের স্থানে ॥ দৈন্য করি কহে নৈল তোমার শরণ। তুমি কৃপা করি রাখ আমার জীবন ॥ কৃষ্ণনাম ব্যাখ্যা যদি করহ শ্রবণ। তবে মোর লজ্জা পঙ্ক হয় প্রক্ষালন ॥ সঙ্কটে পড়িল পণ্ডিত করয়ে সংশয়। কি করিব

এক করিতে না পারি নিশ্চয় ॥ যদ্যপি পণ্ডিত না কৈল অঙ্গীকার। ভট্ট যাই তবু পড়ে করি বলাৎকার ॥ আভিজাত্যে পণ্ডিত করিতে নারে নিষেধন। এ সঙ্কটে রাখ কৃষ্ণ লইলাম শরণ ॥ অন্তর্যামী প্রভু জানিবেন মোর মন। তারে ভয় নাহি কিছু বিষম তার গণ ॥ যদ্যপি বিচারে পণ্ডিতের নাহি দোষ। তথাপি প্রভুরগণ করে প্রণয় রোষ ॥ প্রত্যহ বল্লভ ভট্ট আইসে প্রভু স্থানে। উদ্গ্রাহাদি প্রায় করে আচার্য্যাদি সনে ॥ যেই কিছু করে ভট্ট সিদ্ধান্ত স্থাপন। শুনিতেই আচার্য্য তাহা করেন খণ্ডন ॥ আচার্য্যাদি আগে ভট্ট যবে যবে যায় ॥ রাজহংস মধ্যে যেন রহে বক প্রায় ॥ এক দিন ভট্ট পুছিল আচার্য্যেরে। জীব প্রকৃতি পতি করি মানয়ে কৃষ্ণেরে ॥ পতিব্রতা হঞা পতির নাম নাহি লয়। তোমরা কৃষ্ণ নাম লও কোন ধর্ম্ম হয় ॥ আচার্য্য কহে

আগে তোমার ধর্ম্ম মূর্ত্তিমান। ইহারে পুছহ ইহ করিব প্রমাণ ॥ প্রভু কহে তুমি না জান ধর্ম্মাধর্ম্ম। স্বামী আজ্ঞা পালে এই পতিব্রতা ধর্ম্ম ॥ পতির আজ্ঞা নিরন্তর তার নাম লৈতে। পতি আজ্ঞা পতিব্রতা না পারে লংঘিতে ॥ অতএব নাম লয় নামের ফল পায়। নামের ফলে কৃষ্ণ পদে প্রেম উপজায় ॥ শুনিয়া বল্লভ ভট্ট হৈল নির্ব্বচন। ঘরে যাই দুঃখ মনে করেন চিন্তন ॥ নিত্য আমার এই সভায় হয় কক্ষপাত। এক দিন উপরে যদি পড়ে মোর বাত ॥ তবে সুখ হয় আর সব লজ্জা যায়। স্ববচন স্থাপিতে আমি কি করি উপায় ॥ আর দিন বসিলা আসি প্রভু নমস্করি। সভাতে কহেন কিছু মনে গর্ব্ব করি ॥ ভাগবতে স্বামীর ব্যাখ্যান করিয়াছি খণ্ডন।

লইতে না পারি তাঁর ব্যাখ্যার বচন ॥ সেই ব্যাখ্যা করে যাহা যেই পড়ে মানি। এক বাক্যতা নাহি তাতে স্বামী নাহি মানি ॥ প্রভু হাসি কহে স্বামী না মানে যেই জন। বেশ্যার ভিতরে তারে করিয়ে গণন ॥ এত কহি মহাপ্রভু মৌন করিলা। শুনিয়া সবার মনে সন্তোষ হইলা ॥ জগতের হিত লাগি গৌর অবতার। অন্তরের অভিমান জানেন তাহার ॥ নানা অপমানে ভট্টে শোধে ভগবান। কৃষ্ণ যৈছে খণ্ডিলেন ইন্দ্রের অভিমান ॥ অজ্ঞ জীব নিজ হিতে অহিত করি মানে। গর্ব্বচূর্ণ হৈলে পাছে উঘাড়ে নয়নে ॥ ঘরে আসি রাত্রে ভট্ট চিন্তিতে লাগিলা। পূর্ব্বে প্রয়াগে মোরে মহা কৃপা কৈলা ॥ স্বগণ সহিতে মোর মানিল নিমন্ত্রণ। এবে কেন প্রভুর মোরে ফিরি গেল মন ॥

আমি জিতি এই গর্ব্ব শূন্য হউক চিত্ত। ঈশ্বর স্বভাব করে সবাকার হিত ॥ আপনা জানাতে আমি করি অভিমান। সে গর্ব্ব খণ্ডাইতে মোরে করে অপমান ॥ আমার হিত করেন ইহোঁ আমি মানি দুঃখ। কৃষ্ণের উপরে যেন কৈল ইন্দ্র মূর্খ ॥ এত চিন্তি প্রাতে আসি প্রভুর চরণে। দৈন্য করি স্তুতি করি লইল শরণে ॥ আমি অজ্ঞ জীব অজ্ঞোচিত কর্ম্ম কৈল। তোমার আগে মূর্খ পাণ্ডিত্য প্রকাশিল ॥ তুমি ঈশ্বর নিজোচিত কৃপা কৈলা। আপনার করি সর্ব্ব গর্ব্ব খণ্ডাইলা ॥ আমি অজ্ঞ হিত স্থানে মানি অপমান। ইন্দ্র যেন কৃষ্ণের নিন্দা করিল অজ্ঞান ॥ তোমার কৃপা অঞ্জনে গর্ব্ব অন্ধ গেল। তুমি এত কৃপা কৈলে এবে জ্ঞান হৈল ॥ অপরাধ কৈনু ক্ষম লইনু শরণ। কৃপা করি মোর মাথে ধরহ চরণ ॥ প্রভু কহে তুমি পণ্ডিত মহা ভাগবত। দুই গুণ

যাহাঁ তাহাঁ নাহি গর্ব্ব পর্ব্বত ॥ শ্রীধরস্বামী নিন্দি নিজ টীকা কর। শ্রীধরস্বামী নাহি মান এত গর্ব্ব ধর ॥ শ্রীধরস্বামী প্রসাদেতে ভাগবত জানি। জগদ্গুরু শ্রীধরস্বামী গুরু করি মানি ॥ শ্রীধর উপরে গর্ব্বে যে কিছু লিখিবে। অর্থ ব্যস্ত লিখন সেই লোকে না মানিবে ॥ শ্রীধরের অনুগত যে করে লিখন। সব লোক মান্য করি করিবে গ্রহণ ॥ শ্রীধরানুগত কর ভাগবত ব্যাখ্যান। অভিমান ছাড়ি ভজ কৃষ্ণ ভগবান ॥ অপরাধ ছাড়ি কর কৃষ্ণ সংকীর্ত্তন। অচিরাতে পাবে তবে কৃষ্ণের চরণ ॥ ভট্ট কহে যদি মোরে হইলা প্রসন্ন। এক দিন পুনঃ মোর মান নিমন্ত্রণ ॥ প্রভু অবতীর্ণ হৈলা জগত তারিতে। মানিলেন নিমন্ত্রণ তারে সুখ দিতে ॥ জগতের হিত হউক এই প্রভুর মন। দণ্ড

করি করে তার হৃদয় শোধন॥ সগণ সহিত প্রভুর নিমন্ত্রণ কৈলা। মহাপ্রভু তারে তবে প্রসন্ন হইলা॥ জগদানন্দ পণ্ডিতের শুদ্ধ গাঢ় ভাব। সত্যভামা প্রায় প্রেম বাম্য স্বভাব॥ বার বার প্রণয় কলহ করে প্রভু সনে। অন্যোন্যে খট পটি চলে দুই জনে॥ গদাধর পণ্ডিতের শুদ্ধ গাঢ় ভাব। রুক্মিণী দেবী যৈছে দক্ষিণা স্বভাব॥ তার প্রণয় রোষ দেখিতে প্রভুর ইচ্ছা হয়। ঐশ্বর্য্য জ্ঞানে তাঁর রোষ না উপজায়॥ এই লক্ষ পাঞা প্রভু কৈল রোষাভাস। শুনি পণ্ডিতের চিত্তে উপজিল ত্রাস॥ পূর্ব্বে যেন কৃষ্ণ যদি উপহাস কৈল। শুনি রুক্মিণীর মনে ত্রাস উপজিল॥ বল্লভ ভট্টের হয়ে বাল্য উপাসনা। বালগোপাল মন্ত্রে তিঁহো করেন সেবনা॥ পণ্ডিতের সনে তার মন

ফিরি গেল। কিশোর গোপাল উপাসনায় মন দিল॥ পণ্ডিতের ঠাঞি চাহে মন্ত্রাদি শিখিতে। পণ্ডিত কহে এই কর্ম্ম নহে আমা হৈতে॥ আমি পরতন্ত্র আমার প্রভু গৌরচন্দ্র। তাঁর আজ্ঞা বিনা আমি না হই স্বতন্ত্র॥ তুমি যে আমার ঠাঞি কর আগমন। তাহাতেই প্রভু মোরে দেন ওলাহন॥ এই মত ভট্টের কতক দিন গেল। শেষে যদি প্রভু তারে সুপ্রসন্ন হইল॥ নিমন্ত্রণের দিনে পণ্ডিতে বোলাইলা। স্বরূপ জগদানন্দ গোবিন্দে পাঠাইলা॥ পথে পণ্ডিতেরে স্বরূপ কহেন বচন। পরীক্ষিতে প্রভু তোমাকে কৈল উপেক্ষণ॥ তুমি কেনে আসি তাঁরে না দিলা ওলাহন। ভীত প্রায় হঞা কেনে করিলে সহন॥ পণ্ডিত কহেন প্রভু সর্ব্বজ্ঞ শিরোমণি। তাঁর সনে হঠ করি ভাল নাহি মানি॥ যেই কহে সেই সহি নিজ শিরে ধরি। আপনে করিবে কৃপা

গুণ দোষ বিচারি॥ এত বলি পণ্ডিত প্রভুর স্থানে আইলা। রোদন করিয়া প্রভুর চরণে পড়িলা॥ ঈষৎ হাসিয়া প্রভু কৈল আলিঙ্গন। সবা শুনাইঞা কহেন মধুর বচন॥ আমি চালাইল তোমা তুমি না চলিলা। ক্রোধে কিছু না কহিলা সকলি সহিলা॥ আমার ভঙ্গিতে তোমার মন না চলিলা। সুদৃঢ় সরলাভাবে আমারে কিনিলা॥ পণ্ডিতের ভাব মুদ্রা কহনে না যায়। গদাধর প্রাণনাথ নাম হৈল যায়॥ পণ্ডিত প্রভুর প্রসাদ কহনে না যায়। গদাই গৌরাঙ্গ বলি যারে লোকে গায়॥ চৈতন্য প্রভুর লীলা কে বুঝিতে পারে। এক লীলায় বহে গঙ্গার শত শত ধারে॥ পণ্ডিতের সৌজন্য ব্রহ্মণ্যতা গুণ। দৃঢ় প্রেম মুদ্রা লোকে করিল ক্ষেপণ॥ অভিমান পঙ্ক ধুঞা ভট্টেরে শোধিল

তমিতি॥ যঃ শ্রীকৃষ্ণচৈতন্যপ্রভুঃ রামচন্দ্রপুরীভয়াৎলৌকিকাহারতঃ লোকানাং মনুষ্যাণাং আহারাৎভোজনাৎস্বংস্বকীয়ং ভিক্ষান্নং ভোজনংযশ্চৈতন্যঃ সমকোচয়েৎ। অত্যাল্পকৃতবান্তং-

সেই দ্বারায় আর সব লোক শিক্ষাইল॥ অন্তরে অনুগ্রহ বাহ্যে উপেক্ষার প্রায়। বাহ্যার্থ যেই লয় সেই নাশ যায়॥ নিগূঢ় চৈতন্য লীলা বুঝিতে কার শক্তি। সেই বুঝে গৌরচন্দ্রে দৃঢ় যার ভক্তি॥ দিনান্তরে পণ্ডিত কৈল প্রভুর নিমন্ত্রণ। প্রভু তাহাঁ শিক্ষা কৈল লয়ে ভক্তগণ॥ তাহাঁই বল্লব ভট্ট প্রভুর আজ্ঞা লৈল। পণ্ডিত ঠাঞি পূর্ব্ব সব প্রার্থিত সিদ্ধি হৈলা॥ এইত কহিল বল্লব ভট্টের মিলন। যাহার শ্রবণে পায় গৌর প্রেম ধন॥ শ্রীরূপ রঘুনাথ পদে যার আশ। চৈতন্যচরিতামৃত কহে কৃষ্ণদাস॥ * ॥ ইতি শ্রীচৈতন্য চরিতামৃতে অন্ত্যখণ্ডে বল্লব ভট্ট মিলনং নাম সপ্তমঃ পরিচ্ছেদঃ ॥ ৭ ॥ * ॥ গ্রন্থকারস্য। তং বন্দে কৃষ্ণচৈতন্যং রামচন্দ্র পুরীভয়াৎ। লৌকিকাহারতঃ স্বং যো ভিক্ষান্নং সমকোচয়ৎ॥ ১ ॥ * ॥ * ॥ জয় জয় শ্রীচৈতন্য করুণাসিন্ধু অবতার। ব্রহ্মা শিবাদিক ভজে চরণ যাঁহার॥ জয় জয় শ্রীবাসাদি যত ভক্তগণ। শ্রীকৃষ্ণচৈতন্য প্রভু যার প্রাণ ধন॥ এই মত গৌরচন্দ্র নিজ ভক্ত সঙ্গে। নীলাচলে ক্রীড়া করে কৃষ্ণ প্রেম তরঙ্গে॥ হেনকালে রামচন্দ্র পুরী গোসাঞি আইলা। পরমানন্দ পুরী আর প্রভুরে মিলিলা॥ পরমানন্দ পুরী কৈল চরণ চন্দন। পুরী গোসাঞি কৈল তারে দৃঢ় আলিঙ্গন॥ মহাপ্রভু কৈল তারে দণ্ডবৎ নতি। আলিঙ্গন করি তিঁহ কৈল কৃষ্ণ স্মৃতি॥ তিন জনে ইষ্টগোষ্ঠী কৈল কতক্ষণ। জগদানন্দ পণ্ডিত তাঁরে কৈল নিমন্ত্রণ॥ জগন্নাথের প্রসাদ আনিল ভিক্ষার লাগিয়া। যথেষ্ট ভিক্ষা করিল তিঁহো নিন্দার লাগিয়া॥ ভিক্ষা করি কহে পুরী শুন জগদানন্দ। অবশেষ প্রসাদ তুমি করহ ভক্ষণ॥ আগ্রহ করিয়া তারে বসি খাওয়াইল। আপনে আগ্রহ করি পরিবেশন কৈল॥ আগ্রহ করিয়া পুনঃ পুনঃ খাওইলা। আচমন করি নিন্দা করিতে লাগিলা॥ শুনি চৈতন্যগণ করে বহুত ভক্ষণ। সত্য সেই

চৈতন্যচন্দ্রং বন্দেহং মমাভীষ্টকার্য্যং॥ ১ ॥ * ॥ জয়তীত্যেতি॥ বিরহাবস্থায়াং শ্রীধরোক্তিঃ। জয়িইতি কমলসম্বোধনে। হে দীনদয়ার্দ্রদীনানাং মহাদুঃখিতানাং সমুদ্ধরণয়ার্দ্রীভূতদীনদয়াসমুদ্রে-

ত্যর্থঃ। অতএবমৎসমাদুঃখিতানারীজগতিনাস্তীত্যর্থঃ। হে নাথ হে মৎপ্রাণবন্ধো তবার্থে প্রাণং ধারয়ামীত্যর্থঃ। হে মথুরানাথ অধুনামথুরায়াংবসসি। ব্রজং মাঞ্চনস্মরসি। কদাভিতাগোম-

বাক্য সাক্ষাৎ দেখিল এখন ॥ সন্ন্যাসীকে এত খাওইয়া করে ধর্ম্মনাশ। বৈরাগী হইয়া এত খাও বৈরাগ্যে নাহি ভাস ॥ এইত স্বভাব তার আগ্রহ করিয়া। পিছে নিন্দা করে আগে বহুত খাওইয়া ॥ পূর্ব্বে যবে মাধবেন্দ্রপুরী করে অন্তর্ধান। রামচন্দ্র পুরী তবে আইল তাঁর স্থান ॥ পুরী গোসাঞি করে কৃষ্ণনাম সংকীর্ত্তন। মথুরা না পাইনু বলি করেন ক্রন্দন ॥ রামচন্দ্র পুরী তবে উপদেশে তাঁরে। শিষ্য হঞা গুরুকে কহে ভয় নাহি করে ॥ তুমি পূর্ণ ব্রহ্মানন্দ করহ স্মরণ। ব্রহ্মবিৎ হঞা কেনে করহ রোদন ॥ শুনি মাধবেন্দ্র মনে ক্রোধ উপজিল। দূর দূর পাপী বলি ভর্ৎসন করিল ॥ কৃষ্ণ কৃপা না পাইনু না পাইনু মথুরা। আপন দুঃখে মরোঁ এই দিতে আইল জ্বালা ॥ মোরে মুখ না দেখাবি তুঞি যাও যথিতথি। তোরে দেখি মৈলে মোর হবে অসদ্গতি ॥ কৃষ্ণ না পাইনু মরোঁ আপনরে দুঃখে। মোরে ব্রহ্ম উপদেশে এই ছার মূর্খে ॥ এই যে শ্রীমাধবেন্দ্র উপেক্ষা করিল। সেই অপরাধে ইহার বাসনা জন্মিল ॥ শুষ্ক ব্রহ্মেতে নাহি কৃষ্ণের সম্বন্ধ। সর্ব্ব লোক নিন্দা করে নিন্দাতে নির্ব্বন্ধ ॥ ঈশ্বর পুরী করে শ্রীপাদ সেবন। স্বহস্তে করেন মল মূত্রাদি মার্জ্জন। নিরন্তর কৃষ্ণ নাম করয়ে স্মরণ ॥ কৃষ্ণ নাম কৃষ্ণ লীলা শুনায় অনুক্ষণ ॥ তুষ্ট হঞা পুরী তারে কৈল আলিঙ্গন। বর দিল কৃষ্ণে তোমার হউক প্রেমধন ॥ সেই হৈতে ঈশ্বর পুরী প্রেমের সাগর। রামচন্দ্র পুরী হৈল সর্ব্ব নিন্দাকর ॥ মহদনুগ্রহ নিগ্রহের সাক্ষী দুই জন। এই দুই দ্বারে শিক্ষাইল জগ জন। জগদ্গুরু মাধবেন্দ্র করি প্রেমদান। এই শ্লোক পড়ি তিঁহ করিল অন্তর্ধান ॥ * ॥ * ॥ তথাহি পদ্যাবল্যাং চতুঃশতাঙ্ক ধৃত মাধবেন্দ্র পুরী বাক্যং। অয়ি দীনদয়ার্দ্র নাথ হে মথুরানাথ কদাবলোক্যসে। হৃদয়ং ত্বদলোক কাতরং দয়িত ভ্রাম্যতি কিং করোম্যহং ॥ ২ ॥ * ॥ * ॥ এইত শ্লোকে কৃষ্ণ প্রেমের করে উপদেশ। কৃষ্ণের বিরহ ভক্তের ভাব বিশেষ ॥ পৃথিবীতে

অবলোক্যসেময়াকর্ত্তৃক দর্শনীয়োভবসীত্যর্থঃ। হে দয়িত হে প্রিয় মৎবান্ধবত্বাং বিনামমাপ্রেয়োনাস্তীত্যর্থঃ। হৃদয়ং মমপ্রাণং ত্বদলোককাতরং ত্বদ্দর্শনেন পীড়িতং। ভ্রাম্যতিইতস্ততোঘূর্ণতি

অথোবাথোবাশরীরং ত্যজতি। অতএবাহমধুনাকিংকরোমি কেনোপায়েন তবদর্শনং করোমি তদুপায়ং বদেতি॥ ২ ॥ ✻ ॥ ✻ ॥ রাত্রাবিতি॥ অত্রগৃহেরাত্রৌরাত্রিকালেঐক্ষবং

রোপণ করি গেলা প্রেমাঙ্কুর। সেই প্রেমাঙ্কুরের বৃক্ষ চৈতন্য ঠাকুর॥ প্রস্তাবে কহিল পুরী গোসাঞি নির্যাণ। যেই ইহা শুনে সেই বড় ভাগ্যবান॥ রামচন্দ্র পুরী ঐছে রহিলা নীলাচলে। বিরক্ত স্বভাব কভু রহে কোন স্থলে॥ অনিমন্ত্রণ ভিক্ষা করে নাহিক নির্ণয়। অন্যের ভিক্ষার স্থিতির লয়েন নিশ্চয়॥ প্রভুর নিমন্ত্রণে লাগে কৌড়ি চারিপণ। কভু কাশীশ্বর গোবিন্দ খায় তিন জন॥ প্রত্যহ প্রভুর ভিক্ষা ইতি উতি হয়। কেহ যদি মূল্য আনে চারি পণ নির্ণয়॥ প্রভু স্থিতি রীতি ভিক্ষা শয়ন প্রয়াণ। রামচন্দ্র পুরী করে সর্ব্বানুসন্ধান॥ প্রভুর যতেক গুণ স্পর্শিতে নারিল। ছিদ্র চাহি বুলে কাহা ছিদ্র না পাইল॥ সন্ন্যাসী হইয়া করে মিষ্টান্ন ভক্ষণ। এই ভোগে হয় কৈছে ইন্দ্রিয় বারণ॥ এই নিন্দা করি কহে সর্ব্বলোক স্থানে। প্রভুকে দেখিতে অবশ্য আইসে প্রতি দিনে॥ প্রভু গুরু বুদ্ধে করে সম্ভ্রম সম্মান। তিঁহ ছিদ্র চাহে বুলে এই তার কাম॥ যত নিন্দা করে তাহা প্রভু সব জানে। তথাপি আদর করে বড়ই সম্ভ্রমে॥ এক দিন প্রাতঃকালে আইলা প্রভুর ঘর। পিপীলিকা দেখি কিছু কহেন উত্তর॥ ✻ ॥ তথাহি রামচন্দ্র পুরী বাক্যং। ৪৭

রাত্রাবত্র ঐক্ষবমাসীৎ তেন হেতুনা পিপীলিকাঃ সঞ্চরন্তি। অহো বিরক্তানাং সন্ন্যাসীনা মিন্দ্রিয়লালসেতি ব্রুবন্নুত্থায় গতঃ॥ ৩ ॥ ✻ ॥

প্রভু পূর্ব্ব পূর্ব্ব নিন্দা করিয়াছেন শ্রবণ। এবে সাক্ষাৎ শুনিলেন কল্পিত নিন্দন॥ সহজেই পিপীলিকা সর্ব্বত্র বেড়ায়। তাহা তর্ক উঠাইয়া দোষ লাগায়॥ শুনি তেহ প্রভুর সঙ্কোচ ভয় মনে। গোবিন্দ বোলাঞা কিছু কহেন বচনে॥ আজি হৈতে ভিক্ষা আমার এইত নিয়ম। পিণ্ডা ভোগের এক চৌঠী পাঁচ গণ্ডার ব্যঞ্জন॥ ইহা বই অধিক আর কিছু না লইবা। অধিক আনিলে আমা এথা না দেখিবা॥ সকল বৈষ্ণবে গোবিন্দ কহে এই বাত। শুনি

রসৎ ইক্ষুসম্বন্ধীয়মিষ্টান্নং আসীদিতি লক্ষ্যতে। তেনহেতুনা পিপীলিকাঃ বহবঃ সঞ্চরন্তি। ইতস্ততঃ ভ্রমন্তি। বিরক্তানাং সন্ন্যাসীনাং ইয়মিন্দ্রিয়লালসা অহোবিস্ময়ইতিব্রুবনসনউত্থায়গতঃ।

উক্তিভঁগবতবানিতি ॥ ৩ ॥ * ॥ * ॥ নাত্যেতি॥ অতিশয়তোপিঅত্তিতোজনশীলস্যাপিযোগোভগবদারাধনমননাদিনাচ্ছিন্নভবতি। তথুনদৈরকান্তং নিত্যাভং অশ্নতোপিঅভোজনশীলজন-
স্যাপিযোগোনভবতি। হে অর্জ্জুন অতিস্বপ্নশীলস্য অতিনিদ্রাশীলজনস্য যোগোনভবতিজাগ্রতোঅনিদ্রিতজনস্য যোগোনভবতি ॥ ৪ ॥ * ॥ * ॥ যুক্তেতি ॥ যুক্তাহারবিহারস্য

সবার মাঝে যৈছে হৈল বজ্রাঘাত ॥ রামচন্দ্র পুরীকে সবাই দেয় তিরস্কার। এই পাপিষ্ঠ আসি প্রাণ লইল সবার ॥ সেই দিন এক বিপ্র কৈল নিম-
ন্ত্রণ। এক চৌঠী ভাত পাঁচ গণ্ডার ব্যঞ্জন ॥ এই মাত্র গোবিন্দ কৈল অঙ্গীকার। মাথায় ঘা মারে বিপ্র করে হাহাকার ॥ সেই ভাত ব্যঞ্জন প্রভু অর্দ্ধেক
খাইল। যে কিছু রহিল তাহা গোবিন্দ পাইল ॥ অর্দ্ধাশন করে প্রভু গোবিন্দ অর্দ্ধাশন। সব ভক্তগণ তবে ছাড়িল ভোজন ॥ গোবিন্দ কাশীশ্বরে প্রভু
কৈল আজ্ঞার্পণ। দুহেঁ অন্যত্র মাগি কর উদর ভরণ ॥ এই রূপ মহাদুঃখে দিন কত গেল। শুনি রামচন্দ্র পুরী প্রভু পাশে আইল ॥ প্রণাম করি কৈল
প্রভুর চরণ বন্দন। প্রভুকে কহয়ে কিছু হাসিয়া বচন ॥ সন্ন্যাসীর ধর্ম্ম নহে ইন্দ্রিয় তর্পণ। যৈছে তৈছে করে মাত্র উদর ভরণ ॥ তোমাকে ক্ষীণ দেখি
শুনি কর অর্দ্ধাশন। এই শুষ্ক বৈরাগ্য নহে সন্ন্যাসীর ধর্ম্ম ॥ যথাযোগ্য উদর ভরে না করে বিষয় ভোগ। সন্ন্যাসীর তবে সিদ্ধ হয় জ্ঞানযোগ ॥ * ॥
তথাহি শ্রীভগবদ্গীতায়াং ষষ্ঠাধ্যায়ে ষোড়শ শ্লোকে অর্জ্জুনং প্রতি শ্রীকৃষ্ণ বাক্যং। নাত্যশ্নতোহপি যোগোহস্তি নচৈকান্তমনশ্নতঃ। নচাতি স্বপ্নশীলস্য
জাগ্রতো নৈবচার্জ্জুন ॥ ৪ ॥ * ॥ * ॥ তথা তত্রৈব ষষ্ঠাধ্যায়ে সপ্তদশ শ্লোকে অর্জ্জুনং প্রতি শ্রীকৃষ্ণ বাক্যং। যুক্তাহার বিহারস্য যুক্ত চেষ্টস্য
কর্ম্মসু। যুক্ত স্বপ্নাববোধস্য যোগো ভবতি দুঃখহা ॥ ৫ ॥ * ॥ * ॥ প্রভু কহে অজ্ঞবালক মুঞি শিষ্য তোমার। মোরে শিক্ষা দেহ এই ভাগ্য

যথাসম্ভবঃ আহারঃ বিহারগমনাগমনাদিযস্যতস্যযোগোস্তি। কর্ম্মসুনিত্যনৈমিত্তিকেষুযুক্তচেষ্টস্যযথাসম্ভবঃ। আয়োজনশীলস্য। যুক্তস্বপ্নাববোধস্য যথা সম্ভবনিদ্রাজাগরণশীলস্য। এবম্ভূতস্যজন-
স্যসর্ব্বদুঃখহাতাপত্রয়নাশকঃ। যোগোভবতি একভাবেনৈবতদ্ভাবঃ ॥ ৫ ॥ * ॥ * ॥ পরেতি ॥ পরেষাং স্বভাবকর্ম্মাণিউত্তমাধমানিনপ্রশংসেৎনগুঞ্জয়েৎননিন্দয়েৎ। প্রকৃত্যা-

মায়য়াপুরুষেণসহচকারাৎঅভেদত্বং। বিশ্বং জগৎসর্ব্বং একাত্মকং একস্বরূপং পশ্যন্‌সন্‌ হরিং ভজেদিতিশেষঃ॥ ৬ ॥ ❋ ॥ ❋ ॥ পূর্ব্বেতি॥ পূর্ব্বপরয়োঃ পূর্ব্ববিধিঃ পরবিধিঃ।



আমার॥ এত শুনি রামচন্দ্র পুরী উঠি গেলা। ভক্তগণ অর্দ্ধাশন করে গোসাঞি জানিলা॥ আর দিন ভক্তগণ পরমানন্দ পুরী। প্রভু পাশে নিবেদিল দৈন্য বিনয় করি॥ রামচন্দ্র পুরী হয়ে নিন্দক স্বভাব। তার বোলে অন্ন ছাড়ি কিবা হবে লাভ॥ পুরী স্বভাব যথেষ্ট আহার করিয়া। যে খায় তাহারে খাওয়ায় যতন করিয়া॥ খাওয়াইয়া পুনঃ তারে করেন নিন্দন। এত অন্ন খাও তোমার কত আছে ধন॥ সন্ন্যাসীকে এত খাওয়ায় কর ধর্ম্ম নাশ। অতএব জানিনু তোমার কিছু নাহি ত্রাস॥ কে কৈছে ব্যবহারে কেবা কৈছে খায়। এই অনুসন্ধান তেঁহ করেন সদায়॥ শাস্ত্রে যেই দুই কর্ম্ম করিয়াছেন বর্ণন। সেই কর্ম্ম নিরন্তর ইহার করণ॥ ❋ ॥ তথাহি শ্রীমদ্ভাগবতে একাদশ স্কন্ধে অষ্টবিংশাধ্যায়ে প্রথম শ্লোকে উদ্ধবং প্রতি শ্রীকৃষ্ণ বাক্যং। পর স্বভাব কর্ম্মাণি ন প্রশংসেন্নগর্হয়েৎ। বিশ্বমেকাত্মকং পশ্যন্‌ প্রকৃত্যা পুরুষেণ চ॥ ৬ ॥ ❋ ॥ ❋ ॥ তার মধ্যে বিধি পূর্ব্ব প্রশংসা ছাড়িয়া। পর বিধি নিন্দা করে বলিষ্ঠ জানিয়া॥ ❋ ॥ তথাহি পাণিনি সূত্রং। পুর্ব্বপরয়োর্মধ্যে পরবিধি বলবান্‌। যদ্দর্ম্ম কৃতং স্থানং শুচিকস্যাপি তদ্ভবেৎ। ॥ ৭ ॥ ❋ ॥ যাহা গুণ শত আছে না করে গ্রহণ। গুণ মধ্যে ছলে করে দোষ আরোপণ॥ ইহার স্বভাব ইহা কহিতে না জুয়ায়। তথাপি কহিয়ে কিছু মর্ম্ম দুঃখ পায়॥ ইহার বচনে কেনে অন্ন ত্যাগ কর। পূর্ব্ববৎ নিমন্ত্রণ মান সবার বোল ধর॥ প্রভু কহে সবে কেন পুরীকে কর রোষ। সহজ ধর্ম্ম করে তিহঁ তার কিবা দোষ॥ যতি হঞা জিহ্বা লম্পট অত্যন্ত অন্যায়। যতি ধর্ম্ম প্রাণ রাখিতে আহার মাত্র খায়॥ তবে সবে মেলি প্রভুরে বহু যত্ন কৈল। সবার আগ্রহে প্রভু অর্দ্ধেক রাখিল॥ দুই পণ কৌড়ি লাগে প্রভুর নিমন্ত্রণ। কভু দুই জন ভোক্তা কভু তিন জন॥ অভোজ্যান্ন বিপ্র যদি 

যয়োর্মধ্যেপরবিধিবলবানিতিযদ্দর্ম্মকৃতংস্থানং শরীরং যদ্ভক্তগশরীরং শুচিভাবেকস্যাপিজনস্যকর্ত্তুভক্তস্যাক্ষ্যাসিন॥ ৭॥ ❋ ॥ ❋ ॥ ইত্যন্ত্যখণ্ডে অষ্টমপরিচ্ছেদঃ॥ ৮ ॥ ❋ ॥ ❋ ।

অগণ্যেতি ॥ অগণ্যধন্যচৈতন্যগণানাং অসংখ্যাপরমভাগবৎগৌরভক্তানাং প্রেমবন্যায়াকৃষ্ণপ্রেমবর্ষয়া করণভূতয়া। অধন্যজনানামিহ মূঢ়ানাং স্বান্তং স্বীয়াশুঃ করণদেবমরুং উষরভূমিং অত্যুক্তস্থানং

করে নিমন্ত্রণ। প্রসাদ মূল্য লইতে লাগে কৌড়ি দুই পণ॥ ভোজ্যান্ন বিপ্র যদি নিমন্ত্রণ করে। কিছু প্রসাদ আনে কিছু পাক করে॥ পণ্ডিত গোসাঞি ভগবানাচার্য্য সার্ব্বভৌম। নিমন্ত্রণের দিনে যদি করে নিমন্ত্রণ॥ তাহা সবার ইচ্ছায় প্রভু করেন ভোজন। তাহা প্রভু স্বাতন্ত্র্য যৈছে তার মন॥ ভক্তগণে সুখ দিতে প্রভুর অবতার। যাহা যৈছে যোগ্য তাহা করেন ব্যবহার॥ কভু লৌকিক রীতি যেন ইতর জন। কভু স্বতন্ত্র করে ঐশ্বর্য্য প্রকটন॥ কভু রামচন্দ্রপুরীর হয়ে ভৃত্য প্রায়। কভু তারে নাহি মানে দেখে তৃণ প্রায়॥ ঈশ্বর চরিত্র প্রভুর বুদ্ধি অগোচর। যবে যেই করে সেই সব মনোহর॥ এই মত রামচন্দ্র পুরী নীলাচলে। দিন কত রহি গেলা তীর্থ করিবারে॥ তিহঁ গেলে প্রভুরগণ হৈল হরষিত। শিরের পাথর যেন পড়িল আচম্বিত॥ স্বচ্ছন্দে নিমন্ত্রণ প্রভুর কীর্ত্তন নর্ত্তন। স্বচ্ছন্দে করেন তবে প্রসাদ ভোজন॥ গুরু উপেক্ষা কৈলে ঐছে ফল হয়। ক্রমে ঈশ্বর পর্য্যন্ত অপরাধে ঠেকয়॥ যদ্যপি গুরু বুদ্ধ্যে প্রভু তাহার দোষ না লইল। তার ফল দ্বারা লোকে শিক্ষা করাইল॥ শ্রীচৈতন্য চরিত্র যেন অমৃতের পুর। শুনিতে শ্রবণে মনে লাগয়ে মধুর॥ চৈতন্য চরিত্র লিখি শুন এক মনে। অনায়াসে পাইবে প্রেম শ্রীকৃষ্ণ চরণে॥ শ্রীরূপ রঘুনাথ পদে যার আশ। চৈতন্যচরিতামৃত কহে কৃষ্ণদাস॥ * ॥ ইতি শ্রীচৈতন্যচরিতামৃতে অন্ত্যখণ্ডে ভিক্ষা সঙ্কোচ নামাষ্টমঃ পরিচ্ছেদঃ॥ ৮ ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ গ্রন্থকারস্য। অগণ্য ধন্য চৈতন্য গণানাং প্রেম বন্যয়া। নিন্যে ধন্য জনঃস্বান্ত মরুং শশ্বদনূপতাং॥ ১ ॥ * ॥ * ॥ জয় জয় শ্রীকৃষ্ণ চৈতন্য দয়াময়। জয় জয় নিত্যানন্দ করুণা হৃদয়॥ জয়াদ্বৈতাচার্য্য জয় জয় দয়াময়॥ জয় গৌর ভক্তগণ সব রসময়॥ এই মত মহাপ্রভু ভক্তগণ সঙ্গে।

শশ্বন্নিরন্তরং অনূপতাং নদীস্বরূপতাং নিন্যোপ্রাপ্তবানেব। ১ ॥ * ॥ * ॥ তস্কেইতি॥ হে প্রভোহেগোবিন্দতস্মাৎতেতবানুকম্পাং অনুগতাং ভক্তিং সেবাং সুসমীক্ষামানঃ ॥ ॥ * ॥ * ॥ ৮১ ॥ * ॥ * ॥ * ॥

নীলাচলে বাস করে কৃষ্ণ প্রেম রঙ্গে ॥ অন্তর বাহিরে কৃষ্ণ বিরহ তরঙ্গ। নানা ভাবে ব্যাকুল মন আর অঙ্গ ॥ দিনে নৃত্য কীর্ত্তন জগন্নাথ দরশন। রাত্র্যে রায় স্বরূপ সনে
রস আস্বাদন ॥ ত্রিজগতের লোক আসি করয়ে দর্শন। যেই দেখে সেই পায় কৃষ্ণ প্রেমধন ॥ মনুষ্যের বেশে আসি গন্ধর্ব্ব কিন্নর। সপ্ত পাতালের যত দৈত্য বিষধর ॥
সপ্ত দ্বীপে নবখণ্ডে বৈসে যত জন। নানাবেশে আসি করে প্রভুর দর্শন ॥ প্রহ্লাদ বলি ব্যাস শুক আদি মুনিগণ। প্রভু আসি দেখে প্রেমে হয় অচেতন ॥ বাহিরে
ফুকারে লোক দর্শন না পাঞা। কৃষ্ণ কহ বলে প্রভু বাহিরে আসিয়া ॥ প্রভুর দর্শনে সব লোক প্রেমে ভাসে। এই মত যায় প্রভুর রাত্রি দিবসে ॥ এক দিন লোক আসি

প্রভুরে নিবেদিল। গোপীনাথকে বড় জানাচাঙ্গে চড়াইল ॥ তলে খড়্গ পাতি উপরে ডারি দিবে। প্রভু রক্ষা করেন যবে তবে নিস্তারিবে ॥ সবংশে
তোমার সেবক ভবানন্দ রায়। তার পুত্র তোমার সেবক রাখিতে জুয়ায় ॥ প্রভু কহে রাজা কেনে করয়ে তাড়ন। তবে সেই লোক কহে সব বিবরণ ॥
গোপীনাথ পট্টনায়ক রামানন্দ রায়। সর্ব্বকাল হয় সেই রাজ বিষয়ী ॥ মালজাঠ্যা দণ্ডপাটে তার অধিকার। সাধি পাড়ি আনি দ্রব্য দেই রাজদ্বার ॥
দুই লক্ষ কাহন তার ঠাই বাকী হৈল। দুই লক্ষ কাহন কৌড়ি রাজাত মাগিল ॥ তেঁহ কহে স্থূল দ্রব্য নাহি যেই দিব। ক্রমে ক্রমে বেচি কিনি দ্রব্য
ভরিব ॥ ঘোড়া দশ বারো হয় লেহ মূল্য করি। এত বলি ঘোড়া আনি রাজদ্বারে ধরি ॥ এক রাজপুত্র ঘোড়ার মূল্য ভাল জানে। তারে পাঠাইল 

রাজা পাত্র মিত্র সনে ॥ সেই রাজপুত্র মূল্য করে ঘাটাইয়া। গোপীনাথের ক্রোধ হৈল মূল্য শুনিয়া ॥ সেই রাজপুত্রের স্বভাব গ্রীবা ফিরায়। ঊর্দ্ধমুখে বার বার ইতি
উতি চায় ॥ তারে নিন্দা করি কহে সগর্ব্ব বচনে। রাজা কৃপা করে তারে ভয় নাহি মানে ॥ আমার ঘোড়া গ্রীবা উঠায় ঊর্দ্ধ নাহি চায়। তাতে ঘোড়ার ঘাটি মূল্য
করিতে না জুয়ায় ॥ শুনি রাজপুত্র মনে ক্রোধ উপজিল। রাজার ঠাঞি যাই বহু লাগানি করিল ॥ কৌড়ি নাহি দিবে এই বেড়ায় ছদ্ম করি। আজ্ঞা কর চাঙ্গে চড়াইয়া
লই কৌড়ি ॥ রাজা বলে যেই ভাল কর সেই যায়। যে উপায়ে কৌড়ি পাই কর সে উপায় ॥ রাজপুত্র আসি তারে চাঙ্গে চড়াইল। খড়্গ উপরে ফেলাইতে তলে খড়্গ

পাড়িল ॥ শুনি প্রভু কহে কিছু করি প্রণয় রোষ। রাজ কৌড়ি দিবার নহে রাজার কিবা দোষ। বিলাত সাধি খায় নাহি রাজ ভয়। দারি নাটুয়াকে দিয়া করে নানা ব্যয় ॥ যেই চতুর সেই করুক রাজ বিষয়। রাজদ্রব্য শোধি পায় তার করে ব্যয় ॥ হেনকালে আর লোক আইলা ধাইয়া। বাণীনাথাদি সবংশে লৈয়া গেল বান্ধিয়া ॥ প্রভু কহে রাজা আপনে লেখার দ্রব্য লইব। আমি বিরক্ত সন্ন্যাসী তাহা কি করিব ॥ তবে স্বরূপাদি গোসাঞির ভক্তগণ। প্রভুর চরণে সবে কৈল নিবেদন ॥ রামানন্দ রায়ের গোষ্ঠী সব তোমার দাস। তোমার উচিত নহে করিতে উদাস ॥ শুনি মহাপ্রভু কহে সক্রোধ বচনে। মোরে আজ্ঞা দেহ সবে যাও রাজ স্থানে ॥ তোমা সবার এই

মত রাজ ঠাঞি যাঞা। কৌড়ি মাগি লেও আজি আঁচল পাতিয়া ॥ পাঁচ গণ্ডার পাত্র হয় সন্ন্যাসী ব্রাহ্মণ। মাগিলে বা কেনে দিবে দুই লক্ষ কাহন ॥ হেনকালে আর লোক আইল ধাইয়া। খড়্গের উপরে গোপীনাথে দিতেছে ডারিয়া ॥ শুনি প্রভুরগণ প্রভুকে করে অনুনয়। প্রভু কহে আমি ভিক্ষুক আমা হৈতে কিছু নয় ॥ তারে রক্ষা করিতে যদি হয় সবার মনে। সবে মেলি যাহ জগন্নাথের চরণে ॥ ঈশ্বর জগন্নাথ যার হাতে সর্ব্ব অর্থ। কর্ত্তুম কর্ত্তু মন্যথা করিতে সমর্থ ॥ ইহা যদি মহাপ্রভু এতেক কহিলা। হরিচন্দন পাত্র যাই রাজারে কহিলা ॥ গোপীনাথ পট্টনায়ক সেবক তোমার। সেবকের প্রাণ দণ্ড নহে ব্যবহার ॥ বিশেষে তাহার ঠাঞি কৌড়ি বাকী হয়। প্রাণ নিলে কিবা লাভ নিজ ধন ক্ষয় ॥ যথার্থ মুল্যে ঘোড়া লেহ যেবা বাকী হয়।

ক্রমে ক্রমে দিবে বার্থ প্রাণ কেনে লয় ॥ রাজা কহে এই বাত আমি নাহি জানি। প্রাণ কেনে লব তার দ্রব্য চাহি আমি ॥ তুমি যাই কর তাঁহা সর্ব্ব সাবধান। দ্রব্য যৈছে আইসে আর রাখ তার প্রাণ ॥ তবে হরিচন্দন আসি জানায়ে কহিল। চাঙ্গে হৈতে গোপীনাথে শীঘ্র নামাইল ॥ দ্রব্য দেহ রাজা মাগে উপায় পুছিল। যথার্থ মুল্যে ঘোড়া লেহ তেঁহত কহিল ॥ ক্রমে ক্রমে দিব আর যত কিছু পারি। অবিচারে প্রাণ লহ কি বলিতে পারি ॥ যথার্থ মুল্য করি ঘোড়া মুল্য লইল। আর দ্রব্যের মুদ্যাতি করি ঘরে পাঠাইল ॥ এথা প্রভু সেই মনুষ্যেরে প্রশ্ন কৈল। বাণীনাথ কি করে যবে বান্ধিয়া আনিল ॥ বাণীনাথ নির্ভয়েতে লয় কৃষ্ণ নাম। হরেকৃষ্ণ হরেকৃষ্ণ কহে

অবিশ্রাম॥ সংখ্যা লাগি দুই হাতে অঙ্গুলীতে লেখা। সহস্রাদি পূর্ণ হৈলে অঙ্গে কাটে রেখা॥ শুনি মহাপ্রভু হৈল পরম আনন্দ। কে বুঝিতে পারে গৌরের কৃপা ছন্দ বন্ধ॥ হেনকালে কাশী মিশ্র আইলা প্রভু স্থানে। প্রভু তাহে কহে কিছু সোদ্বেগ বচনে॥ ইহাঁ রহিতে নারি যাব আলালনাথ। নানা উপদ্রব ইহাঁ না পাই সবস্থ॥ ভবানন্দ রায়ের গোষ্ঠী করে রাজ বিষয়। নানা প্রকারে করে তারা রাজ দ্রব্য ব্যয়॥ রাজার কি দোষ রাজা নিজ দ্রব্য চায়। দিতে নারে দ্রব্য দণ্ড আমারে জানায়॥ রাজা গোপীনাথে যদি চাঙ্গে চড়াইল। চারি বার লোক আসি মোরে জানাইল॥ ভিক্ষুক সন্ন্যাসী আমি নির্জ্জন বাসী।

আমায় দুঃখ দেন নিজ দুঃখ কহি আসি॥ আজি তারে জগন্নাথ করিল রক্ষণ। কালি কে রাখিবে যদি না দিবে রাজধন॥ বিষয়ীর বার্ত্তা
শুনি ক্ষোভ হয় মন। তাতে ইহা রহি মোর নাহি প্রয়োজন॥ কাশী মিশ্র কহে প্রভুর ধরিয়া চরণে। তুমি কেনে এই বাতে ক্ষোভ
কর মনে॥ সন্ন্যাসী বিরক্ত তোমার কা সনে সম্বন্ধ। ব্যবহার লাগি তোমা ভজে সেই জ্ঞান অন্ধ॥ তোমার বচন ফল তোমাতে প্রেমধন। ৫০
তোমায় ভজে বিষয় লাগি সেই মূর্খ জন॥তোমা লাগি রামানন্দ রাজ্য ত্যাগ কৈল। তোমা লাগি সনাতন বিষয় ছাড়িল॥ তোমা

লাগি রঘুনাথ সকল ছাড়িল। হেতায় তাহার পিতা বিষয় পাঠাইল॥ তোমার চরণ কৃপা হঞাছে তাহারে। ছত্রে মাগি খায় বিষয় স্পর্শ নাহি করে॥ রামানন্দের ভাই গোপীনাথ মহাশয়। তোমা হৈতে বিষয় বাঞ্ছা তার ইচ্ছা নয়॥ তার দুঃখ দেখি তার সেবকাদি গণ। তোমাকে জানাইল যাতে অনন্য শরণ॥ সেই শুদ্ধ ভক্ত তোমা ভজে তোমা লাগি। আপনার সুখ দুঃখ হয় ভোগ ভাগী॥ তোমা অনুকম্পা চাহে ভজে অনুক্ষণ। অচিরাতে মিলে তারে তোমার চরণ॥ [illegible] ॥ [illegible] ॥ তথাহি শ্রীমদ্ভাগবতে দশমস্কন্ধে চতুর্দ্দশাধ্যায়ে অষ্টম শ্লোকে শ্রীকৃষ্ণং প্রতি ব্রহ্ম বাক্যং। তত্তেহনুকম্পাং সুসমীক্ষমাণো

কদাভবিষ্যতি। সুষ্ঠুসাকুণ্ঠলোনেক্ষামানঃ। কথবাসনাসানঃ। যদাভবিষ্যতি। আত্মকৃতং সাজ্জিতং বিপাকং কর্ম্মফলং। অনাসক্তঃ সন্‌ভুঞ্জানত্রবসন্‌। তত্বাপ্তপুত্তিঃ। নলোবাক্‌পরীরৈঃ

ভুঞ্জান এবাত্ম কৃতং বিপাকং। তত্বাপ্তপুর্ত্তি র্ব্বিদধন্নমস্তে, জীবেতয়ো মুক্তি পদে সদায়ভাক্‌॥ ২ ॥ ঌ ॥ ঌ ॥ তুমি বসি রহ কেনে যাবে আলাননাথ। কেহ তোমা না শুনাবে বিষয়ীর বাত॥ যদি বা তোমার তারে রাখিতে হয় মন। আজি যে রাখিলে সেই করিবে রক্ষণ॥ এত বলি কাশীমিশ্র গেলা স্বমন্দিরে। মধ্যাহ্নে প্রতাপরুদ্র আইল তার ঘরে॥ প্রতাপরুদ্রের এক আছয়ে নিয়মে। যত দিন রহে তিহঁ শ্রীপুরুষোত্তমে॥ নিত্য আসি করে মিশ্রের পাদ সম্বাহন। জগন্নাথ সেবার করে ভিয়ান শ্রবণ॥ রাজা মিশ্রের চরণ চাপিতে লাগিলা। তবে মিশ্র তারে কিছু ভঙ্গিতে কহিলা॥ দেব শুন আর এক অপরূপ বাত। মহাপ্রভু ক্ষেত্র ছাড়ি যান আলাননাথ॥ শুনি রাজা দুঃখী হৈলা পুছিলেন কারণ। তবে মিশ্র কহে তারে সব বিবরণ॥ গোপীনাথ পট্টনায়কে চাঙ্গে চড়াইলা। তার সেবক আসি প্রভুকে কহিলা॥ শুনিয়া ক্ষোভিত হৈল মহাপ্রভুর মন। ক্রোধে গোপীনাথে কৈল বহুত ভর্ৎসন॥ অজিতে-ন্দ্রিয় হঞা করে রাজ বিষয়। নানা অসৎপথে করে রাজ দ্রব্য ব্যয়॥ ব্রহ্মস্ব অধিক এই হয় রাজধন। তাহা হরি ভোগ করে মহাপাপী জন॥ রাজার বর্ত্তন খায় আর চুরি করে। রাজদণ্ড্য হয় সেই শাস্ত্রের বিচারে॥ নিজ কৌড়ি মাগে রাজা নাহিক করে দণ্ড। রাজা মহা ধার্ম্মিক এই পাপী ভণ্ড॥ রাজ কড়ি না দেই আমাকে ফুকারে। এই মহাদুঃখ ইহা কে সহিতে পারে॥ আলাননাথ যাই তাহা নিশ্চিন্তে রহিব। বিষয়ীর ভাল মন্দ বার্ত্তা না শুনিব॥ এত শুনি কহে রাজা পাঞা মনে ব্যথা। সব দ্রব্য ছাড়ঁ যদি প্রভু রহে এথা॥ এক ক্ষণ প্রভুর যদি পাইয়ে দর্শন। কোটি চিন্তামণি লাভ নহে তার সম॥ কোন ছার পদার্থ এই দুই লক্ষ কাহন। প্রাণ রাজ্য করো প্রভু পদে নির্মঞ্ছন॥ মিশ্র কহে কৌড়ি ছাড়িবে নহে প্রভুর মন। তারা দুঃখ পায়

করুণৈঃ। তেভ্যোভাঃ নমইতি। বিষ্ণুন্‌কুর্ব্বন্‌সনযোজনঃ জীবেতশরীরং রক্ষতি। মুক্তিপদেদায়গোবিন্দেদায়ভাকঋণদাতাভবতিসঃ স্বমেবঋণদায়িকভবসীত্যর্থঃ॥ ২ ॥ ঌ । ঌ ॥

এই না যায় সহন ॥ রাজা কহে তারে আমি দুঃখ নাহি দিয়ে। চাঙ্গে চড়া খড্গে ডারা আমি না জানিয়ে। পুরুষোত্তম জানারে তিঁহ কৈল পরিহাস। সেই জানা তাহারে দেখাইল মিথ্যা ত্রাস ॥ তুমি যাহ প্রভুরে রাখহ যত্ন করি। এই যুক্তি তাহারে ছাড়িনু সব কৌড়ি ॥ মিশ্র কহে কৌড়ি ছাড়িবে নহে প্রভুর মনে। কৌড়ি ছাড়িলে প্রভু কদাচিৎ সুখ মানে ॥ রাজা কহে কৌড়ি ছাড়ি ইহা না কহিবা। সহজে মোর প্রিয় তারা ইহা জানাইবা ॥ ভবানন্দ রায় আমার পূজ্য গর্ব্বিত। তার পুত্রগণে আমার সহজেই প্রীত ॥ এত বলি মিশ্রে নমস্করি ঘরে গেলা। গোপীনাথে বড় জানা ডাকিয়া আনিলা ॥ রাজা কহে সব কৌড়ি তোমারে ছাড়িল। সেই মাল জাঠ্যা পাঠ

তোমায় বিষয় দিল। আর বার ঐছে না খাইহ রাজধন। আজি হৈতে দিল তোমায় দ্বিগুণ বর্ত্তন ॥ এত বলি নেতধটী তারে পরাইল। প্রভু আজ্ঞা লঞা যাহ বিদায় তোমা দিল ॥ পরমার্থে প্রভুর কৃপা সেহ বহু দুরে। অনন্ত তাহার ফল কে বলিতে পারে ॥ রাজ্য বিষয় ফল এই কৃপার আভাসে। তাহার গণনা করো মনে নাহি আইসে ॥ কাহা চাঙ্গে চড়াইয়া লয় ধন প্রাণ। কাহা সব ছাড়ি সেই রাজ্যাদিক দান ॥ কাহা সর্ব্বস্ব বেচি লেয় দেয়া না যায় কৌড়ি। কাহা দ্বিগুণ বর্ত্তন পরায় নেতধড়ি ॥ প্রভুর ইচ্ছা নাহি তারে কৌড়ি ছাড়াইব। দ্বিগুণ বর্ত্তন করি পুনঃ বিষয় দিব ॥ তথাপি তার সেবক আসি কৈল নিবেদন। তাতে ক্ষুব্ধ হৈল যবে মহাপ্রভুর মন ॥ বিষয় সুখ দিতে প্রভুর নাহি মনো বল। নিবেদনের প্রভাবে তবু ফলে এত ফল ॥ ৫১

কে কহিতে পারে গৌরের আশ্চর্য্য স্বভাব। ব্রহ্মা শিব আদি যার না পায় অন্তর্ভাব ॥ এথা কাশীমিশ্র আসি প্রভুর চরণে। রাজার চরিত্র সব কৈল নিবেদনে ॥ প্রভু কহে কাশীমিশ্র কি তুমি করিলা। রাজ প্রতিগ্রহ তুমি আমা করাইলা ॥ মিশ্র কহে শুন প্রভু রাজার বচনে। অকপটে রাজা এই কৈল নিবেদনে ॥ প্রভু যেন নাহি জানে আমার লাগিয়া। দুই লক্ষ কাহন কৌড়ি দিলেক ছাড়িয়া ॥ ভবানন্দের পুত্র সব মোর প্রিয়তম। ইহা সবাকারে আমি দেখো আত্ম সম ॥ অতএব যাহা যাহা দেঞ অধিকার। খায় পিয়ে লুটে বিলায় না করে বিচার ॥ রাজ মহীন্দার রাজা কৈল রাম রায়। যে খাইল যেবা দিল নাহি লেখা দায় ॥ গোপীনাথ এই মত বিষয় করিয়া।

দুই চারি লক্ষ কাহন রহে ত খাইয়া॥ কিছু দেয় কিছু না দেয় না করে বিচার। আমা সহিত অপ্রীত দুঃখ পাইল এইবার॥ আমা এত কৈল ইহা বুঝিঞা নাহি জানে। ভবানন্দের পুত্র সব আত্ম করি মানে॥ তাহা লাগি দ্রব্য ছাড়ি ইহা মতিমানে। সহজেই মোর প্রীতি হয় তাহা সনে॥ শুনিয়া রাজার বিনয় প্রভুর আনন্দ। হেনকালে আইল তথা রায় ভবানন্দ॥ পঞ্চ পুত্র সহ আসি পড়িলা চরণে। উঠাইয়া প্রভু তারে কৈল আলিঙ্গনে॥ রামানন্দ রায় আদি সবাই মিলিলা। ভবানন্দ রায় তবে বলিতে লাগিলা॥ তোমার কিঙ্কর এই সব মোর কুল। এ বিপদে রাখি প্রভু পুনঃ দিলে মূল॥ ভক্তবৎসল এবে প্রকট করিলে। পূর্ব্বে যেন পঞ্চ পাণ্ডব বিপদে তারিলে॥

নেতধটী মাথে গোপীনাথ চরণে পড়িলা। রাজার বৃত্তান্ত কৃপা সকলি কহিলা॥ বাকী কৌড়ি বাদ দ্বিগুণ বর্ত্তন করিল॥ পুনঃ বিষয় দিয়া নেতধটী পরাইল॥ কাহা চাঙ্গের উপরে সেই মরণ প্রমাদ। কাহা নেতধটী পুনঃ এ সব প্রসাদ॥ চাঙ্গের উপরে তোমার চরণ ধ্যান কৈল। চরণ স্মরণ প্রভাবে এই ফল পাইল॥ লোকে চমৎকার মোর এ সব দেখিয়া॥ প্রশংসে তোমার কৃপা মহিমা গাইয়া॥ কিন্তু তোমা স্মরণে নহে এই মুখ্য ফল। ফলাভাস এই যাতে বিষয় চঞ্চল॥ রামরায়ে বাণীনাথে কৈল নির্ব্বিষয়। সে কৃপা আমাতে নাহি যাতে ঐছে হয়॥ শুদ্ধ কৃপা কর গোসাঞি ঘুচাহ বিষয়। নির্ব্বিণ্ণ হইনু মোতে বিষয় না হয়॥ প্রভু কহে সন্ন্যাসী যবে হবে পঞ্চ জন। কুটুম্ব বাহুল্য তোমার কে করে ভরণ॥ মহা বিষয় কর কিবা বিরক্ত উদাস।

জন্মে জন্মে তুমি পঞ্চ মোর নিজ দাস॥ কিন্তু মোর করিহ এক আজ্ঞা পালন। ব্যয় না করিহ কিছু রাজার মূল ধন॥ রাজার মূল ধন দিয়া যে কিছু লভ্য হয়। সেই ধন করিহ নানা ধর্ম্মে কর্ম্মে ব্যয়॥ অসদ্ব্যয় না করিহ যাতে দুই লোক যায়। এত বলি সবাকারে দিলেন বিদায়॥ রায়ের ঘরে প্রভুর কৃপা বিবর্ত্ত কহিল। ভক্ত বাৎসল্য গুণ যাতে ব্যক্ত হৈল॥ সবায় আলিঙ্গিয়া বিদায় যবে দিলা। হরিধ্বনি করি সব ভক্ত উঠি গেলা॥ প্রভুর কৃপা দেখি সবার হৈল চমৎকার। তাহারা বুঝিতে নারে প্রভুর ব্যবহার॥ তারা সবে যদি কৃপা করিতে সাধিল। আমা হৈতে কিছু নহে প্রভু তবে কৈল॥ গোপীনাথের নিন্দা আর আপন নির্ব্বেদ। এই মাত্র কহি ইহার না বুঝিল

ইত্যন্ত্যখণ্ডে নবমপরিচ্ছেদঃ ॥ ৯ ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥



ভেদ ॥ কাশীমিশ্র না সাধি রাজারে না সাধিল। উদ্যোগ বিনা এত দূর ফল দিল ॥ চৈতন্য চরিত্র এই পরম গম্ভীর। সেই বুঝে তাঁর পদে যার মন ধীর ॥ যেই ইহা শুনে প্রভুর বাৎসল্য প্রকাশ। প্রেমভক্তি পায় তার বিপদ হয় নাশ ॥ শ্রীরূপ রঘুনাথ পদে যার আশ। চৈতন্যচরিতামৃত কহে কৃষ্ণদাস ॥ ॥ * ॥ ইতি শ্রীচৈতন্যচরিতামৃতে অন্ত্যখণ্ডে গোপীনাথ পট্টনায়কোদ্ধার নাম নবমঃ পরিচ্ছেদঃ ॥ ৯ ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥

গ্রন্থকারস্য। বন্দে শ্রীকৃষ্ণ চৈতন্যং ভক্তানুগ্রহকারকং। যেন কেনাপি সন্তুষ্টং ভক্ত দত্তেন শ্রদ্ধয়া ॥ ১ ॥ * ॥ * জয় জয় গৌরচন্দ্র জয় নিত্যানন্দ। জয়াদ্বৈতচন্দ্র জয় গৌর ভক্ত বৃন্দ ॥ বর্ষান্তরে সব ভক্ত প্রভুরে দেখিতে। পরম আনন্দে সবে নীলাচল যাইতে ॥ অদ্বৈত আচার্য্য গোসাঞি সর্ব্ব অগ্রগণ্য। আচার্য্যরত্ন আচার্য্যনিধি শ্রীবাস আদি ধন্য ॥ যদ্যপি প্রভুর আজ্ঞা গৌড়ে রহিতে। তথাপি নিত্যানন্দ প্রেমে চলিলা দেখিতে ॥ অনুরাগের লক্ষণ এই বিধি নাহি মানে। তাঁর আজ্ঞা ভাঙ্গি তাঁর সঙ্গের কারণে ॥ রাসে রৈছে ঘর যাইতে গোপীরে আজ্ঞা দিলা। তাঁর আজ্ঞা ভাঙ্গি তাঁর সঙ্গে সে রহিলা ॥ আজ্ঞা পালনে কৃষ্ণের যৈছে পরিতোষ। প্রেমে আজ্ঞা ভাঙ্গিলে হয় কোটি সুখ পোষ ॥ বাসুদেব দত্ত মুরারি গঙ্গাদাস। শ্রীমান সেন শ্রীমান পণ্ডিত অকিঞ্চন কৃষ্ণদাস ॥ মুরারি গরুড় পণ্ডিত বুদ্ধিমন্ত খান। সঞ্জয় পুরুষোত্তম পণ্ডিত ভগবান ॥ শুক্লাম্বর নৃসিংহানন্দ আর যত জন। সবাই চলিলা নাম না যায় লিখন ॥ কুলীনগ্রামী খণ্ডবাসী মিলিলা আসিয়া। শিবানন্দ সেন আইলা সবারে লইয়া ॥ রাঘব পণ্ডিত চলে ঝালি সাজাইয়া। দময়ন্তী যত দ্রব্য দিয়াছে করিয়া ॥ নানা অপূর্ব্ব ভক্ষ্য দ্রব্য প্রভুর যোগ্য ভোগ। বৎসরেক প্রভু যাহা করে উপযোগ ॥ আম্র ৫২

কশিতি ॥ অহংকৃষ্ণচৈতন্যাখ্যং বন্দে কথম্ভূতং। ভক্তানুগ্রহকারকং ভক্তানামনুগ্রহং কর্ত্তুং শীলং যস্য তং। যেনকেনাপিপ্রকারেণশ্রদ্ধয়াকরণভূতয়াভক্তদত্তেনবস্তুনাসন্তুষ্টং সন্তোষিতং ॥ ১ ॥

দীঘল তার হাত পাঁচ সাত। এক হস্ত পদ তার তিন তিন হাত। অস্থি সন্ধি ছুটি চর্ম্ম করে নড়বড়ে। তাহা দেখি প্রাণ কার নাহি রহে ধড়ে ॥ মড়া রূপ ধরি রহে উত্তান নয়ন। কভু গোঁ গোঁ করে কভু দেখি অচেতন ॥ সাক্ষাৎ দেখেছ মোরে পাইল সেই ভূত। মো মৈলে মোর কৈছে জীবে স্ত্রী পুত্র॥ সেইত ভূতের কথা কহন না যায়। ওঝা ঠাঞি যাইছ যদি সে ভূত ছাড়ায় ॥ একা রাত্রো বুলি মৎস্য মারিয়ে নির্জ্জনে। ভূত প্রেত আমায় না লাগে নৃসিংহ স্মরণে ॥ এই ভূত নৃসিংহ নামে চাপয়ে দ্বিগুণে। তাহার আকার দেখিতে ভয় লাগে মনে ॥ ওথা না যাইহ আমি নিষেধি তোমারে। তাঁহা গেলে সেইত লাগিব সবারে ॥ এত শুনি স্বরূপ গোসাঞি সব তত্ত্ব জানি।

জালিয়াকে কিছু কয় সুমধুর বাণী ॥ আমি বড় ওঝা জানি ভূত ছাড়াইতে। মন্ত্র পড়ি শ্রীহস্ত দিল তাহার মাথাতে ॥ তিন চাপড় মারি কহে ভূত পালা-
ইল। ভয় না পাইহ বলি সুস্থির করিল ॥ একে প্রেম আরে সভয় দ্বিগুণ অস্থির। ভয় অংশ গেল সেই হৈল কিছু ধীর ॥ স্বরূপ কহে যারে তুমি কর ভূত
জ্ঞান। ভূত নহে তেঁহ কৃষ্ণ চৈতন্য ভগবান ॥ প্রেমাবেশে পড়িল তিঁহ সমুদ্রের জলে। তাঁরে তুমি উঠাইলে আপনার জালে ॥ তাঁর স্পর্শে হৈল ৮০
তোমার কৃষ্ণ প্রেমোদয়। ভূত প্রেত জ্ঞানে তোমার হৈল মহা ভয় ॥ এবে ভয় গেল তোমার মন হৈল স্থিরে। কাঁহা তাঁহারে উঠাঞাছ দেখাহ
আমারে ॥ জালিয়া কহে প্রভুকে দেখিয়াছোঁ বার বার। তিঁহ নহে এই অতি বিকৃতি আকার ॥ স্বরূপ কহে তাঁর হয় প্রেমের বিকার। অস্থি সন্ধি

ছাড়ে হয় অতি দীর্ঘাকার ॥ শুনি সেই জালিয়া আনন্দিত হৈল। সবা লঞা গেলা মহাপ্রভু দেখাইল ॥ ভূমিতে পড়িয়া আছে দীর্ঘ সব কায়। জলে শ্বেত তনু বালু লাগিয়াছে গায় ॥ অতি দীর্ঘ শিথিল তনু চর্ম্ম নটকায়। দূর পথ উঠাইয়া আনন না যায় ॥ আর্দ্র কৌপীন দূর করি শুষ্ক পরাইয়া। বহির্বাসে শোয়াইল বালুকা ছাড়াইয়া ॥ সবে মেলি উচ্চ করি করে সংকীর্ত্তনে। উচ্চ করি কৃষ্ণ নাম কহে প্রভুর কানে ॥ কথোক্ষণে প্রভু কানে শব্দ পরশিল। হুঙ্কার করিয়া প্রভু তবহি উঠিল ॥ উঠিতেই অস্থি সব লাগিল নিজ স্থানে। অর্দ্ধ বাহ্য ইতি উতি করে দরশনে ॥ তিন দশায় মহাপ্রভু রহে সর্ব্বকাল। অন্তর্দ্দশা বাহ্যদশা অর্দ্ধবাহ্য আর ॥ অন্তর্দ্দশার কিছু ঘোর কিছু বাহ্য জ্ঞান।

সেই দশা কহে ভক্ত অর্দ্ধ বাহ্য নাম ॥ অর্দ্ধ বাহ্যে কহে প্রভু প্রলাপ বচনে। আকারে করেন প্রভু শুনে ভক্তগণে ॥ কালিন্দী দেখিয়ে আমি গেলাঙ বৃন্দাবন। দেখি জলক্রীড়া করে ব্রজেন্দ্র নন্দন ॥ রাধিকাদি গোপীগণ সঙ্গে এক মেলি। যমুনার জলে মহা রঙ্গে করে কেলি ॥ তীরে রহি দেখি আমি সখীগণ সঙ্গে। এক সখী সখীগণে দেখায় সে রঙ্গে ॥ * ॥ যথারাগঃ। পট্ট বস্ত্র অলঙ্কারে, সমর্পিয়া সখী করে, সূক্ষ্ম শুক্ল বস্ত্র পরিধান। কৃষ্ণ লঞা কান্তাগণ, কৈলা জলাবগাহন, জল কেলি রচিলা সুঠান ॥ সখি হে দেখ কৃষ্ণের জলকেলি রঙ্গে। কৃষ্ণ মত্ত করিবর, চঞ্চল করপুষ্কর, গোপীগণ করি নিজ সঙ্গে ॥ ধ্রু ॥ আরম্ভিল জলকেলি, অন্যোন্যে জল ফেলাফেলি,

হুড়াহুড়ি বর্ষে জলাধার। সবে জয় পরাজয়, নাহি কিছু নিশ্চয়, জল যুদ্ধ বাড়িল অপার ॥ বর্ষে স্থির তড়িদ্ঘন, সিঞ্চে শ্যাম নবঘন, ঘন বর্ষে তড়িত উপরে। সখীগণের নয়ন, তৃষিত চাতকীগণ, সেই অমৃত সুখে পান করে ॥ প্রথমে যুদ্ধ জলাজলি, তবে যুদ্ধ করাকরি, তার পাছে যুদ্ধ মুখামুখি। তবে যুদ্ধ হৃদাহৃদি, তবে হৈল বাদাবাদি, তবে হৈল যুদ্ধ নখানখি ॥ সহস্র কর জল সেকে, সহস্র নেত্রে গোপী দেখে, সহস্র পাদ নিকটে গমনে। সহস্র মুখ চুম্বনে, সহস্র বপু সঙ্গমে, গোপী নর্ম্ম শুনে সহস্র কানে ॥ কৃষ্ণ রাধা লঞা বলে, গেলা কণ্ঠদঘ্ন জলে, ছাড়ি তাহাঁ যাহাঁ অগাধ পানী। তিঁহো কৃষ্ণ কণ্ঠ ধরি, ভাসে জলের উপরি, গজোৎখাতে যৈছে কমলিনী ॥ যত গোপ সুন্দরী, কৃষ্ণ তত রূপ ধরি, সবার বস্ত্র করিল হরণে। যমুনা জল নির্ম্মল, অঙ্গ করে

ঝলমল, সুখে কৃষ্ণ করে দরশনে ॥ পদ্মিনী লতা সখী চয়, কৈল কারো সহায়, তার হস্তে পদ্ম সমর্পিল। কেহ মুক্তকেশ পাশ, আগে কৈল অধো বাস, হস্তে কেহ কঞ্চলি করিল ॥ কৃষ্ণের কলহ রাধা সনে, গোপীগণ সেইক্ষণে, হেমাব্জ বন গেলা লুকাইতে। আকণ্ঠ বপু জলে পৈশে, মুখ মাত্র জলে ভাসে, পদ্ম মুখে না পারি চিনিতে ॥ এথা কৃষ্ণ রাধা সনে, কৈল যে আছিল মনে, গোপীগণ অন্বেষিতে গেলা। তবে রাধা সূক্ষ্ম মতি, জানিয়া সখীর স্থিতি, সখী মধ্যে আসিয়া মিলিলা ॥ যত হেমাব্জ জলে ভাসে, তত নীলাব্জ তার পাশে, আসি আসি করয়ে মিলন। নীলাব্জ হেমাব্জ ঠেকে, যুদ্ধ হয় প্রত্যেকে, কৌতুকে দেখে তীরে গোপীগণ ॥ চক্রবাক মণ্ডল,

পৃথক পৃথক যুগল, জল হৈতে করিল উদ্গম। উঠিল পদ্ম মণ্ডল, পৃথক পৃথক যুগল, চক্রবাকে কৈল আচ্ছাদন॥ উঠিল বহু রক্তোৎপল, পৃথক পৃথক যুগল, পদ্মগণের কৈল নিবারণ। পদ্ম চাহে লুঠিনিতে, উৎপল চাহে রাখিতে, চক্রবাক লাগি দুঁহার রণ॥ পদ্মোৎপল অচেতন, চক্রবাক সচেতন, চক্রবাক পদ্ম আস্বাদয়। ইহা দুহাঁর উলটা স্থিতি, ধর্ম্ম হৈল বিপরীতি, কৃষ্ণের রাজ্যে ঐছে ন্যায় হয়॥ মিত্রের মিত্র সহবাসী, চক্রবাকে লুঠে আসি, কৃষ্ণের রাজ্যে ঐছে ব্যবহার। অপরিচিত শত্রু মিত্র, রাখে উৎপল এ বড় চিত্র, এ বড় বিরোধ অলঙ্কার॥ অতিশয় উক্তি বাস, দুই অলঙ্কার প্রকাশ, করি কৃষ্ণ প্রকট দেখাইল। যাহা করি আস্বাদন, আনন্দিত মোর মন,



নেত্র কর্ণ যুগ জুড়াইল॥ ঐছে বিচিত্র ক্রীড়া করি, তীরে আইলা শ্রীহরি, সঙ্গে লঞা সব কান্তাগণ। গন্ধ তৈল মর্দ্দন, আমলকী উদ্বর্ত্তন, সেবা করে তীরে সখিগণ॥ পুনরপি কৈল স্নান, শুষ্ক বস্ত্র পরিধান, রত্ন মন্দিরে কৈল আগমন। বৃন্দা কৃত সম্ভার, গন্ধ পুষ্প অলঙ্কার, বন্য বেশ করিল রচন॥ বৃন্দাবনে তরুলতা, অদ্ভুত তাহার কথা, বারো মাস ধরে ফুল ফল। বৃন্দাবনে দেবীগণ, কুঞ্জে দাসী যত জন, ফল পাড়ি আনিয়া সকল॥ উত্তম সংস্কার করি, বড় বড় থালী ভরি, রত্ন মন্দিরে পিণ্ডার উপরে। ভক্ষণের ক্রম করি, ধরিয়াছে সারি সারি, আগে আসন বসিবার তরে॥ এক নারিকেল নানা জাতি, এক আম্র নানা ভাতি, কলা কোলি বিবিধ প্রকার। পনস খর্জ্জুর কমলা, নারঙ্গ জাম সম তারা, দ্রাক্ষা বাদাম মেওয়া যত আর॥ খরমুজা ক্ষীরিণি



তাল, কেশর পানীফল, মৃণাল বিল্ব পীলু দাড়িম্বাদি যত। কোন দেশে কার খ্যাতি, বৃন্দাবনে সব প্রাপ্তি, সহস্র জাতি লেখা যায় কত॥ গঙ্গাজল অমৃত কেলি, পীযূষ গ্রন্থি কর্পূর কেলি, সরপূপী অমৃত পদ্ম চিনি। খণ্ডক্ষীরিসার বৃক্ষ, ঘরে করি নানা ভক্ষ, রাধা যাহা কৃষ্ণ লাগি আনি॥ ভক্ষ্যের পরিপাটী দেখি, কৃষ্ণ হৈল মহা সুখী, বসি কৈল বন্য ভোজন। সঙ্গে লঞা সখিগণ, রাধা কৈল ভোজন, দুহেঁ কৈল মন্দিরে শয়ন॥ কেহ করে ব্যজন, কেহ পাদ সম্বাহন, কেহ করায় তাম্বূল ভক্ষণ। রাধা কৃষ্ণ নিদ্রা গেলা, সখিগণ শয়ন কৈলা, দেখি আমার সুখী হৈল মন॥ হেনকালে মোরে ধরি, মহা কোলাহল করি, তুমি সব ইহাঁ লঞা আইলা। কাহাঁ যমুনা বৃন্দাবন, কাহাঁ কৃষ্ণ

বদ্ধতমিতি ॥ তং শ্রীকৃষ্ণচৈতন্যমহং বন্দে। কীদৃশং মাতৃভক্তশিরোমণিং মাতৃভক্তানাং শিরোভূষণং। যঃ শ্রীকৃষ্ণচৈতন্যঃ প্রলপন্‌মুখসংঘর্ষী। মধূদ্যানেবৈশাখপূর্ণিমায়াং জগন্নাথবল্লভ

গোপীগণ, সে সুখে ভঙ্গ করাইলা ॥ ৯॥ এতেক কহিতে প্রভুর কেবল বাহ্য হৈল। স্বরূপ গোসাঞিকে দেখি তাহাকে পুছিল ॥ ইহাঁ কেনে তোমরা আমারে লঞা আইলা। স্বরূপ গোসাঞি তবে কহিতে লাগিলা ॥ যমুনার ভ্রমে তুমি সমুদ্রে পড়িলা। সমুদ্রের তরঙ্গে আসি এত দূর আইলা ॥ এই জালিয়া জালে করি তোমায় উঠাইলা। তোমার পরশে এই প্রেমে মত্ত হৈলা ॥ সব রাত্রি সবে বেড়াই তোমারে অন্বেষিয়া। জালিয়ার মুখে শুনি পাইল আসিয়া ॥ তুমি মূর্চ্ছা ছলে বৃন্দাবনে দেখ ক্রীড়া। তোমার মূর্চ্ছা দেখি সবে মনে পায় পীড়া ॥ কৃষ্ণনাম লৈতে তোমার অর্দ্ধ বাহ্য হৈল। তাথে যে প্রলাপ কৈলে তাহা যেন শুনিল ॥ প্রভু কহে স্বপ্নে দেখি গেলাম বৃন্দাবনে। দেখি কৃষ্ণ রাস করেন গোপীগণ সঙ্গে ॥ জলক্রীড়া করি কৈল বন্য ভোজনে। দেখি আমি প্রলাপ কৈল হেন লয় মনে ॥ তবে স্বরূপ গোসাঞি তাঁরে স্নান করাইয়া। প্রভু লঞা ঘর আইলা আনন্দিত হঞা ॥ এইত কহিল প্রভুর সমুদ্র পতন। ইহা যেই শুনে পায় চৈতন্য চরণ ॥ শ্রীরূপরঘুনাথ পদে যার আশ। চৈতন্যচরিতামৃত কহে কৃষ্ণদাস। ইতি শ্রীচৈতন্যচরিতামৃতে অন্ত্যখণ্ডে সমুদ্র পতনং নাম অষ্টাদশঃ পরিচ্ছেদঃ ॥ ১৮ ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥
গ্রন্থকারস্য। বন্দে তং কৃষ্ণ চৈতন্যং মাতৃভক্ত শিরোমণিং। প্রলপ্য মুখ সংঘর্ষী মধূদ্যানে ললাসয়ঃ ॥ ১ ॥ * ॥ * ॥ জয় জয় শ্রীচৈতন্য জয় নিত্যানন্দ। জয়াদ্বৈতচন্দ্র জয় গৌর ভক্ত বৃন্দ ॥ এইমতে মহাপ্রভু কৃষ্ণ প্রেমাবেশে। উন্মাদ প্রলাপ করে রাত্রি দিবসে ॥ প্রভুর অত্যন্ত প্রিয় পণ্ডিত জগদানন্দ। যাহার চরিত্রে প্রভু পায়েন আনন্দ ॥ প্রতি বৎসর প্রভু তারে পাঠান নদীয়াতে। বিচ্ছেদ দুঃখিতা জানি জননী

নাম কৃত্রিমবনেনলাসবিহরিতবান ॥ ১ ॥ * ॥ * ॥ কনককুলইতি ॥ হে সখি হে বিশাখে নন্দকুলচন্দ্রমাঃ নন্দনন্দনঃ কঙ্কুত্রনর্ম্মস্বেছিতশেখা চন্দ্রিকালঙ্কৃতিঃ ময়ূরপুচ্ছাদ্যেতি কস্তূরী

আশ্বাসিতে ॥ নদীয়া চলহ মাতাকে কহিয় নমস্কার। আমার নামে পাদ পদ্ম ধরিহ তাঁহার ॥ কহিয় তাঁহাকে তুমি করহ স্মরণ। নিত্য আসি আমি তোমার বন্দিয়ে চরণ ॥
যে দিনে তোমার ইচ্ছা করাইতে ভোজন। সে দিনে অবশ্য আমি করিয়ে ভক্ষণ ॥ তোমার সেবা ছাড়ি আমি করিল সন্ন্যাস। বাউল হইয়া আমি কৈল ধর্ম্ম নাশ ॥ এই অপ-
রাধ তুমি না লইহ আমার। তোমার অধীন আমি পুত্র সে তোমার ॥ নীলাচলে আছি আমি তোমার আজ্ঞাতে। যাবৎ জীব তাবৎ আমি নারিব ছাড়িতে ॥ গোপ লীলায়
পায় যেই প্রসাদ বসনে। মাতাকে পাঠান তাহা পুরীর বচনে ॥ জগন্নাথের উত্তম প্রসাদ আনিয়া যতনে। মাতাকে পৃথক পাঠায় আর ভক্তগণে ॥ মাতৃ ভক্ত গণের



প্রভু হয় শিরোমণি। সন্ন্যাস করিয়া সদা সেবেন জননী ॥ জগদানন্দ নদীয়াতে গিয়া মাতাকে মিলিলা। প্রভুর যত নিবেদন সকল কহিলা ॥
আচার্য্যাদি ভক্তগণে মিলিলা প্রসাদ দিয়া। মাতা ঠাঞি আজ্ঞা নৈল মাসেক রহিয়া ॥ আচার্য্যের ঠাঞি গিয়া আজ্ঞা মাগিল। আচার্য্য গোসাঞি প্রভুকে
সন্দেশ কহিল ॥ তরজা প্রহেলী আচার্য্য কহে ঠারে ঠোরে। প্রভু মাত্র বুঝে কেহ বুঝিতে না পারে ॥ প্রভুকে কহিয় আমার কোটি নমস্কার। এই নিবে-
দন তাঁর চরণে আমার ॥ বাউলকে কহিয় লোক হইল আউল ॥ বাউলকে কহিয় হাটে না বিকায় চাউল ॥ বাউলকে কহিয় কাযে নাহিক আউল।
বাউলকে কহিয় ইহা কহিয়াছে বাউল ॥ এত শুনি জগদানন্দ হাসিতে লাগিলা। নীলাচলে আসি তবে প্রভুকে কহিলা ॥ তরজা শুনি মহাপ্রভু ঈষৎ হা-



সিলা। তার যেই আজ্ঞা বলি মৌন করিলা ॥ জানিয়া স্বরূপ গোসাঁই প্রভুকে পুছিল। এই তরজার অর্থ বুঝিতে নারিল ॥ প্রভু কহে আচার্য্য হয় পূজক প্রবল। আগম শাস্ত্রের
বিধি বিধানে কুশল ॥ উপাসনা লাগি দেবের করে আবাহন। পূজা লাগি কথোক কাল করে নিরোধন ॥ পূজা নির্বাহন হৈল পাছে করে বিসর্জন। তরজার না জানি
অর্থ কিবা তার মন ॥ মহাযোগেশ্বর আচার্য্য তরজাতে সমর্থ। আমিহ বুঝিতে নারি তরজার অর্থ ॥ শুনিয়া বিস্মিত হৈলা সব ভক্তগণ। স্বরূপ গোসাঞি কিছু হইলা
বিমন ॥ সেই দিন হৈতে প্রভুর আর দশা হৈল। কৃষ্ণের বিরহ দশা দ্বিগুণ বাড়িল ॥ উন্মাদ প্রলাপ চেষ্টা করে রাত্রি দিনে। রাধা ভাবাবেশে বিরহ বাড়ে অনুক্ষণে ॥ আচ-

নন্দমুরলীরবঃ কুত্রাস্থায়ঃ । ভো হে সখিসুরেন্দ্রনীলদ্যুতিঃ ইন্দ্রনীলমণিকান্তিকঃকুত্র । রাসরসতাণ্ডবীরাসরসনর্ত্তনশীলকঃকুত্র । হে সখি জীবরক্ষৌষধীঃ মম প্রাণরক্ষায়ুষৌষধীঃ কুত্রাকথয় ।

স্থিতে স্ফুরে কৃষ্ণ মথুরা গমন । উদ্ঘূর্ণা দশা হৈল উন্মাদ লক্ষণ ॥ রামানন্দের গলা ধরি করেন প্রলাপন । স্বরূপে পুছেন জানি নিজ সখিগণ ॥ পূর্ব্বে যেন বিশাখাকে রাধিকে পুছিলা । সেই শ্লোক পড়ি প্রলাপ করিতে লাগিলা ॥ * ॥ তথাহি ললিত মাধবে তৃতীয়াঙ্কে বিংশতি শ্লোকে বেশ রচনা গৃহজন বাক্যং । ক্বনন্দ কুলচন্দ্রমাঃ ক্বশিখি চন্দ্রিকালঙ্কৃতিঃ ক্বমন্দমুরলী রবঃ ক্বনুসুরেন্দ্র নীলদ্যুতিঃ । ক্বরাসরসতাণ্ডবী ক্বসখি জীব রক্ষৌষধির্নিধির্মম সুহৃত্তমঃ সবতহন্তহাধিগ্বিধিং ॥ ২ ॥ * ॥ * ॥ যথারাগঃ । ব্রজেন্দ্র কুল দুগ্ধ সিন্ধু, কৃষ্ণ তাহে পূর্ণ ইন্দু, জন্মি কৈল জগৎ উজোর । কান্ত্যামৃত যেবা পীয়ে, নিরন্তর পীয়া জিয়ে, ব্রজজনের নয়ন চকোর ॥ সখিহে কোথা কৃষ্ণ করাহ দরশন । ক্ষণেকে যাঁহার মুখ; না দেখিলে ফাটে বুক, শীঘ্র দেখাও না রহে জীবন ॥ ধ্রু ॥ এই ব্রজের রমণী, কামার্ক তপ্ত কুমুদিনী, নিজ করামৃত দিয়া দান । প্রফুল্লিত করে যেই, কাহাঁ মোর চন্দ্র সেই, দেখাও সখি রাখ মোর প্রাণ ॥ কাহাঁ সে চূড়ার ঠান, শিখীপিচ্ছের উড়ান, নব মেঘে যেন ইন্দ্র ধনু । পীতাম্বর তড়িদ্দ্যুতি, মুক্তা মালা বক পাঁতি; নবাম্বুদ জিনি শ্যাম তনু ॥ এক বার যার নয়নে লাগে, সদা তার হৃদয়ে জাগে, কৃষ্ণ তনু যেন আম্র আঠা । নারী মনে পশি যায়, যত্নে নাহি বাহিরায়; তনু নহে সেয়াকুলের কাঁটা ॥ জিনিয়া তমাল দ্যুতি, ইন্দ্র নীলসম কান্তি, যে কান্তিতে জগত মাতায় । শৃঙ্গার রস ছানি, তাতে চন্দ্র জ্যোৎস্না সানি, জানি বিধি নিরমিল তায় ॥ কাঁহা সে মুরলী ধ্বনি; নবাম্বুদ গর্জ্জিত জিনি, জগদাকর্ষে শ্রবণে যাহার । উঠি ধায় ব্রজজন, তৃষিত চাতকগণ, আসি পিয়ে কান্ত্যামৃতধার ॥ মোর সেই কলানিধি, প্রাণ রক্ষা মহৌষধি, সখি মোর তেঁহ সুহৃত্তম । দেহ জিয়ে তাহা বিনে, ধিক এই জীবনে, বিধি করে এত বিড়ম্বন ॥ যে জন জীতে নাহি চায়, তারে কেনে জিয়ায়,

হে ললিতে তবসুহৃত্তমঃ মমমকলানিধিঃ কুত্রাগামকথয় । হন্তবিষাদেহাইতিখেদে বিধিং বিধাতরং ধিগস্তু ॥ ২ ॥ * ॥ * ॥ * ॥ অহোইতি ॥ অহোবিধাতরঃ তব কচিদ্দয়া

নন্তবতিঃ প্রণয়েন মহাপ্রেমাকরণেনমৈত্র্যাস্বিত্রতয়াদেহিনঃ পরস্পরান্ সংযোজ্য সংযোজ্যৈবং কৃতার্থপুনস্তান্ দেহিনঃ অকৃতার্থান্ অপূরিতাশান্ বিযুনংক্ষীপৃথককুরুষ।" তেতববিচেষ্টিতং।

বিধি প্রতি উঠে ক্রোধ শোক। বিধিকে করে র্ভৎসন, কৃষ্ণে দেন ওলাহন, পড়ি ভাগবতের এক শ্লোক॥ * ॥ তথাহি শ্রীমদ্ভাগবতে দশমস্কন্ধে একোনচত্বারিংশাধ্যায়ে সপ্তদশ শ্লোকে বিধাতারং প্রতি গোপী বাক্যং। অহো বিধাতস্তবন কচিদ্দয়া, সংযোজ্য মৈত্র্যা প্রণয়েন দেহিনঃ। তাংশ্চা কৃতার্থান্ বিযুনঙ্ক্ষ্যপার্থকং বিচেষ্টিতং তেহর্ভক চেষ্টিতং যথা॥ ৩॥ * ॥ * ॥ অস্যার্থঃ। যথা রাগঃ। না জানি সপ্রেম মর্ম্ম, বার্থ করি সপরিশ্রম, তোর চেষ্টা বালক সমান। তোর যদি লাগি পাইয়ে, তবে তোরে শিক্ষা দিয়ে, এমন যেন না করিস বিধান॥ অহো বিধি তো বড় নিষ্ঠুর। অন্যোন্য দুর্ল্লভ জন, প্রেমে কর সম্মিলন, অকৃতার্থা কেনে করিস দূর॥ ধ্রু ॥ অরে বিধি অকরুণ, দেখাইয়া কৃষ্ণানন, নেত্র মন লোভাইলে মোর। ক্ষণেকে করিতে পান, কাড়ি নিলে অন্য স্থান, পাপ কৈলে দত্ত অপহার॥ অক্রূর করে তোর দোষ, আমায় কেন কর রোষ, ইহা যদি কর দুরাচার। তুঞি অক্রূর মুর্ত্তি ধরি, কৃষ্ণ নিলে চুরি করি, অন্যের নহে ঐছে ব্যবহার॥ আপনার কর্ম্ম দোষ, তোরে কিবা করি রোষ, তোয় আমায় সম্বন্ধ বিদূর। যে আমার প্রাণনাথ, একত্র রহি যার সাথ, সেই কৃষ্ণ হইলা নিষ্ঠুর॥ সব ত্যজি ভজি যারে, সেই আপন হাথে মারে, নারী বধে কৃষ্ণের নাহি ভয়। তার লাগি আমি মরি, উলটি না চাহে হরি, ক্ষণ মাত্র ভাঙ্গিল প্রণয়॥ কৃষ্ণেরে কেনে করি রোষ, আপন দুর্দ্দৈব দোষ, পাকিল মোর এই পাপ ফল। যে কৃষ্ণ মোর প্রেমাধীন, তারে কৈল উদাসীন, এই মোর অভাগ্য প্রবল॥ এই মত গৌর রায়, বিষাদে করে হায় হায়, হাহা কৃষ্ণ তুমি গেলে কতি। গোপী ভাব হৃদয়ে, তার বাক্য বিলাপয়ে, গোবিন্দ দামোদর মাধবেতি॥ তবে স্বরূপ রামরায়, করি নানা উপায়, মহাপ্রভুর করে আশ্বাসন। গায়েন সঙ্গল গীত, প্রভুর ফিরাইতে চিত, প্রভুর কিছু

অর্ভকস্যবালকস্য চেষ্টিতং মৃন্ময়ক্রীড়াদিকং যথা তদ্বদ্ভবতি। লিঙ্গভাগ্যমন্দমিতিধ্বনিতং॥ ৩ ॥ * ॥ * ॥ * । ইতীতি॥ উদ্ধবোমুনিঃ ভগবৎকথায়াং কৃতরোমাঞ্চরোমাঞ্চিতঃ

শ্রী চৈতন্যচরিতামৃত। অ।

৮৩

ভগবন্মন প্রণীয়মানঃ ভগবৎপ্রেমপ্রাপ্যমানঃ। বিনীতং বিদুরং অভ্যাচষ্টেত্যাদিষ্ঠিতবানেব। কথম্ভূতং বিদুরং সহস্রশীর্ষ্ণঃ অনন্তদেবস্যচরণোপধানং ইতিব্রুবাণং হে উদ্ধবস্থৈবভগবচ্চরণোপ-

স্থির হৈল মন ॥ * ॥ এই মত প্রলাপিতে অর্দ্ধ রাত্রি গেল। গম্ভীরাতে স্বরূপ গোসাঞি প্রভু শোয়াইল ॥ প্রভু শোয়াইয়া রামানন্দ গেলা ঘরে। স্বরূপ গোবিন্দ শুইলা গম্ভীরার দ্বারে ॥ প্রেমাবেশে মহাপ্রভু গর গর মন। নাম সংকীর্ত্তন করি করে জাগরণ ॥ বিরহে ব্যাকুল প্রভু উদ্বেগ উঠিলা। গম্ভীরা ভিতরে মুখ ঘর্ষিতে লাগিলা ॥ মুখে গণ্ডে নাকে ক্ষত হইল অপার। ভাবাবেশে না জানে প্রভু পড়ে রক্তধার ॥ সর্ব্ব রাত্রি করে ভাবে মুখ সংঘর্ষণ। গোঁ২ শব্দ করে স্বরূপ শুনিল তখন ॥ দীপ জ্বালি ঘর গেলা দেখি প্রভুর মুখ। স্বরূপ গোবিন্দ দুঁহার হৈল বড় দুঃখ ॥ প্রভুকে শয্যাতে আনি শয়ন করাইল। কাঁহা কৈলে এই তুমি স্বরূপ পুছিল ॥ প্রভু কহে উদ্বেগে ঘরে না পারি রহিতে। দ্বার চাহি ফিরি শীঘ্র বাহির হইতে ॥ দ্বার নাহি পাইয়া মুখ লাগে চারি ভিতে। ক্ষত হয় রক্ত পড়ে না পাই যাইতে ॥ উন্মাদ দশায় প্রভুর স্থির নহে মন। যেই করে যেই বোলে উন্মাদ লক্ষণ ॥ স্বরূপ গোসাঞি তবে চিন্তা পাইল মনে। ভক্তগণ লঞা বিচার কৈল আর দিনে ॥ সব ভক্ত মেলি তবে প্রভুরে সাধিল। শঙ্কর পণ্ডিত প্রভুর সঙ্গে শোয়াইল ॥ প্রভুর পাদ-তলে শঙ্কর করেন শয়ন। প্রভু তাঁর উপর করে পাদ প্রসারণ ॥ প্রভু পাদোপধান বুলি তাঁর নাম হৈল। পূর্ব্বে উদ্ধব যেন শ্রীশুক বর্ণিল ॥ * ॥ তথাহি শ্রীমদ্ভাগবতে তৃতীয় স্কন্ধে ত্রয়োদশাধ্যায়ে চতুর্থ শ্লোকে পরীক্ষিতং প্রতি শুক বাক্যং। ইতিব্রুবাণং বিদুরং বিনীতং সহস্রশীর্ষ্ণশ্চরণোপধানং। প্রহৃষ্ট-রোমা ভগবৎ কথায়াং প্রণীয়মানো মুনিরভ্যচষ্ট ॥ ৪ ॥ * ॥ * ॥ শঙ্কর করেন প্রভুর পাদ সম্বাহন। ঘুমাইয়া পড়েন তৈছে করেন শয়ন ॥ উঘাড় অঙ্গে পড়িয়া শঙ্কর নিদ্রা যায়। প্রভু উঠি আপন কাঁথা তাহারে জড়ায় ॥ নিরন্তর ঘুমায় শঙ্কর শীঘ্র চেতন। বসি পাদ চাপি করে রাত্রি জাগরণ।

ধানং নন্দনাখ্যানঃ ॥ ৪ ॥ ॥ * ॥ * ॥ সক্ষীলোক্তি। শ্রীগৌরাঙ্গঃ স্বনন্দেউদ্ধয়নলন মাংসমস্তি। স্বকীয়স্য নিজস্য প্রাণার্দ্ধ মদাদৃশ্য প্রাণইত্তিয়া বিদুরায়া শ্রৌতস্য ব্রজস্য বিরহাৎদর্শনাৎ

উন্মাদোমহাভাবাত্যুদয়াৎসততং প্রলাপয়ন্প্রলাপাৎবিকলধীর্ব্বুদ্ধিঃ ভিত্তৌশ্রীচীরেশশ্বস্নিরন্তরং বদনবিধুবদনচন্দ্রঘর্ষেণক্ষতঃ অথরুধিরং দধৎধৃতবান্। মহাবিরহিণী শ্রীরাধিকামহাভাবোম্মামহা-

তাহার ভয়ে নারে প্রভু বাহির যাইতে। তার ভয়ে নারে ভিত্তে মুখাব্জ ঘষিতে॥ এই লীলা মহাপ্রভুর রঘুনাথ দাস। চৈতন্যস্তব কল্পবৃক্ষে করিয়াছে প্রকাশ॥ * ॥ তথাহি স্তবাবল্যাং চৈতন্যস্তব কল্পবৃক্ষে ষষ্ঠশ্লোকে রঘুনাথ দাস বাক্যং। স্বকীয়স্য প্রাণার্ব্বুদ সদৃশ গোষ্ঠস্য বিরহাৎ প্রলাপানুন্মাদাৎ সতত মতি কুর্ব্বন্ বিকলধীঃ। দধদ্ভিত্তৌ শশ্বদ্বদনবিধু ঘর্ষেণরুধিরং ক্ষতোত্থং গৌরাঙ্গো হৃদয় উদয়ন্মাং মদয়তি॥ * ॥ এইমত মহাপ্রভু রাত্রি দিবসে। প্রেমসিন্ধু মগ্ন রহে কভু ডুবে ভাসে॥ এককালে বৈশাখের পৌর্ণমাসী দিনে। রাত্রিকালে মহাপ্রভু চলিলা উদ্যানে॥ জগন্নাথবল্লভ নাম উদ্যান প্রধানে। প্রবেশ করিলা প্রভু লঞা ভক্তগণে॥ প্রফুল্লিত বৃক্ষ বল্লী যেন বৃন্দাবন। শুক শারী পিক ভৃঙ্গ করে আলাপন॥ পুষ্প গন্ধ লঞা বহে মলয় পবন। গুরু হঞা তরুলতা শিক্ষায় নাচন॥ পূর্ণচন্দ্র চন্দ্রিকায় পরম উজ্জ্বল। তরু লতাদি জ্যোৎস্নায় করে ঝলমল॥ ছয়ঋতুগণ যাহা বসন্ত প্রধান। দেখি আনন্দিত হৈল গৌর ভগবান॥ ললিত লবঙ্গ লতা পদ গাওয়াইয়া। নৃত্য করি বুলে প্রভু নিজগণ লঞা॥ প্রতি বৃক্ষ বল্লী ঐছে ভ্রমিতে ভ্রমিতে। অশোকের তলে কৃষ্ণ দেখে আচম্বিতে॥ কৃষ্ণ দেখি মহাপ্রভু ধাইয়া চলিলা। আগে দেখি হাসি কৃষ্ণ অন্তর্ধান হৈলা॥ আগে পাইল কৃষ্ণ তার পুনঃ হারাইয়া। ভূমিতে পড়িলা প্রভু মূর্চ্ছিত হইয়া॥ কৃষ্ণের অঙ্গ গন্ধে ভরিছে উদ্যানে। সেই গন্ধ পাইয়া প্রভু হৈল অচেতনে॥ নিরন্তর নাসায় পৈশে কৃষ্ণ পরিমল। গন্ধ আস্বাদিতে প্রভু হইলা পাগল॥ কৃষ্ণ গন্ধ লুব্ধ রাধা সখিকে যে কহিলা। সেই শ্লোক পড়ি প্রভু অর্থ করিলা॥ * ॥ * ॥ তথাহি গোবিন্দলীলামৃতে অষ্টম সর্গে ষষ্ঠ শ্লোকে বিশাখাং প্রতি শ্রীরাধিকা বাক্যং। কুরঙ্গমদজিদ্বপুঃ পরিমলোর্ম্মি কৃষ্ণাঙ্গকঃ, স্বকাম নলিনা-

মোহনবলিতিধনিতঃ॥ ৫ ॥ * ॥ * ॥ কুরঙ্গেতি॥ হে সখিবিশাখে মদনমোহনঃ মেমমনাসাস্পৃহাং তনোতিবিস্তারয়তি। সকশস্তুতঃ কুরঙ্গমদজিদ্বপুঃ পরিমলোর্ম্মিকৃষ্ণাঙ্গকঃ। স্বমন

কস্তুরীগৌরজাতিরিক্ত শরীরস্তুসাপরিমলগন্ধঃ তস্যাস্তৈর্ম্মিকল্লোলৈঃ করণৈঃ কৃষ্টানি আকর্ষণীয়ানি বরাঙ্গনানাং অঙ্গকানি যেনসঃ। পুনঃ কীদৃশঃ স্বকাঙ্গনলীনাষ্টকে নিজাঙ্গানি এবমষ্টকমলানি বাসিনস।

ষ্টকে শশিযুতাজ্ঞ গন্ধপ্রথঃ। মদেন্দুবর চন্দনাগুরু সুগন্ধচর্চ্চার্চ্চিতঃ, সমেমদনমোহনঃ সখিতনোতি নাসাস্পৃহাং॥ ৬ ॥ * ॥ * ॥ যথারাগ। কস্তূরিকা নীলোৎপল, তার যেই পরিমল, তাহা জিনি কৃষ্ণ অঙ্গ গন্ধ। ব্যাপে চৌদ্দ ভুবনে, করে সর্ব্ব আকর্ষণে; নারীগণের আঁখি করে অন্ধ॥ সখিহে কৃষ্ণ গন্ধে জগত মাতায়। নারীর নাসাতে পৈশে, সর্ব্বকাল তাঁহা বৈসে, কৃষ্ণ পাশ ধরি লঞা যায়॥ ধ্রু ॥ নেত্র নাভি বদন, করযুগ চরণ, এই অষ্ট পদ্ম কৃষ্ণ অঙ্গে। কর্পূর লিপ্ত কমল; তার যৈছে পরিমল, সেই গন্ধ অষ্ট পদ্ম সঙ্গে॥ হেম কিলি চন্দন, তাহা করে ঘর্ষণ, তাহে অগুরুকুঙ্কুম কস্তূরী। কর্পূর সনে চর্চ্চা অঙ্গে, পূর্ব্ব অঙ্গের গন্ধ সঙ্গে, মিলি তাকে যেন কৈল চুরি॥ সেই গন্ধ বশ নাসা, সদা করে গন্ধের আশা, কভু পায় কভু নাহি পায়। পাইলে পিয়া পেট ভরে, পিও পিও তভু করে; না পাইলে তৃষ্ণায় মরি যায়॥ মদনমোহন নাট, পসারি চান্দের হাট, জগন্নারী গ্রাহক লোভায়। বিনি মূলে দেয় গন্ধ, গন্ধ দিয়া করে অন্ধ, ঘর যাইতে পথ নাহি পায়॥ এইমত গৌরহরি, গন্ধে কৈল মন চুরি, ভৃঙ্গ প্রায় ইতি উতি ধায়। যায় বৃক্ষ লতা পাশে, কৃষ্ণ স্ফুরে সেই আশে, কৃষ্ণ না পায় গন্ধ মাত্র পায়॥ স্বরূপ রামানন্দ গায়, প্রভু নাচে সুখ পায়, এইমতে প্রাতঃকাল হৈল। স্বরূপ রামানন্দ রায়, করি নানা উপায়, মহাপ্রভুর বাহ্য স্ফূর্ত্তি কৈল॥ মাতৃ ভক্ত প্রলাপন, ভিত্তে মুখ ঘর্ষণ, কৃষ্ণ গন্ধ স্ফূর্ত্তি দিব্য নৃত্য। এই চারি লীলা ভেদে, গাইল এই পরিচ্ছেদে, কৃষ্ণদাস রূপ গোসাঞির ভৃত্য॥ * ॥ এইমতে মহাপ্রভু পাইলা চেতন। স্নান করি কৈল জগন্নাথ দরশন॥ অলৌকিক কৃষ্ণ লীলা দিব্য শক্তি তার। তর্কের গোচর নহে চরিত্র যাহার॥ এই প্রেমা সদা জাগে যাহার অন্তরে। পণ্ডিতেহ তার চেষ্টা বুঝিতে না পারে॥ * ॥ * ॥

শশিযুতাজ্ঞগন্ধপ্রথঃ কর্পূরেণযুক্তং পদ্মগন্ধং বিস্তৃতং যেনসঃ। পুনঃ কীদৃশঃ। মদেন্দুবরচন্দনাগরুসুগন্ধচর্চ্চার্চ্চিতঃ। কস্তুরী কর্পূরশ্বেতচন্দনাগুরুগন্ধাদিভিঃ। চিত্রবিচিত্রতা অর্চ্চিতাযুক্তা

বস্মিন্নঃ ॥ ৬ ॥ * ॥ * ॥ কৃষ্ণপ্রেমচিহ্নমাহ ॥ ধন্যস্যেতি ॥ যস্যধন্যস্যকস্যাচিদ্ভক্তস্যচেতসিমনসিঅয়ং নবপ্রেমাউন্মীলতিউদ্ভবতি। অস্যভক্তস্যঅন্তর্বাণীভিঃ মনঃ কথাভিঃ সহমুদ্রা
সংস্থাপনলক্ষাপিসুষ্ঠু সুন্দররূপেণ সুদুর্গমাজ্ঞাতুমশক্যাভবেৎ ॥ ৭ ॥ * ॥ ইত্যন্ত্যখণ্ডে ঊনবিংশতিঃ পরিচ্ছেদঃ। ১৯ ॥ * ॥ * ॥ প্রেমেতি ॥ গৌরচন্দ্রস্যালপিতং প্রলাপাদিকং

তথাহি ভক্তিরসামৃত সিন্ধৌ পূর্ব্ব বিভাগে প্রেমভক্তি লহর্য্যাং দ্বাদশ শ্লোকে শ্রীরূপ গোস্বামী বাক্যং। ধন্যস্যায়ং নব প্রেমা যস্যোন্মীলতি চেতসি। অন্তর্বাণীভিরপ্যস্য মুদ্রাসুষ্ঠু সুদুর্গমা ॥ ৭ ॥ * ॥ * ॥ অলৌকিক প্রভুর চেষ্টা প্রলাপ শুনিয়া। তর্ক না করিহ শুন বিশ্বাস করিয়া ॥ ইহার সত্যত্বে প্রমাণ শ্রীভাগবতে। শ্রীরাধার প্রলাপ ভ্রমর গীতাতে ॥ মহিষীর গীত যেন দশমের শেষে। পণ্ডিতে না বুঝে তার অর্থ বিশেষে ॥ মহাপ্রভু নিত্যা-নন্দ দুঁহার দাসের দাস। যারে কৃপা করে তার ইহাতে বিশ্বাস ॥ শ্রদ্ধা করি শুন ইহা শুনিতে মহা সুখ। খণ্ডিবে আধ্যাত্মিকাদি সকল দুঃখ ॥ শ্রীচৈতন্য চরিতামৃত নিত্য নূতন। শুনিতে শুনিতে জুড়ায় হৃদয় শ্রবণ ॥ শ্রীরূপ রঘুনাথ পদে যার আশ। চৈতন্য চরিতামৃত কহে কৃষ্ণদাস ॥ * ॥ ইতি শ্রীচৈতন্য চরিতামৃতে অন্ত্যখণ্ডে বিরহ প্রলাপ মুখ সংঘর্ষণাদি বর্ণনং নাম ঊনবিংশতিতমঃ পরিচ্ছেদঃ ॥ ১৯ ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥
গ্রন্থকারস্য। প্রেমোদ্ভাবিত হর্ষের্ষ্যোদ্বেগ দৈন্যার্ত্তি মিশ্রিতং। লপিতং গৌরচন্দ্রস্য ভাগ্য বিদ্ভির্নিষেব্যতে ॥ ১ ॥ * ॥ * ॥ জয় জয় গৌরচন্দ্র জয় নিত্যানন্দ। জয়াদ্বৈতচন্দ্র জয় গৌর ভক্ত বৃন্দ ॥ এইমত মহাপ্রভু বৈসে নীলাচলে। রজনী দিবসে কৃষ্ণ বিরহে বিহ্বলে ॥ স্বরূপ রামানন্দ এই দুই জন সনে। রাত্রি দিনে রস গীত শ্লোক আস্বাদনে ॥ নানা ভাব উঠে প্রভুর হর্ষ শোক রোষ। দৈন্যোদ্বেগাদি উৎকণ্ঠা সন্তোষ ॥ সেই সেই ভাবে নিজ শ্লোক পড়িয়া। শ্লোকের অর্থ আস্বাদয়ে দুই বন্ধু লঞা ॥ কোন দিনে কোন ভাবে শ্লোক পঠন। সেই শ্লোক আস্বাদিতে রাত্রি জাগরণ ॥ হর্ষে প্রভু

ভাগ্যবদ্ভিঃ সাধুভিঃ কর্ত্তৃভূতৈর্নিষেব্যতেআস্বাদ্যতেইত্যর্থঃ। কথম্ভূতং লপিতং প্রেমোদ্ভাবিতং প্রেম্নোৎপাদ্য ভূতং। হর্ষং আনন্দং ঈর্ষ্যাগুণেষুদোষারোপণং উদ্বেগং ইতস্ততঃগমনং দৈন্যং দীনতাআর্ত্তিমনঃ

পীড়াএতৈর্মিশ্রিতং ॥ ১ ॥ * ॥ * ॥ নিমিনৃপং প্রতি করভাজনমুনিরাহ। কৃষ্ণেতি ॥ সুমেধসঃ পণ্ডিতাঃ সাধবঃপুরুষাঃ কলৌ হরিং যজন্তিহিনিশ্চিতং। কৈঃ করণৈঃ সঙ্কীর্ত্তনপ্রায়ৈঃ যজ্ঞসম্ভারৈঃ। তং হরিং কীদৃশং কৃষ্ণবর্ণোবিদ্যতেঃ সন্তং। ত্বিষাকান্ত্যাকরণভূতয়া অকৃষ্ণংগৌরকান্তিকং পুনঃ শ্রীনিত্যানন্দাদ্বৈতৌ অঙ্গৌ শ্রীবাসপণ্ডিতাদয়ঃ উপাঙ্গাঃ। অবিদ্যাবংশচ্ছেদনায় ভগবন্নামানি অস্ত্রাদীনি। গদাধর গোবিন্দাদয়ঃ পার্ষদাঃ। এতৈঃসহ অঙ্গোপাঙ্গাস্ত্রপার্ষদৈঃ সহবর্ত্তমানঃ॥ ২ ॥ * ॥ * ॥ চেতোদর্পণমিতি। শ্রীকৃষ্ণ সংকীর্ত্তনং রামকৃষ্ণ গোবিন্দেতি

কহে শুন স্বরূপ রামরায়। নাম সংকীর্ত্তন কলৌ পরম উপায়॥ সংকীর্ত্তন যজ্ঞে কলৌ কৃষ্ণ আরাধন। সেইত সুমেধা পায় কৃষ্ণের চরণ॥ * ॥ * ॥ তথাহি শ্রীমদ্ভাগবতে একাদশ স্কন্ধে পঞ্চমাধ্যায়ে ঊনত্রিংশ শ্লোকে জনকং প্রতি করভাজন বাক্যং। কৃষ্ণবর্ণং ত্বিষাকৃষ্ণং সাঙ্গোপাঙ্গাস্ত্র পার্ষদং। যজ্ঞৈঃ সংকীর্ত্তন প্রায়ৈর্যজন্তিহি সুমেধসঃ॥ ২ ॥ * ॥ * ॥ নাম সংকীর্ত্তনে হয় সর্ব্বানর্থ নাশ। সর্ব্ব শুভোদয় কৃষ্ণে প্রেমের উল্লাস॥ * ॥ তথাহি পদ্যাবল্যাং সপ্তমাঙ্ক ধৃতানন্দাচার্য্য কৃত শ্লোকঃ। চেতোদর্পণ মার্জনং ভব মহাদাবাগ্নি নির্ব্বাপণং, শ্রেয়ঃ কৈরব চন্দ্রিকা বিতরণং বিদ্যাবধূ জীবনং। আনন্দাম্বুধি বর্দ্ধনং প্রতিপদং পূর্ণামৃতাস্বাদনং, সর্ব্বাত্মস্নপনং পরং বিজয়তে শ্রীকৃষ্ণ সংকীর্ত্তনং॥ ৩ ॥ * ॥ * ॥ সংকীর্ত্তন হৈতে পাপ সংসার নাশন। চিত্ত শুদ্ধি সর্ব্ব ভক্তি সাধন উদ্গম॥ কৃষ্ণ প্রেমোদ্গম প্রেমামৃত আস্বাদন। কৃষ্ণপ্রাপ্তি সেবামৃত সমুদ্রে মজ্জন॥ উঠিল বিষাদ দৈন্য পড়ে আপন শ্লোক। যাহার অর্থ শুনি সব যায় দুঃখ শোক॥ * ॥ তথাহি পদ্যাবল্যাং একোনবিংশাঙ্ক ধৃতঃ শ্রীকৃষ্ণ চৈতন্য দেবস্য শ্লোকঃ।

নামোচ্চারণং পরং সর্ব্বোৎকর্ষং বিজয়তে কথম্ভূতং কীর্ত্তনং চেতোদর্পণমার্জ্জনং চিত্তরূপদর্পণস্য মলাপকর্ষণং পুনঃ কীদৃশং ভবমহাদাবাগ্নিনির্ব্বাপণং সংসাররূপ মহাদাবাগ্নিনাশনং পুনঃ কীদৃশং শ্রেয়ঃ কৈরবচন্দ্রিকাবিতরণং মঙ্গলরূপকৌমুদী জ্যোৎস্নাবিস্তারিতশীলং পুনঃ কীদৃশং বিদ্যাবধূজীবনং বিদ্যারূপাবধূস্তস্যাঃ প্রাণং। পুনঃ কীদৃশং। আনন্দাম্বুধিবর্দ্ধনং আনন্দরূপ সমুদ্রস্যবৃদ্ধিকরণং পুনঃ কীদৃশং প্রতিপদং পূর্ণামৃতাস্বাদনং পদং পদং প্রতিসকলরসাস্বাদকারণং পুনঃ কীদৃশং সর্ব্বাত্মস্নপনং আত্মমনঃ ইন্দ্রিয়াণাংতৃপ্তিকর শীলং॥ ৩ ।

॥ * ॥ * ॥ নাম্নামিতি। নাম্নাং নামসহস্রাণাং সমূহানাং নিজসর্ব্বশক্তিঃ। বহুধাবহুবারবহুপ্রকারাঃ অত্রকৃষ্ণগোবিন্দনামাদৌ অর্পিতা অকারিভগবতা কর্ত্তৃভূতেন। স্মরণেন করণেন কালনিয়মিতঃ নির্দ্ধারাকৃতঃ। হে ভগবন্ এতাদৃশীতবকৃপাবভূব। তথাপি ঈদৃশং মমদুর্দ্দৈবং। ইহনাম্নি অনুরাগং ন অজনি ন প্রাদুর্ভাবঃ॥ ৪ ॥ * ॥ * ॥ * ॥

নাম্নামকারি বহুধা নিজ সর্ব্বশক্তি, স্তত্রার্পিতানিয়মিতঃ স্মরণেনকালঃ। এতাদৃশী তব কৃপা ভগবন্মমাপিঃ দুর্দ্দৈবমীদৃশমিহাজনিনানুরাগঃ॥ ৪ ॥ * ॥ অনেক লোকের বাঞ্ছা অনেক প্রকার। কৃপাতে করিল অনেক নামের প্রচার॥ খাইতে শুইতে যথা তথা নাম লয়। কাল দেশ নিয়ম নাহি সর্ব্ব সিদ্ধি হয়॥ সর্ব্ব শক্তি নামে দিল করিয়া বিভাগ। আমার দুর্দ্দৈব নামে নাহি অনুরাগ॥ যে রূপে লইলে নাম প্রেম উপজায়। তার লক্ষণ শ্লোক শুন স্বরূপ রামরায়॥ * ॥ তথাহি পদ্যাবল্যাং বিংশাঙ্ক ধৃত শ্রীকৃষ্ণ চৈতন্যচন্দ্রোক্ত শ্লোকঃ। তৃণাদপি সুনীচেন তরোরিব সহিষ্ণুনা। অমানিনা মানদেন কীর্ত্তনীয়ঃ সদাহরিঃ॥ ৫ ॥ * ॥ * ॥ উত্তম হঞা আপনাকে মানে তৃণাধম। দুই প্রকারে সহিষ্ণুতা করে বৃক্ষ সম॥ বৃক্ষ যেন কাটিলেহ কিছু না বোলয়। শুকাইয়া মৈলে কারে পানী না মাগয়॥ যেই যে মাগয়ে তারে দেই আপন ধন। ঘর্ম্ম বৃষ্টি সহে আনের করয়ে রক্ষণ॥ উত্তম হঞা বৈষ্ণব হবে নীরভিমান। জীবে সম্মান দিবে জানি কৃষ্ণ অধিষ্ঠান॥ এইমত হঞা যেই কৃষ্ণ নাম লয়। শ্রীকৃষ্ণ চরণে তার প্রেম উপজায়॥ কহিতে কহিতে প্রভুর দৈন্য বাড়িলা। শুদ্ধ ভক্তি কৃষ্ণ ঠাঞি মাগিতে লাগিলা॥ প্রেমের স্বভাব যাহাঁ প্রেমের সম্বন্ধ। সেই মানে কৃষ্ণে মোর নাহি ভক্তি গন্ধ॥ * ॥

তৃণাদপীতি। অমানিনামানহীনেন। জনেনকর্ত্তৃভূতেনসদাহরির্গোবিন্দঃ কীর্ত্তনীয়ঃ স্মরণীয়ঃ ভবেদিত্যর্থঃ। কথম্ভূতেনমানদেন অন্যেভ্যোমাত্রসম্মানং দদাতীতিতেন। পুনঃ কথম্ভূতেন তরোরিব বৃক্ষবৎসহিষ্ণুনামহনশীলেন পুনঃ কথম্ভূতেন তৃণাৎ প্রাণহীনতৃণসকাশাৎ সুনীচেনস্বল্পাদুভবৎ হিংসারহিতেন, এবম্ভূতেনজনেনইত্যর্থঃ॥ ৫ ॥ * ॥ * ॥ * ॥ নধনমিতি। হে জগ-

দীশ হে জগন্নাথ ত্বয়িভগবতি ঈশ্বরে মমজন্মনিজন্মনি প্রতিজন্মনিজন্মনি অহৈতুকী হেতুনিমিত্তরহিতা শুদ্ধানির্ম্মলাভক্তিঃ ভবতাৎ ভবত্বিত্যর্থঃ। হে ঈশ ধনং ন যাচে স্বর্ণরূপ্যরত্নাদিকং ন যাচেহং জনং পরিচারকাদিকং নযাচে সুন্দরীং অপ্সরাভার্য্যাদিকং ন যাচে। কবিতাং বা কাব্যরচনাশক্তিং বা ন যাচে। ইত্যাদিকং সর্ব্বং নকাময়েহং॥ ৬ ॥ ⁂ ॥ ⁂ ॥ অয়ীতি

তথাহি পদ্যাবল্যাং পঞ্চাশীত্যঙ্ক ধৃত শ্রীকৃষ্ণচৈতন্য দেবস্য শ্লোকঃ। ন ধনং ন জনং ন সুন্দরীং, কবিতাং জগদীশ কাময়ে। মম জন্মনি জন্মনীশ্বরে, ভবতাদ্ভক্তিরহৈতুকীত্বয়ি॥ ৬ ॥ ⁂ ॥ ⁂ ॥ ধন জন নাহি মাগোঁ কবিতা সুন্দরী। শুদ্ধ ভক্তি দেহ মোরে কৃষ্ণ কৃপা করি॥ অতি দৈন্যে পুনঃ মাগেঁা দাস্য ভক্তি দান। আপনাকে করে সংসারী জীব অভিমান॥ ⁂ ॥ তথাহি পদ্যাবল্যাং ভক্তমাহাত্ম্যে ত্রয়োদশাঙ্কধৃত দক্ষিণাত্য কৃত শ্লোকঃ। অয়িনন্দতনূজ কিংকরং, পতিতং মাং বিষমে ভবাম্বুধৌ। কৃপয়া তব পাদপঙ্কজ, স্থিতিধূলী সদৃশং বিচিন্তয়॥ ৭ ॥ ⁂ ॥ ⁂ ॥ তোমা নিত্যদাস মুঞি তোমা পাসরিয়া। পড়িয়াছোঁ ভবার্ণবে মায়া বন্ধ হঞা॥ কৃপা করি কর মোরে পদধূলী সম। তোমার সেবক করোঁ তোমার সেবন॥ পুনঃ অতি উৎকণ্ঠা দৈন্য হৈল উদ্গাম। কৃষ্ণ ঠাঞি মাগে প্রেম নাম সংকীর্ত্তন॥ ⁂ ॥ তথাহি পদ্যাবল্যাং চতুরশীত্যাঙ্কধৃতঃ শ্রীকৃষ্ণ চৈতন্যদেবস্য শ্লোকঃ। নয়নং গলদশ্রুধারয়া, বদনং গদ্গদরুদ্ধয়াগিরা। পুলকৈ র্নিচিতং বপুঃ কদাতব নাম গ্রহণে ভবিষ্যতি॥ ৮ ॥ ⁂ ॥ ⁂ ॥ প্রেমধন বিনা ব্যর্থ দরিদ্র জীবন। দাসকরি বেতন মোরে দেহ প্রেমধন॥ রসান্তরাবেশে হৈল বিয়োগ স্ফুরণ। উদ্বেগ বিষাদ দৈন্য করে প্রলাপন॥ ⁂ ॥ তথাহি পদ্যাবল্যাং

অয়িকাতরে হে নন্দতনূজনন্দাত্মজতবকিঙ্করং মাং বিষমেভবাম্বুধৌ অপারসংসারসমুদ্রেপতিতং মজ্জিতং কৃপয়াকরণভূতয়াপাদপঙ্কজস্থিতং ধূলীসদৃশং নিজপাদপদ্মাশ্রিতরেণুতুল্যং মাং বিচিন্ত্য দাসায়নমস্তেদাসংকুরু॥ ৭ ॥ ⁂ ॥ ⁂ ॥ নয়নমিতি॥ হে প্রভোমুরারেকদাকস্মিনকালেতবনামগ্রহণেকৃষ্ণকৃষ্ণেতিসমুচ্চারণেগলদশ্রুধারয়াসহনয়নং মমলোচনদ্বয়ং ভবিষ্যতি। গদ্গদারুদ্ধয়াগিরাসহ -

বদনং মন্মুখং ভবিষ্যতি। পুনস্তৈঃ সহনিচিতং মুকুং বপুঃ শরীরং ভবিষ্যতি॥ ৮ ॥ * ॥ * ॥ যুগায়িতমিতি॥ হে সখিবিশাখে গোবিন্দবিরহেণ হেতুভূতেনমেমনিমিষেণত্রুটি লবকালেনযুগায়িতং যুগপরিমাণকালগতং। চক্ষুষাপ্রাবৃষায়িতং নেত্রদ্বয়েনবর্ষাকালীয়মেঘবদশ্রুবর্ষাতে। জগৎসর্ব্বং শূন্যায়িতং শূন্যবদাচরতীত্যর্থঃ। অতএব হে সখিবিশাখেমম প্রাণনাথদর্শনমিত্যা

সপ্তবিংশত্যধিক ত্রিশতাঙ্কধৃত শ্রীকৃষ্ণচৈতন্য চন্দ্রোক্ত শ্লোকঃ। যুগায়িতং নিমিষেণ চক্ষুষা প্রাবৃষায়িতং। শূন্যায়িতং জগৎ সর্ব্বং গোবিন্দ বিরহেণ মে॥ ৯ ॥ * ॥ * ॥ উদ্বেগে দিবস না যায় ক্ষণ হৈল যুগ সম। বর্ষার মেঘ প্রায় অশ্রু বর্ষে নয়ন॥ গোবিন্দ বিরহে শূন্য হইল ত্রিভুবন। তুষানলে পোড়ে যেন না যায় জীবন॥ কৃষ্ণ উদাসীন হৈল করিতে পরীক্ষণ। সখি সব কহে কৃষ্ণ কর উপেক্ষণ॥ এতেক চিন্তিতে রাধার নির্ম্মল হৃদয়। স্বাভাবিক প্রেমার স্বভাব করিল উদয়॥ ঈর্ষা উৎকণ্ঠা দৈন্য প্রৌঢ়ি বিনয়। এতভাব এক ঠাঞি করিল উদয়॥ এতভাবে রাধার মন স্থির হৈল। সখিগণ আগে প্রৌঢ়ি শ্লোক যে পড়িল॥ সেই ভাবে প্রভু সেই শ্লোক উচ্চারিল। শ্লোক উচ্চারিতে তদ্রূপ আপনে হইল॥ * ॥ তথাহি পদ্যাবল্যাং চতুস্ত্রিংশাধিক শতাঙ্কধৃতঃ কস্যচিৎ শ্লোকঃ। আশ্লিষ্য বা পাদরতাং পিনষ্টু, মামদর্শনান্মর্ম্মহতাং করোতু বা। যথা তথা বা বিদধাতু লম্পটো, মৎ প্রাণনাথস্তু স এব নাপরঃ॥ ১০॥ * ॥ * ॥ যথা রাগঃ। আমি কৃষ্ণ পদ দাসী, তিঁহ রস সুখ রাশি, আলিঙ্গিয়া করে আত্মসাথ। কিবা না দেন দরশন, না জানে আমার তনু মন, তভু তিঁহ মোর প্রাণনাথ॥ সখিহে শুন মোর মনের নিশ্চয়। কিবা অনুরাগ করে, কিবা দুঃখ দিয়া মারে, মোর প্রাণেশ্বর কৃষ্ণ অন্য নয়॥ ধ্রু॥ ছাড়ি অন্য নারীগণ, মোর বশ তনু মন, মোর সৌভাগ্য প্রকট করিয়া। তা সবারে দেন পীড়া, আমা সনে করে ক্রীড়া, সেই নারীগণে দেখাইয়া॥ কিবা তিঁহ লম্পট, শঠ ধৃষ্ট সকপট, অন্য নারীগণ করে সাথ। মোরে দিতে মন পীড়া, মোর আগে করে ক্রীড়া, তভু তিঁহ মোর প্রাণনাথ॥ না গণি আপন

প্রাণরক্ষাং কুরুদ্ধেতি॥ ৯ ॥ * ॥ * ॥ আশ্লিষ্যেতি॥ হে সখিবিশাখে সপ্রাণনাথঃ পাদরতাং মাং পাদদাসিকাং মাং আশ্লিষ্য আলিঙ্গ্য আত্মসাৎ করোতু বা। অথবা মাং পিনষ্টু মহা দুঃখেন চূর্ণয়তু বা। অদর্শনাৎ মর্ম্মহতাং মুক্ত্বাকুলাপীড়াং করোতু বা। যথা তথা মাং হিত্বা অন্যনারীভিঃ বক্রভঙ্গিভিঃ সহ লম্পটঃ বহুবল্লভঃ বিদধাতু বিহরতু তথাপি হে সখি স এব কৃষ্ণঃ মৎ মম প্রাণনাথস্তু।

দুঃখ, সবে বাঞ্ছি তাঁর সুখ, তাঁর সুখে আমার তাৎপর্য্য। মোরে যদি দিলে দুঃখ, তাঁর হৈল মহাসুখ, সেই দুঃখ মোরে সুখবর্য্য॥ যে নারীকে বাঞ্ছে কৃষ্ণ, তার রূপে সতৃষ্ণ, তারে না পাইয়া কাহে হয় দুঃখী। মুঞি তার পায়ে পড়ি, লঞা যাঙ হাতে ধরি, ক্রীড়া করাঞা তাঁরে করোঁ সুখী॥ কান্তা কৃষ্ণে করে রোষ, কৃষ্ণ পায় সন্তোষ, সুখ পায় তাড়ন ভর্ৎসনে। যথা যোগ্য করে মান, কৃষ্ণ তাথে সুখ পান, ছাড়ে মান অলপ সাধনে॥ সেই নারী জীয়ে কেনে, কৃষ্ণ মর্ম্ম নাহি জানে, তভু কৃষ্ণে করে গাঢ় রোষ। নিজ সুখে মানে লাভ, পড়ুক তার শিরে বাজ, কৃষ্ণের মাত্র চাহি যে সন্তোষ॥ যে গোপী মোর করে দ্বেষে, কৃষ্ণের করে সন্তোষে, কৃষ্ণ যারে করে অভিলাষ। মুঞি তার ঘরে

যাঞা, তারে সেবোঁ দাসী হঞা, তবে মোর সুখের উল্লাস॥ কুষ্ঠী বিপ্রের রমণী, পতিব্রতা শিরোমণি, পতি লাগি কৈল বেশ্যার সেবা। স্তম্ভিলে সূর্য্যের গতি, জীয়াইল মৃত পতি, তুষ্ট কৈল মুখ্য তিন দেবা॥ কৃষ্ণ মোর জীবন, কৃষ্ণ মোর প্রাণধন, কৃষ্ণ মোর প্রাণের পরাণ। হৃদয় উপরে ধরোঁ, সেবা করি সুখী করোঁ, এই মোর সদা রহে ধ্যান॥ মোর সুখ সেবনে, কৃষ্ণের সুখ সঙ্গমে, অতএব দেহ দেঙ দান। কৃষ্ণ মোরে কান্তা করি, কহে মোরে প্রাণেশ্বরী, মোর হয় দাসী অভিমান॥ কান্ত সেবা সুখ পুর, সঙ্গম হৈতে সুমধুর, তাতে সাক্ষী লক্ষ্মী ঠাকুরাণী। নারায়ণের হৃদি স্থিতি, তভু পাদ সেবায় মতি, সেবা করে দাসী অভিমানী॥ এই রাধার বচন, শুদ্ধ প্রেম লক্ষণ, আস্বাদয়ে শ্রীগৌররায়। ভাবে মন নহে স্থির, সাত্ত্বিকে ব্যাপে শরীর, মন দেহ ধরণ না যায়॥

ব্রজেশ্বর শুদ্ধ প্রেম, যেন জাম্বুনদ হেম, আত্ম সুখের যাহে নাহি গন্ধ। স্বপ্রেম জানাতে লোকে, প্রভু কৈল এই শ্লোকে, পদ কৈল অর্থের নির্ব্বন্ধ॥ ৮॥ এইমত মহাপ্রভু ভাবাবিষ্ট হঞা। প্রলাপ করিল কিছু শ্লোক পড়িয়া॥ পূর্ব্বে অষ্ট শ্লোক করি লোক শিক্ষা দিল। সেই অষ্ট শ্লোক আপনে আস্বাদিল॥ প্রভু শিক্ষ অষ্ট শ্লোক যেই পড়ে শুনে। কৃষ্ণের প্রেমভক্তি তার বাড়ে দিনে দিনে॥ যদ্যপিহ প্রভু কোটি সমুদ্র গম্ভীর। নানা ভাব চন্দ্রোদয় হয়েন অস্থির॥ যেই যেই শ্লোক জয়দেব ভাগবতে। রায়ের নাটকে যেই আর কর্ণামৃতে॥ সেই সেই ভাবে শ্লোক করিয়া পঠনে। সেই সেই ভাবাবেশে করে আস্বাদনে॥ দ্বাদশ বৎসর ঐছে দশা রাত্রি দিনে।

কৃষ্ণ রস আস্বাদয়ে দুই বন্ধু সনে ॥ সেই রস লীলা সব আপনে অনন্ত। সহস্র বদনে বর্ণে নাহি পায় অন্ত ॥ জীব ক্ষুদ্র বুদ্ধি তাহা কে পারে বর্ণিতে। তার এক কণ স্পর্শি আপনা শোধিতে ॥ যত চেষ্টা যত প্রলাপ নাহি পারাপার। সে সব বর্ণিতে গ্রন্থ হয় সুবিস্তার ॥ বৃন্দাবন দাস প্রথম যে লীলাবর্ণিল। সেই সব লীলার আমি সূত্র মাত্র কৈল ॥ তার ত্যক্ত অবশেষ সংক্ষেপ কহিল। লীলার বাহুল্যে গ্রন্থ তথাপি বাড়িল ॥ অতএব সে সব লীলা না পারি বর্ণিবারে। সমাপ্তি করিল লীলা করি নমস্কারে ॥ যে কিছু কহিল এই দিগ দরশন। এই অনুসারে হবে আর আস্বাদন ॥ প্রভুর গম্ভীর লীলা না পারি বুঝিতে। বুদ্ধি প্রবেশ নাহি তাতে না পারি বর্ণিতে ॥ সব শ্রোতা বৈষ্ণ-

বের বন্দিয়া চরণ ॥ চৈতন্য চরিত্র বর্ণন কৈল সমাপন ॥ আকাশ অনন্ত তাথে যৈছে পক্ষিগণ। যার যত শক্তি তত করে আরোহণ ॥ ঐছে মহাপ্রভুর লীলা নাহি ওরপার। জীব হঞা কেবা সম্যক পারে বর্ণিবারে ॥ যাবৎ বুদ্ধির গতি ততেক বর্ণিল। সমুদ্রের মধ্যে যেন এক কণ ছুঁইল ॥ নিত্যানন্দ কৃপা পাত্র বৃন্দাবন দাস। চৈতন্য লীলার তেঁহ হয়ে আদি ব্যাস ॥ তাঁর আগে যদ্যপি সব লীলার ভাণ্ডার। তথাপি অল্প বর্ণিয়া ছাড়িলেন আর ॥ যে কিছু বর্ণিল সেই সংক্ষেপ করিয়া। লিখিতে না পারে তবু রাখিয়াছে লিখিয়া ॥ চৈতন্য মঙ্গলে তেঁহ লিখেছে স্থানে স্থানে। সেই বচন শুন সেই পরম প্রমাণে ॥ সংক্ষেপে কহিল বিস্তার না যায় কথনে। বিস্তারিয়া বেদব্যাস করিল বর্ণনে ॥ চৈতন্য মঙ্গলে ইহা লিখিয়াছে স্থানে স্থানে। সত্য কহে আগে ৮৮

ব্যাস করিল বর্ণনে ॥ চৈতন্য লীলামৃত সিন্ধু দুগ্ধাব্ধি সমান। তৃষ্ণানুরূপ ঝারী ভরি তেঁহ কৈল পান ॥ তাঁর ঝারী শেষামৃত কিছু মোরে দিলা। ততেকে ভরিল পেট তৃষ্ণা মোর গেলা ॥ আমি অতি ক্ষুদ্র জীব পক্ষ রাঙ্গাটুনি। সে যৈছে তৃষ্ণায় পিয়ে সমুদ্রের পানী ॥ তৈছে আমি এক কণ ছুঁইল লীলার। এই দৃষ্টান্ত জানিহ প্রভুর লীলার বিস্তার ॥- আমি লিখি ইহ মিথ্যা করি অনুমান। আমার শরীর কাষ্ঠ পুতলী সমান ॥ বৃদ্ধ জরাতুর আমি অন্ধ বধির। হস্ত হালে মনোবুদ্ধি নহে মোর স্থির ॥ নানা রোগগ্রস্ত চলিতে বসিতে না পারি। পঞ্চ রোগ পীড়া ব্যাকুল রাত্রিদিন মরি ॥ পূর্ব্বে গ্রন্থে ইহা করিয়াছি নিবেদন। তথাপি লিখিয়ে শুন ইহার কারণ ॥ শ্রীগোবিন্দ

শ্র বিজ্ঞপ্তি পৃঃ।

শ্রীচৈতন্য শ্রীনিত্যানন্দ। শ্রীঅদ্বৈত শ্রীভক্ত আর শ্রীশ্রোতাবৃন্দ ।। শ্রীস্বরূপ শ্রীরূপ শ্রীসনাতন। শ্রীরঘুনাথ দাস শ্রীগুরু শ্রীজীব চরণ ।। ইহাঁ সবার চরণ কৃপায় লেখায় আমারে।
আর এক হয় তেহোঁ অতি কৃপা করে ।। শ্রীমদন গোপাল মোরে লেখায় আজ্ঞা করি। কহিতে না জুয়ায় তবু রহিতে না পারি ।। না কহিলে হয় মোর কৃতঘ্নতা দোষ। দম্ভ
করি বলি শ্রোতা না করিহ রোষ ।। তোমা সবার চরণ ধূলি করিনু বন্দন। তাতে চৈতন্য লীলা হৈল যে কিছু লিখন ।। এবে অন্ত্যলীলা গণের করি অনুবাদ। অনুবাদ কৈলে
পাই লীলার আস্বাদ ।। প্রথম পরিচ্ছেদে রূপের দ্বিতীয় মিলন। তার মধ্যে দুই নাটকের বিধান শ্রবণ ।। তার মধ্যে শিবানন্দ সঙ্গে কুকুর আইল। প্রভু তারে কৃষ্ণ কহা-

ইয়া মুক্ত কৈল ।। দ্বিতীয়ে ছোট হরিদাসে করাইল শিক্ষণ। তার মধ্যে শিবানন্দের আচার্য্য দর্শন ।। তৃতীয়ে হরিদাসের মহিমা প্রচণ্ড। দামোদর
পণ্ডিত কৈল প্রভুর বাক্য দণ্ড ।। প্রভু নাম দিয়া কৈল ব্রহ্মাণ্ড মোচন। হরিদাস করিল নামের মহিমা স্থাপন ।। চতুর্থে শ্রীসনাতন দ্বিতীয় মিলন।
দেহ ত্যাগ হৈতে তার করিল রক্ষণ ।। জ্যৈষ্ঠ মাসে প্রভু তারে করিল পরীক্ষণ। শক্তি সঞ্চারিয়া পুনঃ পাঠাইল বৃন্দাবন ।। পঞ্চমে প্রদ্যুম্ন মিশ্রে প্রভু
কৃপা কৈল। রায় দ্বারা কৃষ্ণ কথা তারে শুনাইল ।। তার মধ্যে বাঙ্গাল কবির নাটক উপেক্ষণ। স্বরূপ গোসাঞি কৈলা বিগ্রহ মহিমা স্থাপন ।। ষষ্ঠে রঘু-
নাথ দাস প্রভুরে মিলিলা। নিত্যানন্দ আজ্ঞায় চিড়া মহোৎসব কৈলা ।। দামোদর স্বরূপ ঠাঞি তারে সমর্পিল। গোবর্দ্ধনের শিলা গুঞ্জামালা তারে

দিল ।। সপ্তম পরিচ্ছেদে বল্লভ ভট্টের মিলন। নানা মতে কৈল তার গর্ব্ব খণ্ডন ।। অষ্টমে রামচন্দ্র পুরীর আগমন। তার ভয়ে কৈল প্রভু ভিক্ষা সঙ্কোচন ।। নবমে গোপী-
নাথ পট্টনায়ক মোচন। ত্রিজগতে লোক প্রভুর পাইল দর্শন ।। দশমে কহিল ভক্তদত্ত আস্বাদন। রাঘব পণ্ডিতের তাঁহা ঝালির সাজন ।। তার মধ্যে গোবিন্দের কৈল পরী-
ক্ষণ। তার মধ্যে পরিমুণ্ডা নৃত্যের বর্ণন ।। একাদশে হরিদাস ঠাকুর নির্যাণ। ভক্ত বাৎসল্য যাহাঁ দেখাইল গৌর ভগবান ।। দ্বাদশে জগদানন্দের তৈল ভঞ্জন। নিত্যা-
নন্দ কৈল শিবানন্দেরতাড়ন ।। ত্রয়োদশে জগদানন্দ মথুরা যাই আইলা। মহাপ্রভু দেব দাসীর গীত শুনিলা ।। রঘুনাথ ভট্টাচার্য্যের তাহাই মিলন। প্রভু তারে কৃপা করি

পাঠাইল বৃন্দাবন ॥ চতুর্দ্দশে দিব্যোন্মাদ আরম্ভ বর্ণন। শরীর এথা প্রভুর মন গেলা বৃন্দাবন ॥ তার মধ্যে প্রভুর সিংহদ্বারেপতন। অস্থি সন্ধি ত্যাগ অনুভাবের উদ্গম ॥ চটক পর্ব্বত দেখি প্রভুর ধাবন। তার মধ্যে প্রভুর কিছু প্রলাপ বর্ণন ॥ পঞ্চদশ পরিচ্ছেদে উদ্যান বিলাসে। বৃন্দাবন ভ্রমে যাহাঁ করিল প্রবেশে ॥ তার মধ্যে প্রভুর পঞ্চে-ন্দ্রিয় আকর্ষণ। তার মধ্যে করিল রাসে কৃষ্ণ অন্বেষণ ॥ ষোড়শে কালীদাসে প্রভু কৃপা কৈল। বৈষ্ণবোচ্ছিষ্ট খাইবার ফল দেখাইল ॥ শিবানন্দের বালকে শ্লোক করা-ইল। সিংহদ্বারেরদ্বারি প্রভুকে কৃষ্ণ দেখাইল ॥ মহাপ্রসাদের তাহাঁ মহিমা বর্ণিল। কৃষ্ণাধরামৃতের ফল শ্লোক আস্বাদিল ॥ সপ্তদশে গাবী মধ্যে প্রভুর পতন। কূর্ম্মা-

কার অনুভাবের তাহাই উদ্গম ॥ কৃষ্ণের শব্দ গুণে প্রভুর মন আকর্ষিল। কাস্ত্র্যঙ্গতে শ্লোকের অর্থ আবেশে করিল ॥ ভাবসাবল্যে পুনঃ কৈল প্রলাপন। কর্ণামৃত শ্লোকের অর্থ কৈল বিবরণ ॥ অষ্টাদশ পরিচ্ছেদে সমুদ্রে পতন। কৃষ্ণ,গোপী জলকেলি তাহাঁ দরশন ॥ তাহাঁঞি দেখিল কৃষ্ণের বন্য ভোজন। জালিয়া উঠাইলা প্রভু আইলা স্বভবন ॥ ঊনবিংশে ভিত্তো প্রভুর মুখ সংঘর্ষণ। কৃষ্ণের বিরহ স্ফূর্ত্তি প্রলাপ বর্ণন ॥ বসন্ত রজনী পুষ্পোদ্যানে বিহরণ। কৃষ্ণের সৌরভ্য শ্লোকের অর্থ বিবরণ ॥ বিংশতি পরিচ্ছেদে নিজ শিক্ষাষ্ট পড়িয়া। তার অর্থ আস্বাদিল আবিষ্ট হইয়া ॥ ভক্ত শিক্ষাইতে যেই শিক্ষাষ্ট কৈল। সেই শ্লোকাষ্টকের অর্থ পুনঃ আস্বাদিল ॥ মুখ্য মুখ্য লীলার অর্থ করিল কথন। অনুবাদ হৈতে স্মরে গ্রন্থ বিবরণ ॥ একেক পরিচ্ছেদের

কথা অনেক প্রকার। মুখ্য মুখ্য কহিল কহা না যায় বিস্তার ॥ শ্রীরাধা সহ শ্রীমদনমোহন। শ্রীরাধা সহ শ্রীগোবিন্দ চরণ ॥ শ্রীরাধা সহ শ্রীল গোপীনাথ। এই তিন ঠাকুর হয় গৌড়িয়ার নাথ ॥ শ্রীকৃষ্ণচৈতন্য শ্রীযুক্ত নিত্যানন্দ। শ্রীঅদ্বৈত আচার্য্য শ্রীগৌরভক্তবৃন্দ ॥ শ্রীস্বরূপ শ্রীরূপ শ্রীসনাতন। শ্রীগুরু শ্রীরঘুনাথ শ্রীজীব চরণ ॥ নিজ শিরে ধরি এই সবার চরণ। যাহা হৈতে হয় সব বাঞ্ছিত পূরণ ॥ সবার চরণ কৃপা গুরু উপাধ্যায়ী। তার বাণী শিষ্যে তারে বহুত নাচাই ॥ শিষ্যের শ্রম দেখি গুরু নাচন রাখিল। কৃপা না নাচায় বাণী বসিয়া রহিল ॥ অনিপুণা বাণী আপনে নাচিতে না জানে। যত নাচাইল নাচি করিল বিশ্রামে ॥ সব শ্রোতাগণের করি চরণ বন্দন।

অথ অপরঃ অন্যজনস্যপ্রাণনাথঃ নমস্তু ॥ ১০ ॥ * ॥ ইত্যন্ত্যখণ্ডে বিংশতি পরিচ্ছেদঃ ॥ ২০ ॥ * ॥ * ॥ শ্রীমদিতি ॥ শ্রীমৎমদনগোপালশ্রীমদ্গোবিন্দদেবয়োঃ অসন্তুষ্টয়সন্তোষায়
এতচ্চৈতন্যচরিতামৃতং চৈতন্যেশ্রীগৌরাঙ্গেঅর্পিতং সমর্পণমস্তমগক্রতং কামার্পিতমিতি ॥ ১ ॥ * ॥ * ॥ চরিতেতি ॥ যোজনঃ শ্রীলচৈতন্যবিষ্ণোঃ সর্ব্বাবতারিণঃ এতচ্চরিতামৃতং

যা সবার চরণ কৃপা শুভের কারণ ॥ চৈতন্যচরিতামৃত যেই জন শুনে। তাহার চরণ ধুঞা করো মুঞি পানে ॥ শ্রোতার পদরেণু করো মস্তক ভূষণ।
তোমরা এ অমৃত পিলে সফল হৈল শ্রম ॥ শ্রীরূপ রঘুনাথ পদে যার আশ। চৈতন্যচরিতামৃত কহে কৃষ্ণদাস ॥ * ইতি শ্রীচৈতন্যচরিতামৃতে, অন্ত্যখণ্ডে
শিক্ষা শ্লোকার্থাস্বাদনং নাম বিংশতিতমঃ পরিচ্ছেদঃ ॥ ২০ ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ ॥ * ॥ * ॥ * ॥ * ॥
গ্রন্থকারেণোক্তং। শ্রীমন্মদনগোপাল গোবিন্দদেবতুষ্টয়ে। চৈতন্যার্পিতমস্ত্বেতচ্চৈতন্যচরিতামৃতং ॥ ১ ॥ * ॥ চরিতামৃতমেতৎ শ্রীলচৈতন্যবিষ্ণোঃ
শুভদমশুভনাশী শ্রদ্ধয়াস্বাদয়েদ্যঃ। তদমলপাদপদ্মে ভৃঙ্গতামেত্যসোয়ং রসয়তিরসমুচ্চৈঃ প্রেমমাধ্বীকপূরং ॥ ২ ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥
শ্রীমদ্গুরবে নমঃ। শ্রীমন্নিত্যানন্দচন্দ্রায় নমঃ। শ্রীকৃষ্ণচৈতন্যচন্দ্রায় নমঃ। শ্রীঅদ্বৈতচন্দ্রায় নমঃ। শ্রীগৌরভক্তবৃন্দেভ্যো নমঃ। শ্রীরাধাকৃষ্ণাভ্যাং নমঃ
শ্রীসখীবৃন্দেভ্যোনমঃ ॥ * ॥ সমাপ্তোয়ং গ্রন্থঃ। * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥

শ্রদ্ধয়াআস্বাদয়েৎসজ্জনঃ সুহৃদয়ং যথাস্যাত্তথা অশুভনাশীভবেৎ। তস্যশ্রীলচৈতন্যদেবস্যঅমলপাদপদ্মেভৃঙ্গতাং ভ্রমরতাং। এত্যপ্রাপ্যসোয়ং জনঃ প্রেমমাধ্বীকলং।সংজ্ঞং প্রেমরূপমধুনাম্না
রসং উচ্চৈঃরসয়তিপ্রাপ্নোতীত্যর্থঃ ॥ ২ ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥ * ॥